— আমার জিজ্ঞাসা হল এবং কি উনি প্রয়োজন মনে করছেন না?

**শ্রী সুধীন কুমার :** নিয়ন্ত্রিত মূল্যে বিতরিত হবার কথা আমরা যদি অন্যান্য রাজ্যের সঙ্গে সম পরিমাণ ভাগ পাই তাহলে গরীব জনসাধারণের প্রয়োজন তাতে মিটে যাবে। কিন্তু আমরা ব্যাপক হারে ভরতুকি দিয়ে উচ্চ মূল্যের চিনি দিতে পারব না, এটা অন্তত: আপনারা বুঝুন।

**পশ্চিমবঙ্গে "জুট কর্পোরেশন অফ বেঙ্গল" স্থাপনের পরিকল্পনা**

*৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৯।) **শ্রী বলাই বন্দ্যোপাধ্যায় :** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

সরকার পশ্চিমবঙ্গে কটন করপোরেশন অফ মহারাষ্ট্র-এর মত জুট করপোরেশন অফ বেঙ্গল করার কোন পরিকল্পনা গ্রহণ করেছেন কি?

**শ্রী কমল কান্তি গুহ :** না, তবে সহায়ক করপোরেশন করতে ইচ্ছুক।

**পাটের ন্যায্য দামের জন্য কেন্দ্রীয় সরকারের নিকট প্রস্তাব**

*৮। (অনুমোদিত প্রশ্ন নং *৩৭৮।) **শ্রী শৈলেন সরকার :** কৃষি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) সরকার পাট চাষীদের স্বার্থে পাটের ন্যায্য দামের কোন প্রস্তাব কেন্দ্রীয় সরকারকে দিয়াছেন কি; এবং

(খ) দিয়া থাকিলে, উক্ত দাম কত?

**শ্রী কমল কান্তি গুহ :**

(ক) হ্যাঁ।

(খ) এবৎসর কুইন্টাল প্রতি দাম কমপক্ষে ২৪০ টাকা প্রস্তাব করা হইয়াছিল।

[1.20 to 1.30 p.m.]

**শ্রী মলিন ঘোষ :** এখন বাজারে পাট এসে গিয়েছে কিন্তু কেন্দ্রীয় সরকার জুট কর্পোরেশনের মাধ্যমে টাকা না দেওয়ায় গ্রামাঞ্চলের কৃষকরা পাটের সামান্য দামও পাচ্ছে না। এ সম্পর্কে সরকার কোন ব্যবস্থা অবলম্বন করার কথা চিন্তা করছেন কি?

**শ্রী কমল কান্তি গুহ :** আমার প্রথম থেকেই, এবারে এপ্রিল মাসের গোড়া থেকেই কেন্দ্রীয় সরকারের সাথে এ বিষয়ে যোগাযোগ করেছি। জুট কর্পোরেশনের সাথেও বারবার বসেছি। জুট কর্পোরেশন টাকার অভাবের কথা বলেছিলেন যে তাদের টাকার অভাব আছে। সে সম্পর্কে কেন্দ্রীয় সরকারকে বারবার বলেছি। তারা বলেছিলেন গুদামের অভাব আছে। আমরা গুদামের ব্যবস্থা করে দিয়েছি আমরা নানান ভাবে সহায়তা করতে রাজী। এখন বাজারে পাটের দাম অত্যন্ত নেমে গিয়েছে কিন্তু জুট কর্পোরেশন কোন ব্যবস্থা নিচ্ছেন না। আজকে কেন্দ্রীয় মন্ত্রী শ্রী প্রনব মুখার্জী এ ব্যাপারে অফিসারদের সাথে বসছেন। জুট কর্পোরেশনকে নিয়ে বসছেন, আগামীকাল আমরা জুট কর্পোরেশনের সাথে, পঞ্চায়েত দপ্তরের সাথে, সমবায় দপ্তরের সাথে বসছি যে কি করে সহায়ক মূল্য কৃষকদের

দেওয়া যায়, কৃষকদের কাছ থেকে ঠিকভাবে পাট কেনা যায়। আমরা জুট কর্পোরেশনের কাছ থেকে শেষ কথাটা জেনে নিতে চাই। জুট কর্পোরেশন যদি না পারেন, তাদেরযদি সদিচ্ছার অভাব দেখা যায় তাহলে আমাদের কিছু করতে হবে। কিন্তু আমরা কতটুকু করতে পারবো এই সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে এটা মাননীয় সদস্যদের কাছে আজকেই বলতে পারছি না। ২১শে তারিখের পর যে অবস্থা দাঁড়াবে আমি হাউসের সদস্যদের কাছে সেটা বিস্তারিতভাবে রাখবো।

*৯, *১০, *১১, *১২, *১৩, **Held Over**

### কয়লার লাইসেন্স বিতরণে দুর্নীতি

*১৪। (অনুমোদিত প্রশ্ন নং *৪৭।) **শ্রী অমলেন্দ্র রায় :** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) কয়লার লাইসেন্স বা পারমিট বিতরণে দুর্নীতি কোন সংবাদ এ পর্য্যন্ত সরকারের নিকট আসিয়াছে কিনা; এবং

(খ) '(ক)' প্রশ্নের উত্তর "হ্যাঁ" হইলে, ঐ দুর্নীতি দমনের জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে?

**শ্রী সুধীন কুমার :**

(ক) খাদ্য ও সরবরাহ দপ্তরের ভোগ্যপণ্য শাখা কেবলমাত্র গৃহস্থের ব্যবহার্য্য পোড়া কয়লা সম্বন্ধে ব্যবস্থা করে। ভোগ্যপণ্য আধিকারিক কলিকাতায় জেলা সমাহর্তাগণ জেলাগুলিতে এই কয়লার বিতরণ ব্যবস্থার দেখাশুনা করেন।

যথাসম্ভব প্রয়োজনের ভিত্তিতে লাইসেন্স দেওয়া হইয়া থাকে। পারমিট বিলির ব্যাপারে দুর্নীতির অভিযোগ আছে।

(খ) কলিকাতায় ও জেলাসমূহে লাইসেন্স ও পারমিট বিলির ব্যাপারে যে সমস্ত অভিযোগ পাওয়া যায় সে সম্পর্কে অনুসন্ধান করান হয় এবং আইন অনুসারে যথাযত ব্যবস্থাও গ্রহণ করা হয়।

কোল ইন্ডিয়া কর্ত্তৃক কয়লার পারমিট বিলির ব্যাপারে রাজ্য সরকারের এনফোর্সমেন্ট পুলিশ অনুসন্ধান ও ব্যবস্থা গ্রহণ করিতেছে।

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন, পারমিট বা লাইসেন্স বিতরণের আইনগত অধিকার কার আছে, এটা কে দিয়ে থাকেন?

**শ্রী সুধীন কুমার :** সফ্‌ট কোকের ব্যাপারে লাইসেন্স রাজ্য সরকার দিয়ে থাকেন এবং পারমিও রাজ্য সরকার দিয়ে থাকেন। আর যেটা সফ্‌ট কোক নয় ষ্টিম কোক তারজন্য রাজ্য সরকার যাদের প্রয়োজন তাদের কয়লা কেনার অনুমতি দিয়ে থাকেন, স্পনসর করেন, সেই অনুযায়ী তারা কয়লাখনি থেকে কয়লা কিনতে পারেন।

**শ্রী অমলেন্দু রায় :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, সম্প্রতি, কিছুদিন আগে কেন্দ্রীয় মন্ত্রী যে পারমিটিগুলি দিয়েছিলেন সেগুলি............

**শ্রী সুনীতি চট্টরাজ :** He has no right to mention that.

**কয়লার পারমিট প্রদান**

*১৫। (অনুমোদিত প্রশ্ন নং *৩৮০।) **শ্রী শৈলেন সরকার :** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) সম্প্রতি কোল ইণ্ডিয়া কর্তৃক কয়লার পারমিট ইস্যুর ব্যাপারে রাজ্য সরকারের সাথে কোন পরামর্শ করা হয়েছে কি;

(খ) এই সমস্ত পারমিট দেওয়ার ব্যাপারে সরকারের কাছে কোন অভিযোগ আছে কিনা;

(গ) থাকিলে কি ধরণের অভিযোগ; এবং

(ঘ) এ ব্যাপারে সরকার কোন ব্যবস্থা গ্রহণের কথা ভেবেছেন কি?

**শ্রী সুধীন কুমার :**

(ক) হ্যাঁ

(খ) হ্যাঁ।

(গ) অনেক ধরণের কয়লার পারমিট কেন্দ্রীয় সরকার কর্তৃক বিলি করা হইয়াছি। তাহাদের মধ্যে কিছু গৃহস্থের ব্যবহার্য্য পোড়া কয়লা কিছু কাঁচা (ষ্টীম) কয়লা ও কিছু কাঁচা (শ্ল্যাক) কয়লা আছে।

পোড়া কয়লা এমন লোককে দেওয়া হইয়াছে যাহার কোন লাইসেন্স নাই। অনুরূপভাবে কাঁচা ও কাঁচা গুড়া কয়লা প্রকৃত ব্যবহারকারীকে দেওয়া হয় নাই। পক্ষান্তরে, কিছু বাহিরের লোককে তাহা দেওয়া হইয়াছে যাহাদের মধ্যে এমন লোকও আছেন যাহারা ঐরূপ কয়লা পাইবার জন্য দরখাস্ত করেন নাই। আবার এমন লোক বা সংস্থার নামে এই কয়লা দেওয়া হইয়াছে যাহাদের প্রকৃত পক্ষে কোনও অস্তিত্বই নাই।

(ঘ) এই ব্যাপারে এনফোর্সমেন্ট পুলিশ অনুসন্ধান ও যথাযথ আইনানুগ ব্যবস্থা গ্রহণ করিতেছেন।

**মিঃ স্পীকার :** উনি যে প্রশ্নটা করছেন সেটা আগে শুনি, তারপর আমি বলতে পারবো সেটা এ্যালাও করবো কিনা।

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছ থেকে আমি জানতে চাচ্ছি যে সম্প্রতি কেন্দ্রীয় মন্ত্রী মালদহ জেলায় কত লাইসেন্স দিয়েছেন এবং সেটা দেবার ব্যাপারে রাজ্য সরকারের সঙ্গে কোন পরামর্শ করা হয়েছিল কিনা?

**শ্রী সুধীন কুমার :** পরামর্শ দূরে থাকুক, রাজ্যসরকারকে না জানিসে এই সমস্ত পারমিট বিলি করা হয়েছে।

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাচ্ছি যে যাদের এই পারমিট এবং লাইসেন্স দেওয়া হয়েছে তাদের নাম আপনি জানেন কিনা?

**শ্রী সুধীন কুমার :** ২ মাসের একটা লিষ্ট আছে তাতে ১৩৩ জনের নাম আমার কাছে পৌঁচেছে।

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে যাদের এই পারমিট এবং লাইসেন্স

দেওয়া হয়েছিল তারা এই কয়লা কোথায় বেচেছেন সেই সম্পর্কে কোন খবর আপনার কাছে আছে কিনা?

**মিঃ স্পীকার :** এই কোয়েশ্চেন ডিজএ্যালাউ করছি।

[1.30 to 1.40 p.m.]

**শ্রী ভোলানাথ সেন :** মন্ত্রী মহাশয়কে আমি একটি প্রশ্ন করতে চাই, কোন আইন অনুসারে কয়লা বিক্রি করার জন্য কেন্দ্রীয় সরকারের আপনাদের কাছে অনুমতি প্রয়োজন?

**শ্রী সুধীন কুমার :** সফ্‌ট কোক বলে কয়লার একটা জাত আছে, ব্রিকেট একটা জাত আছে, শুধু কয়লা বলে কোন জিনিস নেই। প্রত্যেক কয়লার একটা বিশিষ্ট চেহারা আছে। কেন্দ্রীয় সরকারের ডেলিগেটেড পাওয়ার আমাদের উপর দেওয়া আছে যার ফলে লাইসেন্সিং এবং পার্মিটের একমাত্র অধিকার পশ্চিমবঙ্গ সরকারের।

**শ্রী ভোলানাথ সেন :** আমি সফ্‌ট কোক, ব্রিকেট এই সব বলছি না, কয়লা বন্টনের ব্যাপারে আপনাদের পার্মিশন নিতে হবে, এটা কোন আইনে আছে?

**শ্রী সুধীন কুমার :** একটা বিধি নিষেধ আছে। সেই বিধি অনুসারে চলতে হয়, সেটা সকলের পক্ষেই প্রযোজ্য।

**শ্রী ভোলানাথ সেন :** ৯৬টি কয়লার খনি বেআইনী ভাবে খনন করা হয়েছে, এক্সপ্লয়েট করা হয়েছে, তার রেভিনিউ এক পয়সাও পাননি, সেই কয়লা কোথায় গেল।

(নো রিপলাই)

**শ্রী সত্য রঞ্জন বাপুলি :** অন এ পয়েন্ট অব অর্ডার স্যার, আই হ্যাভ এ পয়েন্ট অব অর্ডার উইত রিগার্ড টু দিস পয়েন্ট। আপনি প্রশ্নটা দেখেছেন, দয়া করে দেখুন, প্রশ্নাতে কি বলা ছিল।

**শ্রী দীপক সেনগুপ্ত :** কোশ্চেন আওয়ার-এ এই সব কথা উঠতে পারে না। এতে মেমবারদের অধিকার হনন করা হচ্ছে।

(গোলমাল)

**মিঃ স্পীকার :** আপনি এখন বসুন।

**শ্রী সত্য রঞ্জন বাপুলি :** অধ্যক্ষ মহাশয় আপনি যদি আমার কথা না শোনেন, উইদাউট হিয়ারিং মি ইফ ইউ পাস ইয়োর ভিউজ, ইফ ইউ এক্সপ্রেস সার্টেন ওপিনিয়ন, দেন ইট ইজ মোস্ট আনর্ফচুনেট। আপনি চেয়ারে আছেন, আপনি আমার কথা শুনুন, চেয়ারটা বায়াজড হবার জায়গা নয়।

(গোলমাল)

**মিঃ স্পীকার :** ডোন্ট সে লাইক দিস, উইথড্র ইয়োর রিমার্ক।

(গোলমাল)

**শ্রী সত্য রঞ্জন বাপুলী :** স্যার, আপনি আমার কথা দয়া করে শুনুন, শুনে দেখুন পয়েন্ট অফ অর্ডার হয় কিনা এবং তারপর আপনি রুলিং দিন।

**মিঃ স্পীকার :** What is your point of order ? The question has been answered.

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** মিনিষ্টার যা বললেন তারই ভিত্তিতে আমি পয়েন্ট অফ অর্ডার তুলেছি।

**মিঃ স্পীকার :** What is your Point of order.

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** শ্রী ভোলানাথ সেন মহাশয় একটি প্রশ্ন করেছেন মাননীয় খাদ্যমন্ত্রী মহাশয়ের কাছে, কিন্তু মন্ত্রী মহাশয় সেই প্রশ্নের কোন উত্তর দেননি, দ্যাট ইজ মাই পয়েন্ট অফ অর্ডার।

**মিঃ স্পীকার :** Mr. Bholanath Sen has delivered a Lecture on it and then after he has raised a question.

**শ্রী ভোলানাথ সেন :** অধ্যক্ষ মহাশয়ের অবগতির জন্য বলছি যে, There is a difference between a question and a speech and I am sure the Speaker Knows about it. It was not a speech, it was a question and the question is known to the Minister. Please don't describe the question as speech. I am here to as questions.

**মিঃ স্পীকার :** You asked a question and he replied and there after....

(গোলমাল)

**শ্রী ভোলানাথ সেন :** He did not.

**শ্রী যতীন চক্রবর্তী :** স্যার, আপনি ওঁকে (শ্রী সত্য রঞ্জন বাপুলীকে) ওঁর মন্তব্য প্রত্যাহার করতে বলেছেন, কিন্তু উনি সেটা করেনি। আমি জানতে চাইছি আপনি কোন ব্যবস্থা নেবেন কিনা?

(গোলমাল)

**মিঃ স্পীকার :** উনি জিজ্ঞাসা করছেন শ্রী বাপুলী তাঁর মন্তব্য উইথড্র করবেন কিনা?

**শ্রী সত্য রঞ্জন বাপুলী :** স্যার, আপনি ধৈর্য সহকারে যদি আমার কথা শুনতেন তাহলে বুঝতে পারতেন।

**মিঃ স্পীকার :** আমি শুনেছি। আপনি আপনার বক্তব্যে স্পীকার সম্বন্ধে যা বলেছেন তা আমি আপনাকে উইথড্র করতে বলছি।

**শ্রী সত্য রঞ্জন বাপুলী :** নো, স্যার, আমি আপনাকে বলেছি যে, আপনি আমাদের কথা শুনুন, না শুনে বায়াস হবেন না। এতে উইথড্র করার কোন কিছু নেই, উইথড্র করার কথা উঠতে পারে না।

(গোলমাল)

**শ্রী ভোলানাথ সেন :** স্যার, আমার প্রশ্নের জবাব হয়নি। আমি প্রশ্ন করেছিলাম, কিন্তু খাদ্যমন্ত্রীর কাছ থেকে জবাব পাইনি। খাদ্য মন্ত্রী অবশ্য কয়লা এবং সফ্‌ট কোক এর মধ্যে কোন তফাত দেখতে পাচ্ছেন না। গত ৩ বছর ধরে ৯২টি কোলিয়ারীতে যে কয়লা তোলার কাজ হয়েছে সেই কয়লা গেল কোথায় এবং তার রেভেনিউ কোথায় গেল?

**শ্রী সুধীন কুমার :** রেভেনিউ আমরা তুলিনা, কেন্দ্রীয় সরকার তোলে। আমরা কেবলমাত্র রয়্যালটি পাবার অধিকারী।

**শ্রী ভোলানথ সেন :** আপনি কিছুই বোঝেন নি।

**কলিকাতায় বস্তী উন্নয়ন**

*১৬। (অনুমোদিত প্রশ্ন নং *৫৫।) **শ্রী সন্দীপ দাস ঃ** পূর্ত (মহানগর উন্নয়ন) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে, বর্তমান বছর (১৯৮০) থেকে কলকাতার কিছু বস্তির পূর্ণাঙ্গ উন্নয়নের দায়িত্ব সরকার গ্রহণ করেছেন;

(খ) সত্য হলে, এই ধরণের বস্তির সংখ্যা কত, এবং

(গ) এই পূর্ণাঙ্গ উন্নয়ন প্রকল্প কি ধরনের?

**শ্রী প্রশান্ত কুমার শূর ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

**শ্রী সন্দীপ দাস ঃ** কলকাতা মহানগরীতে অন্য কোন সংস্থাব সহযোগিতায় কি সি. এম ডি. এ বস্তী উন্নয়নের জন্য পূর্ণাঙ্গ প্রকল্পের কাজ গ্রহণ করেছেন?

**শ্রী প্রশান্ত কুমার শূর ঃ** কোন ধরনের?

**শ্রী সন্দীপ দাস ঃ** বস্তী প্রগতি নামক সংস্থার সহযোগিতায় কি সি. এম. ডি এ পূর্ণাঙ্গ উন্নয়নের কাজ গ্রহন করেছেন?

**শ্রী প্রশান্ত কুমার শূর ঃ** বস্তী প্রগতি বলে কিছু নেই।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** কলিকাতায় বস্তী উন্নয়নের জন্য সি. এম. ডি এ. ছাড়া অন্য কোন সংস্থা কাজ হাতে নিয়েছেন কি?

**শ্রী প্রশান্ত কুমার শূর ঃ** কলিকাতায় সি. এম. ডি এ বহু দিন থেকেই কাজ চালাচ্ছে।

**শ্রী জন্মেজয় ওঝা ঃ** গত আর্থিক বছরে সি এম. ডি. এ. কত বস্তী অপসারন করেছেন?

**শ্রী প্রশান্ত কুমার শূর ঃ** ৬৯৩টি বস্তীর কাজ করেছে।

**শ্রী রজনী কান্ত দোলুই ঃ** বাইরের কোন অরগানাইজেসান কলিকাতায় বস্তী উন্নয়নের ব্যাপারে আপনাদের নিকট হতে কোন পারমিসান নিয়েছেন কি?

**শ্রী প্রশান্ত কুমার শূর ঃ** কলিকাতা শহর আমার জমিদারী নয়। কোন সোস্যাল অরগানাইজেসান যদি কোন বস্তী উন্নয়নের কাজ করে সেক্ষেত্রে কোন পারমিশান নিতে হয়না। যেমন, কংগ্রেসের সময়ে নিতে হতো না তেমনি আমাদের সময়েও নিতে হয় না।

*১৭, *১৮, *১৯ **Held over**

## Adjournment Motion

**মিঃ স্পীকার ঃ** আজ আমি শ্রী আবদুস সাত্তার মহাশয়ের কাছ থেকে একটি, শ্রী প্রবোধ চন্দ্র

সিন্‌হা, শ্রী শশবিন্দু বেরা, শ্রী সন্দীপ দাস, শ্রী কিরণময় নন্দ, শ্রী জনমেজয় ওঝা, শ্রী রাসবিহারী পাল এবং শ্রী বলাই লাল দাস মহাপাত্র মহাশয়দের কাছ থেকে একটি, শ্রী সামসুদ্দিন আমেদ মহাশয়ের কাছ থেকে একটি, শ্রী সত্য রঞ্জন বাপুলি মহাশয়ের কাছ থেকে একটি এবং শ্রী রজনীকান্ত দোলুই মহাশয়ের কাছ থেকে একটি — মোট পাঁচটি মুলতুবী প্রস্তাবের নোটিশ পেয়েছি।

প্রথম প্রস্তাবে শ্রী সাত্তার, দ্বিতীয় প্রস্তাবে শ্রী সিংহ, ও অন্যান্যরা চতুর্থ প্রস্তাবে শ্রী বাপুলী ও পঞ্চম প্রস্তাবে শ্রী দোলুই গত ১৬ই আগষ্ট ইডেন উদ্যানে ফুটবল খেলাকে কেন্দ্র করে হামলা সম্পর্কে এবং তৃতীয় প্রস্তাবে শ্রী আহমেদ মালদহে সুজাপুরে কৃষকদের উপর পুলিশী আক্রমণ সম্পর্কে আলোচনা করতে চেয়েছেন।

প্রথমে উল্লেখিত চারটি প্রস্তাবের বিষয় একই। এই সম্পর্কে আজকের সভায় আলোচনার জন্য সময় ধার্য্য আছে।

তৃতীয় প্রস্তাবের বিষয়টি আইন শৃঙ্খলা প্রশ্নের সঙ্গে জড়িত। প্রচলিত আইনের মাধ্যমেই এর প্রতিকার সম্ভব।

তাই আমি সবকটি প্রস্তাবেই আমার অসম্মতি জ্ঞাপন করছি।

তবে সদস্যগণ ইচ্ছা করলে প্রস্তাবগুলি সভায় পা. করতে পারেন। আমি প্রত্যেক পার্টির একজনকে পড়ার অনুমতি দিচ্ছি।

এখন শ্রী আবদুস সাত্তার মহাশয়কে তাঁর বক্তব্য পড়বার জন্য অনুরোধ করছি।

**শ্রী আবদুস সাত্তার :** আমাকে এবং শ্রী সামসুদ্দীন সাহেবকে, এই দুজনকে বলতে দেওয়া হোক।

**মিঃ স্পীকার :** আজকেই এটা আলোচনা হবে, আপনারা এ নিয়ে পরে বলবার সুযোগ পাবেন।

[1.40 to 1.50 p.m.]

**শ্রী সত্য রঞ্জন বাপুলী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, দয়া করে আপনি একটু ভাবুন। যাঁরা এই ম্যাটারটা দিচ্ছেন তাঁরা যদি একটু পড়েন তাতে আর কত সময় যাবে, ২/৩ মিনিটের মধ্যেই শেষ হয়ে যাবে। প্রথম দিন থেকেই করুণাহীন হবেন না।

**শ্রী আবদুস সাত্তার :** গত শনিবার ১৬.৮.৮০ তারিখে ইডেন উদ্যানে ইষ্টবেঙ্গল মোহনবাগানের লীগের খেলায় কমপক্ষে ১৩ জন যুবক মারা গিয়েছেন এবং শতাধিক ব্যক্তি গুরুতরভাবে জখম হইয়াছে। আহতদের মধ্যে কয়েকজনের অবস্থা আশংকাজনক। ** এই বড় খেলায় পুলিশী অব্যবস্থার জন্য এই মর্মান্তিক ঘটনা ঘটেছে। সংবাদপত্র হতে আরও প্রতীয়মান হয় যে দ্বিতীয়বার যখন গণ্ডগোল সুরু হয় তখন ** পুলিশ ১৫ মিনিট চুপচাপ ছিলেন। তারপর পুলিশ দর্শকদের তাড়া করে এবং তারফলেই এই মর্মান্তিক ঘটনা ঘটে। **

**মিঃ স্পীকার :** (রিপোর্টারদের দিকে আঙ্গুল নির্দেশপূর্বক) আপনারা এটা নোট করবেন না, মুলতুবী প্রস্তাবের মধ্যে এটা চলে না।

**মিঃ স্পীকার :** (রিপোর্টারদের প্রতি আঙ্গুলী নির্দেশ করিয়া) — আপনারা এইসব পোরসান লিখবেন না। এইগুলি আপনারা ওমিট করে দিন।

---

**Note :** [** Expunged as ordered by the Chair.]

**শ্রী সামসুদ্দিন আহমেদ :** This Assembly do now adjourn its business to discuss a difinite mater of urgent public importance and of recent occurrence, namely –

There happened two police firings on the farmers at Sujapur under Kaliachak P.S. and at Khasimari under Englishbazar P.S. in the district of Malda on 6.8.80. As a result nine persens were killed on the spot and many other persons were injured and were missing. There is a long drawn grievance of the farmers regarding the protection of the standing crops of their lands from some anti-social elements of the places namely, – kamalabari. Khasimari. Mohodipur etc. The farmers repeatedly appreached the administrative authority concernedseeking the protection of their crops but the authority did not give any response. Still now the reign of terror created by the anti-social persons, is prevailing in the Gour area. ***.

(গোলমাল)

**মিঃ স্পীকার :** সামসুদ্দিন আহমেদ সাহেব যা বলছেন তা আপনারা (রিপোর্টারদের প্রতি অঙ্গুলী নির্দেশ করিয়া) বাদ দেবেন। He is deliberatedly violating the rule. তিনি স্পীকারের নির্দেশের বাইরে বলছেন। (শ্রী সামসুদ্দিন আহমেদ আবার কিছু বলিতে উঠেন) আপনি বসুন ইউ আর গোয়িং টু ফার। আপনি যদি এরূপ করেন তাহলে আর ভবিষ্যতে বলতে দেবো না।

[1.50 to 2.00 p.m.]

**শ্রী প্রবোধ চন্দ্র সিংহ :** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরী এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মূলতবী রাখছেন। বিষয়টি হল :—

গত ১৬.৮.৮০ তারিখে সিনিয়ার ডিভিসন ফুটবল লিগের মোহনবাগান বনাম ইষ্টবেঙ্গলের খেলায় পুলিশী অব্যবস্থার পরিনতিতে খেলার মাঠে হানাহানি হয় এবং তার ফলে ১৪ জন যুবকের প্রাণহানি হয় এবং শতশত ব্যক্তি আহত হয়।

১৬.৮.৮০ তারিখের অতি গুরুত্বপূর্ণ ঐ খেলাটির পরিচালনার সম্পূর্ণ দায়িত্ব রাজ্য সরকারের ক্রীড়া দপ্তর নিজের হাতে গ্রহণ করে ছিলেন। এই খেলাটিতে উত্তেজনা ও উচ্ছৃঙ্খলা যেকোন মাত্রাহীন পরিনতিতে পৌঁছতে পারে, অতীতের অভিজ্ঞতা থেকে সে বিষয়ে সচেতন থেকে রাজ্য সরকারের উচিত ছিল যথাযোগ্য ব্যবস্থা নেওয়ার যাতে অবস্থা যে কোন সময়ে যে কোন পরিস্থিতিতে নিয়ন্ত্রনে আনা যায়। কিন্তু রাজ্য সরকারের ঔদাসীন্য ও অবহেলায় আবশ্যিক প্রস্তুতি নেওয়া হয়নি। ফলে মাঠে চিকিৎসার কোন ব্যবস্থা না থাকায় যথাযত প্রাথমিক চিকিৎসার অভাবে আহত অনেকের প্রানহানি ঘটে। এ দিনের উচ্ছৃঙ্খলা হানাহানি ও হতা৷ আহতের সংখ্যা সমস্ত পূর্ব নজির ছাড়িয়ে গেছে। সভার কাজ আপাতত মূলতবী রেখে এই আলোচনা হোক। সরকার পক্ষ আজকে এই বিষয় নিয়ে আলোচনা করবার ব্যবস্থা করেছেন সেটা খুব ভাল কথা। কিন্তু এরূপ একটা গুরুত্বপূর্ণ বিষয় সংশোধীয় রীতি অনুসরন করে আজকে এ্যাডজোনমেন্ট মোশানের উপর আলোচনা হলে ভালো হতো।

---

Note : [*** Expunged as ordered by the Chair.]

**মিঃ স্পীকার :** আপনারা যদি এই ভাবে সকলে বক্তৃতা করেন তাহলে এরপর পড়তে দেবার সুযোগ বন্ধ করতে হবে।

**শ্রী রজনী কান্ত দোলুই :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় সদস্য শ্রী সত্য রঞ্জন বাপুলি, প্রবোধ সিংহ প্রভৃতি আমার এ্যাডজোর্নমেন্ট মোশান দিয়েছি। সাড়ে তিন বছরের মধ্যে আজ পর্যন্ত একটা এ্যাডজোর্নমেন্ট মোশানও আপনি এ্যাকসেপ্ট করেননি। আজকে যখন এ্যাডজোর্নমেন্ট মোশান দিয়েছি তখন দয়া করে এটা এ্যাকসেপ্ট করে নিয়ে এটার উপর আলোচনা করলে ভাল হয়।

**মিঃ স্পীকার :** এ্যাকসেপ্ট করার দরকার নেই, যা প্রয়োজন আমি চীফ মিনিষ্টারকে বলেছি স্টেটমেন্ট দিতে। আপনাদের কোন সুযোগ আমি বন্ধ করিনি।

**ডাঃ জয়নাল আবেদিন :** মিঃ স্পীকার, স্যার, আপনার কাছে আমার একটা সাবমিশান আছে। আপনি দেখেছেন গোটা ভারতবর্ষ আজকে দাউ দাউ করে জ্বলছে। সামসুদ্দিন সাহেব এই বিষয়টা হাউসে তুলেছেন। ইন ইওর উইজডম আপনি সেটা নাকচ করেছেন। আপনার কাচে অনুরোধ আমরা কাগজের মাধ্যমে দেখেছি পশ্চিমবঙ্গের চীফ মিনিষ্টারকে এ্যালার্ট করেছেন, আপনি চীফ মিনিষ্টারকে এই বিষয়টা বলুন তিনি কি কি প্রিকসান নিয়েছেন, সেখানে কি ঘটনা ঘটেছে, না হলে মিসরিপ্রেজেনটেসান হয়ে বাংলায় আগুন জ্বলে যেতে পারে, ইউ ক্যান নট প্রিভেন্ট ইট। এই ব্যাপারে একটা পজিটিভ মেজার নেওয়া দরকার।

**মিঃ স্পীকার :** আপনি ১৮৫ তে একটা নন-অফিসিয়াল মোশান দিয়ে আলোচনা করবেন, আমি সুযোগ দেব। এই ব্যাপারে একটা কলিং এ্যাটেনশান মুভ করা হয়েছে, তারও বিপ্লাই দেওয়া হবে।

[2.00 to 2.10 p.m.]

## Calling Attention

**মিঃ স্পীকার :** আমি নিম্নলিখিত বিষয়ের উপর দৃষ্টি আকর্ষণী নোটীশ পেয়েছি, যথা—

১) জোর পূর্ব্বক মজুর বয়কটের ফলে গ্রামবাংলার কৃষকদের দুরাবস্থা — শ্রী রজনী কান্ত দলুই।

২) রবীন্দ্র রচনাবলীর প্রকাশ, বিক্রয়মূল্য ও বিতরন সম্পর্কে শিক্ষানুরাগী মহলে উদ্বেগ — শ্রী অচিন্ত্য কৃষ্ণ রায়।

৩) আসাম থেকে বাঙলী উদ্বাস্তুর আগমন — শ্রী জন্মেজয় ওঝা।

৪) অভাবনীয় বিদ্যুৎ সংকট — শ্রী রজনী কান্ত দলুই।

৫) মালদহ ও মুর্শিদাবাদে বন্যার তাণ্ডব — শ্রী রজনী কান্ত দলুই, শ্রী সামসুদ্দিন আহমেদ, শ্রী হাবুবুর রহমান, শ্রী কাজী হাফিজুর রহমান এবং শ্রী এ কে. এম. হাসানুজ্জমান।

৬) রাজ্য বিদ্যুৎ পর্ষদের চারজন সদস্যের পদত্যাগ — শ্রী রজনী কান্ত দলুই।

৭) খেলার মাঠে হাঙ্গামা ও খেলা বন্ধের সিদ্ধান্ত — শ্রী এ. কে. এম হাসানুজ্জামান।

৮) সাম্প্রতিক মালদহ জেলায় পুলিশের গুলি চালনা — শ্রী এ. কে. এম হাসানুজ্জমান।

9. Increase of Maleria in Urban and Rural areas – Shri Rajani Kanta Doloi.

10. Alleged tearing of national Flag by C.P.I.(M) supporters at Gandharvapur of Howrah – Shri Rajani Kant Doloi.

11. Alleged tearing of National Flag by C.P.I.(M) supporters – Shri Rajani Kanta Doloi.

12. Tragic incident during football match on Calcutta Maidan on 16.8.80 – Shri Janmejay Ojha.

13. Choatic condition in the Kolaghat Thermal Power Project Campus – Shri Rajani Kanti Doloi.

14. Decision of indefinite strike from 19.8.80 by Goods Road Transport Industry – Shri Rajani Kanta Doloi.

15. Deteriorating Flood situation in some districts – Shri Rajani Kanta doloi.

16. Trouble at Santaldih – Shri Rajani Kanta Dlooi,

17. Reported adverse statement of Union Communication Minister on the Calcutta Telephone Service user – Shri Sandip Das and Shri Santashri Chattopadhyay.

18. Scarcity of coal and Kerosene – Shri Rajani Kanta Doloi.

19. Recent distrubances in Maldah District – Shri Kiranmoy Nanda and Shri Janmejoy Ojha.

২০। পশ্চিমবঙ্গে ব্যাপক গোলযোগ বাধাবাব প্রচেষ্টাব আশঙ্কা — শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস।

**মিঃ স্পীকার :** এই নোটিশগুলির সবগুলিই গুরুত্বপূর্ণ ব্যাপার, আমাদের নিয়মানুযায়ী আমি সাম্প্রতিক মালদহ জেলায় পুলিশেব গুলি চালানার বিষয়ের উপর শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান কর্তৃক আনীত নোটিশ মনোনীত করছি। সংশ্লিষ্ট মন্ত্রীমহোদয়, যদি সম্ভব হয়, ঐ বিষয়ের উপর একটি বিবৃতি দিতে পারেন অথবা বিবৃতি দেবার জন্য একটি দিন দিতে পারেন। বাকি কলিং এ্যাটেনশানগুলি পঠিত বলে ধরে নেওয়া হল।

**শ্রী ভবানী মুখার্জী :** চীফ মিনিষ্টার এখন এখানে থাকছেন না, সেজন্য তারিখটা পরে হাউসকে জানিয়ে দেব।

**শ্রী সন্দীপ দাস :** স্যার, আপনার কাছে আমি একটা নিবেদন রাখতে চাই। আমরা পার্লামেন্টে দর্শক গ্যালারি থেকে দেখেছি কলিং এ্যাটেনশানের পর মিনিষ্টারের স্টেটমেন্ট দেওয়ার পর হাউসে সেটার আলোচনার সুযোগ থাকবে। এটা আপনার ডিসক্রিসান, আপনি ইচ্ছা করলে গুরুত্বপূর্ণ বিষয় হলে মিনিষ্টারের স্টেটমেন্টের পর আমাদের বলার সুযোদ দেবেন।

**মিঃ স্পীকার :** পার্লামেন্টের রীতি ভিন্ন, এই ব্যাপারে আমরা রুল ১৮৫ তে বলে দিয়েছি।

**শ্রী সত্য রঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে একটা বিষয় বলতে চাই। কিছুদিন আগে যতীন চক্রবর্তী সন্তোষ রুংতা নামে একজন মাড়োয়ারীর জন্য সিমেন্টের তদ্বিরের ব্যাপারে আই এ এস অফিসারের সঙ্গে গোলমাল হয়, সেটা সুধীন কুমার জানেন। সেই সংক্রান্ত সমস্ত কাগজপত্র হাউসের সামনে রাখা হোক। সিমেন্টের কালোবাজারী হচ্ছে কেন, কেন একজন মন্ত্রী গোপনে মাড়োয়ারীর হয়ে সিমেন্টের তদ্বির করতে গেলেন সমস্ত কাগজপত্র হাউসে রাখা হোক এবং এই ব্যাপারে আলোচনা করার জন্য আমাদের সুযোগ দিন

**শ্রী দীনেশ মজুমদার :** মাননীয় সদস্য ডাঃ জয়নাল আবেদিন যেকথা এখানে বলেছেন তার পরিপ্রেক্ষিতে আমি তাঁকে বলছি ওয়ান এইটিফাইভে একটা মোশন দিতে বিজনেস এ্যাডভাইসরি কমিটিতে আলোচনা করবার জন্য। আপনারা সকলে একমত হয়ে যদি মোশন দেন তাহলে এটা নিয়ে আলোচনা হতে পারে। তবে এই প্রসঙ্গে আপনাদের কাছে আমি রিকোয়েস্ট করব চিফ মিনিস্টার যেদিন রিপোর্ট দেবেন সেদিন এটা নিয়ে ডিসকাসন হবে।

**শ্রী রজনী কান্ত দলুই :** স্যার, আজকে খবরের কাগজে দেখলাম ক্যাবিনেট ডিসিশন হয়েছে ১৬ তারিখে ইডেন গার্ডেনে যে ঘটনা ঘটেছে তারজন্য বিচার বিভাগীয় তদন্ত হবে আমার বক্তব্য হচ্ছে যখন হাউস ইন সেশন তখন পলিসি ম্যাটার গুলো আগে হাউসে বলতে হবে, তারপর খবরের কাগজে পাবলিশ করা হবে। কিন্তু খবরের কাগজে যে খবর দেখলাম তাতে আমি মনে করি হাউসের অবমাননা করা হয়েছে কারণ পলিসি ম্যাটার আগে হাউসে প্লেশ করা হয়নি।

**মিঃ স্পীকার :** আপনি একটা নোটিশ দিন।

**শ্রী রজনী কান্ত দলুই :** স্যার, একটা সিরিয়াস ব্যাপারে হাউসের প্রিভিলেজ নষ্ট করা হয়েছে।

**ডাঃ কানাই লাল ভট্টাচার্য্য :** আমাদের ক্যাবিনেট যে ডিসিশন হয়েছে সেটা আজকে আপনাদের জানাব। প্রেসের মাধ্যমে কি লিক হয়েছে সেটা আমরা জানিনা। আমাদের ডিসিশন আজকে চিফ মিনিস্টার আপনাদের জানাবেন। কাজেই আমি মনে করি এই প্রিভিলেজ মোশন আসতে পারেনা। ক্যাবিনেট ডিসিশন আমরা কাগজে সার্কুলেট করিনি।

**শ্রী যতীন চক্রবর্তী :** মুখ্যমন্ত্রী কাছে খবরের কাগজের রিপোর্টাররা এসেছিলেন কিন্তু মুখ্যমন্ত্রী তাঁদের বলেছেন হাউস যখন চলছে তখন আমি আগে হাউসকে জানাব।

**শ্রী সত্য রঞ্জন বাপুলী :** তাহলে জিনিষটা আউট হল কি করে?

**মিঃ স্পীকার :** আপনি নোটিশ দিন, আমি দেখব।

**শ্রী জন্মেজয় ওঝা :** অন এ পয়েন্ট অব অর্ডার স্যার, এখনই মাননীয় সদস্য সত্যরঞ্জন বাপুলী মহাশয় মাননীয় পূর্ত যতীন চক্রবর্তী মহাশয়ের বিরুদ্ধে একটি গুরুতর অভিযোগ এনেছেন সে সম্পর্কে সরকার বা মাননীয় পূর্তমন্ত্রী এখানে উপস্থিত থেকে কোন উত্তর দিলেন না, তাহলে কি আমরা ধরে নেব যে এই অভিযোগটা সত্য?

**শ্রী যতীন চক্রবর্তী :** অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য সত্যরঞ্জন বাপুলী এখানে যে মন্তব্য করেছেন সে সম্বন্ধে আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে লিখিতভাবে জানিয়েছি, ঐ অফিসারটি অসত্য কথা বলেছেন। তিনি আমার চরিত্র হনন করতে চেয়েছেন।

**শ্রী কিরণময় নন্দ :** স্যার মন্ত্রী মহাশয় যে চিঠি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে দিয়েছেন তা এই সভায় পেশ করতে বলুন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** স্যার উনি মুখ্যমন্ত্রীর ঘাড়ে দোষ চাপাতে চেষ্টা করছেন। আমরা এই সম্বন্ধে ডিসকাশান করতে চাই। সমস্ত কাগজ এই হাউসে রাখা হউক তা না হলে তিনি মাননীয় মুখ্য মন্ত্রীকে জড়াতে চেষ্টা করছেন।

**শ্রী রজনী কান্ত দলুই :** স্যার অনে পয়েন্ট অব অর্ডার মাননীয় পূর্তমন্ত্রী এখানে বললেন যে তিনি সমস্ত কিছু লিখিতভাবে মাননীয় মুখ্যমন্ত্রীকে দিয়েছেন এবং ঐ অফিসারটী তাঁর চরিত্র হনন করবার চেষ্টা করছেন। আমি দাবী করছি সমস্ত বিবৃতি এবং সমস্ত পেপার এই হাউসে প্লেশ করা হউক।

**শ্রী কিরণময় নন্দ :** অনে পয়েন্ট অব অর্ডার একজন অফিসার একজন মন্ত্রীর চরিত্র হনন করবার চেষ্টা করছে — এটা অত্যন্ত গুরুতর ব্যাপাব। মাননীয় পূর্তমন্ত্রী এই সম্বন্ধে সমস্ত কাগজ পত্র মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে তিনি দিয়েছেন। স্যার এই নিয়ে এই হাউসে এবং বাইরে ভীষন আলোড়ন সৃষ্টি হয়েছে সেজন্য স্যার আমি দাবী করছি যে চিঠি মাননীয় পূর্ত মন্ত্রী দিয়েছেন তার সব কিছু এই হাউসে উপস্থিত করা হউক।

**মিঃ স্পীকার :** No, No, No আমি এটা করতে পারিনা।

Now Shri Prodyot Kumar Mahanti.

**শ্রী আবদুস সাত্তার :** স্যার অনে এ পয়েন্ট অব অর্ডার একজন আই. এ. এম. অফিসার একজন মন্ত্রীর চরিত্র হনন করবার চেষ্টা করছেন তার বিরুদ্ধে সরকার কি এ্যাকশান নিয়েছেন তা আমরা জানতে চাই।

**মিঃ স্পীকার :** No Point of order. Now Mention, Shri Prodyut Kumar Mahanti.

## MENTION CASES

**শ্রী প্রদ্যোত কুমার মহান্তি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে উচ্চশিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষন করতে চাইছি যে বিষয়ে সে বিষয়টী হচ্ছে রবীন্দ্র রচনাবলী প্রকাশন ও বিতরণ বিষয়ে। ১৮/৮/৮০ তারিখ থেকে ব্যাঙ্কের মাধ্যমে ফর্ম বিলি আরম্ভ হয়েছে, লাইন দিয়ে ফর্ম নিতে হচ্ছে — পুলিশকে লাঠি চার্জ্জ করতে হচ্ছে। মন্ত্রী মহাশয়ের বিবৃতি সমস্যা দূর করার চেয়ে বেশী বিভ্রান্তি সৃষ্টি করছে। এর একটা সুষ্ঠু ব্যবস্থা হওয়া দরকার। দ্বিতীয়ত আমরা বিধান সভার সদস্যরা বিধান সভার কাজে ব্যস্ত রয়েছি। ২২/৮ তারিখে ফর্ম দেওয়া বন্ধ হয়ে যাবে। আপনার মাধ্যমে মাননীয় শিক্ষা মন্ত্রীকে অনুরোধ করতে চাই যে বিধানসভার সদস্যদের জন্য বিধানসভা কাউন্টার থেকে ফর্ম দেওয়ার ব্যবস্থা করা হউক।

[2.10 to 2.20 p.m.]

**শ্রী নীরোদ রায়চৌধুরী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মন্ত্রী সভার দৃষ্টি আকর্ষণ করতে চাই। পশ্চিমবাংলার অন্যতম অর্থকরী ফসল হচ্ছে পাট। গ্রামাঞ্চলে এই পাটের দাম

দিনের পর দিন নেমে যাচ্ছে। এখন ১৩৫ টাকা থেকে ১৪০ টাকায় পাট কেনাবেচা হচ্ছে, তাতেও ক্রেতার অভাব। ফলে গ্রামাঞ্চলে দারুণ হাহাকার সৃষ্টি হয়েছে। এখন পর্যন্ত মাত্র ২৫ ভাগ পাট বাজারে এসেছে, ৭৫ ভাগ পাট এখনও আসেনি। কেন্দ্রীয় সরকার পাটের দাম নির্ধারণ করে দিয়েছেন ১৫০ টাকা থেকে ১৬০ টাকা। কিন্তু তা থেকে অনেক নীচে, কম দরে পাট কেনাবেচা হচ্ছে। আমি এখানে এই প্রশ্ন করতে চাই যে তুলোর দামে ভরতুকি দিয়ে তুলো কেনা হচ্ছে। কিন্তু পাটের দামে কেন ভরতুকি দেওয়া হবে না? পাটের দামে ভরতুকি দিয়ে গঞ্জে গঞ্জে জে সি আই মাধ্যমে পাট কেনা উচিত এবং ন্যায্যমূল্যে কেনার ব্যবস্থা করা উচিত। কৃষকদের যে উৎপাদন মূল্য তা হচ্ছে ২৫০ থেকে ২৬৫ টাকা কুইন্টাল। এর কমে পাট বিক্রি হওয়ায় কৃষকদের সর্বনাশ হয়ে যাবে। আমি তাই সরকারের দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে কেন্দ্রীয় সরকার যাতে পাট কেনার ব্যবস্থা করেন এবং পাটচাষীরা যাতে ন্যায্যদাম পায় তার ব্যবস্থা করতে হবে।

**মিঃ স্পীকার :** আপনারা যদি মেনশনে এই রকম বক্তৃতা করেন তাহলে কি হবে?

**শ্রী নির্মল বসু :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীমণ্ডলীর দৃষ্টি আকর্ষণ করতে চাই কলকাতার টেলিফোন বিভ্রাটের ব্যাপারে, এই টেলিফোন সর্বত্র বিকল হয়ে আছে, যাঁরা সঙ্গেই দেখা হয় বলেন তাঁর টেলিফোন বিকল হয়ে আছে। আমার বাড়ীর টেলিফোন আজকে আড়াই মাস ধরে বিকল হয়ে আছে এবং দিনের পর দিন এই অবস্থা চলেছে। আগে এ সম্বন্ধে বললে পর চেষ্টা করে সারিয়ে যেত। কিন্তু কেন্দ্রীয় যোগাযোগ মন্ত্রী শ্রী সি. এম. স্টিফেন কলকাতায় এসে বলে গেলেন টেলিফোন বিকল তো কি হয়েছে? টেলিফোন ফেরত দিন। বাঙালী নেহাতই বোকা তাই ফেরত দেয় না। এই সমস্ত কথা বলে বাঙালীদের তো তিনি অপমান করলেনই, এইকথা বলে এমন ব্যবস্থা করলেন, টেলিফোন কর্তাদের এমন সাহস হয়ে গেল যে, তাঁরা ভাবলেন টেলিফোন বুঝি ভাল করার আর দরকার নেই। এই যে টেলিফোন বিকল হয়ে আছে তাতে কাজকর্মের ভয়াণক ব্যাঘাত ঘটছে। অবিলম্বে যাতে টেলিফোন ভালভাবে চলে, ঠিকভাবে চলে তাঁর জন্য ব্যবস্থা করার জন্য, আপনার মাধ্যমে আমি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার :** মাননীয় স্পীকার মহাশয়, মাননীয় নির্ম্মলবাবু বলে গেলেন কেন্দ্রীয় মন্ত্রী কি সব কথা বলে গেছেন, তিনি এসব কোথায় পেলেন বলবেন কি ?

**শ্রী নির্মল বসু :** এটাতো সবাই জানে। খবরের কাগজেও তো বেরিয়েছে।

**শ্রী খগেন্দ্র নাথ সিংহ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচন কেন্দ্র রায়গঞ্জ, সেখানকার মাধ্যমিক পাশ করা বহু ছেলেমেয়ে উচ্চমাধ্যমিকে ভর্ত্তি হতে পাচ্ছে না, জায়গা হচ্ছে না। বহু ছেলেমেয়ে দরখাস্ত করেছিল, কিন্তু ভর্ত্তি হতে পাচ্ছে না, জায়গা পাচ্ছে না। আমি আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে এই সমস্ত ছেলেমেয়ে ভর্ত্তি হতে পারে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পাথরপ্রতিম অঞ্চলের পূর্ব সুরেন্দ্রনগর গ্রামের শ্রী শ্রীনিবাস মাকুড়কে গত ১৬/৮/৮০ তারিখে সি. পি. আই (এম) এর গুণ্ডারা নৃশংসভাবে হত্যা করা হয়েছে এবং শুধু হত্যা করা হয়েছে তাই নয় তার আরও ১৬ জনকে জখম করা হয়ে, এবং এই হত্যাকাণ্ড যিনি পরিচালিত রছেন তিনি হলেন একজন জুনিয়ার স্কুল শিক্ষক এবং তিনি গত পঞ্চায়েত ইলেকসনে কাস্তে হাতুড়ি তারা সিম্বল নিয়ে ইলেকসনে নেমেছিলেন। এখন তিনি পালিয়ে বেড়াচ্ছেন। এবং আমরা জানি যে কলকাতায় এক এম. এল. এ তাকে আশ্রয় দিয়েছেন যাতে তাকে এ্যারেষ্ট না

করা যায়। আমি সেই ভদ্রলোককে অনুরোধ করবো যে তিনি যেন তাকে পুলিশের হাতে তুলে দেন। আজকে চারিদিকে সি. পি. এম. এইভাবে খুন করে বেড়াচ্ছে।

**শ্রী রজনী কান্ত দোলুই :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি গত সেশনেও বলেছিলাম এবং আজকেও বলছি যে পশ্চিমবংলার আইন শৃঙ্খলা আজকে ভয়াবহ আকার ধারণ করেছে। আজকে আইন শৃঙ্খলার এতো অবনতি ঘটেছে যে প্রতিদিন খবরের কাগজে দেখা যায় খুন মারামারি, ডাকাতি রাহাজানি ছিনতাই এ একেবারে লেগেই আছে। কোন দিনই বাদ নাই। সমপ্রতি আমরা সকলেই জানি মালদার পুলিশ ফায়ারিংয়ের কথা। বিভিন্ন জায়গায় প্রকাশ্য দিবালোকে খুন হচ্ছে এবং এটা যেন একটা নিত্য নৈমিত্যিক ঘটনা হয়ে দাঁড়িয়েছে। থানায় ডায়েরী করতে গেলে পুলিশ ডায়েরী নেয় না। আবার বিভিন্ন জায়গায় দেখা যায় পুলিশ অসহায় অবস্থায় রয়েছে তাদে জীবন বহু জায়গায় বিপন্ন হয়ে যাচ্ছে। আজকে পুলিশকে কোন জায়গায় ঢুকতে গেলে সি. পি. এম. এর অঞ্চল প্রধানের পারমিশন নিতে হয় এবং সি. পি. এম. ক্যাডারদের পারমিশন না পেলে পুলিশ কোন এ্যাকশন নিতে পারে না। আজকে পুলিশ প্রশাসন এবং জেনারেল এ্যাডমিনিস্ট্রেশন একেবারে অচল হয়ে গেছে। আমি তাই মুখ্য মন্ত্রীকে অনুরোধ করবো তিনি পশ্চিমবাংলার মানুষকে এই ভয়াবহ পরিস্থিতি থেকে বাঁচান। আজকে কোন বিচার নেই, তারা আজকে অসহায় বোধ করছে তারা আজকে মৃত্যুর জন্য দিন গুনছে।

[2.20 to 2.30 p.m.]

**শ্রী কাজি হাফিজুর রহমান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ১৩/৮/৮০ তারিখে ভগবানগোলা থানায় ১ নং ব্লকের খুলারপুকুর গ্রামে সি. পি. এম. ক্যাডাররা ইদের খুশিব অছিলায় কংগ্রেস (আই) দলের লোককে মারধোর করে ঘরের চালার টালী ভেঙ্গে দেয়। ঐ তারিখে ইদের নামাজের পর খুলারপুকুর গ্রামের প্রায় ৪০/৫০ জন সি. পি. এম. কর্মী দলবদ্ধভাবে কাওসার নামে একজন কংগ্রেস কর্মীর বাড়ীর সম্মুখে ঢোল বাজাইয়া লাঠি খেলা করে। ইহাতে আপত্তি করায় তাহাকে মারাত্মকভাবে জখম করে। এই সময় অন্য যারা সেখানে আসে তাদের সকলকেই তারা মারধোর করে। পুলিশ খবর পেয়ে আসে এবং সি. পি. এম. এর নেতাদের নির্দেশে ৪০ জনকে এ্যারেষ্ট করে চালান দেয়। মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে অনুরোধ শান্তিপ্রিয় মানুষদের সি. পি. এম-এর দৌরাত্ম্য থেকে রক্ষা করুন ও শান্তিতে বাস করার ব্যবস্থা করুন।

**শ্রী এ. কে এম. হাসানুজ্জামান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মন্ত্রী সভার তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সম্প্রতি মোরাদাবাদের দাঙ্গা উত্তর ভারতের সব জায়গায় ছড়িয়ে পড়েছে। সেইজন্য আমি খুবই উদ্বেগ প্রকাশ করছি। আমি সেই প্রসঙ্গে জানাচ্ছি যে একদিকে আইন শৃঙ্খলার অবনতি ঘটছে আর অন্য দিকে মুর্শিদাবাদের বেলডাঙ্গায় ও নওদায়, নদীয়া জেলার কালিগঞ্জে এবং মালদার বিভিন্ন জায়গায় রাষ্ট্রীয় স্বয়ং সেবক সংঘ জনসভা করে সংখ্যালঘু সম্প্রদায়ের বিরুদ্ধে উস্কানিমূলক বক্তৃতা দিয়ে বেড়াচ্ছে। তারা আসামের ঘটনাকে উল্লেখ করে এই সব উস্কানি দিচ্ছে বিভিন্ন রকম বক্তৃতার মাধ্যমে। মালদায় যে দুর্ভাগ্যজনক ঘটনা ঘটেছে এ সম্পর্কে গত সেশনে আমি এই হাউসে মেনসন করেছিলাম এবং মালদার জেলা ম্যাজিস্ট্রেটকে ডেপুটেশন দিয়েছিলাম তারপর মুখ্যমন্ত্রীর কাছেও আবেদন করেছিলাম। কিন্তু কোন ফল হয় নি। নদীয়া জেলার চাপড়ায়ও গত বছর সাম্প্রদায়িক দাঙ্গা ঘটে গেছে। এই পরিপ্রেক্ষিতে সরকার যদি এখনই উপযুক্ত ব্যবস্থা গ্রহণ না করেন একটা ভয়াবহ পরিস্থিতির উদ্ভব হতে পারে। সেই জন্য আমি মন্ত্রীসভাকে তথা মুখ্য মন্ত্রীকে অবিলম্বে ঐ রাষ্ট্রীয় সেবক সংঘের কার্যকলাপ অনুসন্ধান করার জন্য দাবী জানাচ্ছি। গত বছর চাপড়ায় যে দুঃখজনক ঘটনা ঘটে গেছে সেই বিষয়ে আমি আগেই প্রিকসনারি মেজার নিতে বলেছিলাম। এখন

যদি আপনি রাষ্ট্রীয় স্বয়ংসেবক সংঘকে ব্যান না করেন তাহলে ক্ষতি হয়ে যাবে বলে আমি আশঙ্কা প্রকাশ করে স্বরাষ্ট্রমন্ত্রীকে দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার ভগবানপুর কনস্টিটিউন্সিতে ইটাবেড়িয়া বলে একটি গ্রাম আছে। গত ১৭ তারিখে দুজন পুলিশ অফিসার একটি দুর্বৃত্তকে ধরে নিয়ে আসার জন্য যায়। যে বাসে করে ঐ দুর্বৃত্তকে নিয়ে আসছিল বেশ কিছু সংখ্যক দুর্বৃত্ত লাঠি, ঢাল, ভাল্লি ইত্যাদি নিয়ে বাসটিকে ঘেরাও করে পুলিশের কাছ থেকে আসামীকে জোর করে ছিনিয়ে নিয়ে যায়, শুধু তাই নয় পুলিশের হাতে ভাল্লি দিয়ে আঘাত করে, যার ফলে তাদের হাসপাতালে যেতে হয়েছে। এই ঘটনা পুলিশের লোকেরা বিভিন্ন দপ্তরে জানিয়েছে। খবরের কাগজে এই বলে হেডিং দিয়েছে, "পুলিশের কাছ থেকে ধৃত ব্যক্তি ছিনিয়ে নিয়েছে"। আমার মনে হয় এই রকম ঘটনা গ্রামে ক্রাগত ঘটে যাচ্ছে। তারা কোন রাজনৈতিক দলের অর্ন্তভূক্ত সেটা জানার দরকার আমাদের নেই। কিন্তু এই ভাবে ঘটনাগুলি ক্রামাগত ঘটে যাচ্ছে। তাই আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে বলছি তিনি যেন এই বিষয়ে ব্যবস্থা গ্রহণ করেন।

**শ্রীমতী ছায়া ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ত্রাণমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে। মুর্শিদাবাদ জেলায় ব্যাপক বন্যা আরম্ভ হয়েছে। ভগবানগোলা, ধুলিয়ান, ফরাক্কা, রাণীনগরেও বন্যা আরম্ভ হয়েছে। রাণীনগর ১ নং ব্লকের চর অঞ্চলের চর-দৌলতপুর, বাথানপাড়া, গোপালপুর ইত্যাদি এই সমস্ত এলাকা দীর্ঘদিন ধরে জলমগ্ন হয়ে আছে। কিন্তু একটা ব্যাপার দেখে খুবই অবাক লাগছে অন্যান্য জায়গায় ত্রাণ সামগ্রী চলে গেল, অথচ রানীনগর এক নং ব্লকের চর এলাকার মানুষের কাছে কিছুই পৌঁছল না। এর এক দিকে পদ্মা, আর এক দিগে ভৈরবী নদী অবস্থিত। এই দুই নদীর কবলে পড়ে পুরো এলাকাটাই জলমগ্ন অবস্থায় পড়ে রয়েছে। হাজার হাজার একর জমির ধান নষ্ট হয়েছে, পাট নষ্ট হয়েছে, গবাদি পশু এক হাঁটু জলে বাস করেছে। মানুষের ঘরবাড়ী ভেঙ্গে গেছে। ১২/৮/৮০ তারিখে যুধিষ্ঠির মণ্ডল বলে একটি লোক জলমগ্ন হয় এবং তারপরের দিন তার ডেড বডি পাওয়া যায়। এত ঘটনা ঘটার পরে সরকারের তরফ থেকে একজনও মানুষও সেখানে গিয়ে পৌঁছাল না। আমার কাছে খবর আছে ওখানকার প্রধান বি. ডি. ও কে খবর দিতে গেলে তিনি বারে বারে বলেছেন আমি যাচ্ছি। কিন্তু এতদিন পরেও সেখানে যাওয়ার প্রয়োজন মনে করেন নি। আমরা এস. ও., ডি. এম. কে জানিয়েছি। এখন পর্যন্ত ঐ অঞ্চলে ত্রাণ সামগ্রী পৌঁছায়নি, সরকারের পক্ষ থেকে কোন রকম যোগাযোগ করা হয়নি। আজকে আনন্দবাজারে দেখলাম ডি. এম. নাকি বলেছেন মুর্শিদাবাদে কোন মৃত্যুর খবর নেই। আমি খুব ভালভাবে জানি ডি. এম., এস. ডি. ও.কে আমরা জানিয়েছি যুধিষ্ঠির মণ্ডল ১২/৮/৮০ তারিখে জলে ডুবে মারা যায়। আমি তাই মাননীয় ত্রাণমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে তিনি যেন ইমিডিয়েট এই ব্যাপারে একটা তদন্ত করে উপযুক্ত ব্যবস্থা গ্রহন করেন।

**শ্রী আতাহার রহমান :** মাননীয় স্পীকার, স্যার, পশ্চিমবঙ্গের পাটের নাম স্বর্ণাক্ষরে সারা ভারতবর্ষ, পৃথিবীর বুকে লেখা আছে। এর মধ্যে মুর্শিদাবাদে এই পাট সর্বাধিক উৎপন্ন হয়ে থাকে। এই পাটের দাম আজকে অনেক নীচে নেমে গেছে। পাট চাষের জন্য যেসমস্ত সামগ্রীর প্রয়োজন তার দাম ২/৩ গুন বেড়ে গেছে। সুতরাং পাট চাষে খরচ বেড়েছে। গতবারের তুলনায় এবারে পাটের দাম অনেক কমে গেছে। সুতরাং এই সমস্ত কারণে মাননীয় কৃষিমন্ত্রীর আমি দৃষ্টি আকর্ষণ করছি যাতে পাট চাষীরা ন্যায্য দাম পায় এবং তারা যাতে বাঁচতে পারে তার জন্য সঠিক ব্যবস্থা গ্রহণ করুন।

[2.30 to 2.40 p.m.]

**শ্রী শৈলেন সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মালদহ জেলার বন্যা পরিস্থিতি সম্পর্কে মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষন করে কয়েকটি কথা বলতে চাই। স্যার, আমাদের ওখানে যে বাঁধ ছিল গঙ্গার মার্জিনাল বাঁধ সেই বাঁধ এবারে কেন্দ্রীয় সরকার জানুয়ারী মাসে রাজ্য সরকারের কাছ থেকে নিয়ে নেন। আমাদের জেলা প্রশাসনের পক্ষ থেকে বারবার জানানো সত্বেও ফরাক্কা ব্যারেজ অথরিটি, তারা কোন মেজার নেন নি। ১৩ তারিখে বাঁধ টি ভেঙ্গে গিয়েছে, এবং তার ফলে ৩/৪ লক্ষ মানুষ এখন বন্যা কবলিত হয়ে গিয়েছে, ওয়ান থার্ড ইন এ্যানডেটেড হয়ে গিয়েছে। এইরকম ভাবে কেন্দ্রীয় সরকার ভূতনীতে যে সার্কিট এমব্যাঙ্কমেন্ট আছে সেটাও নিয়েছেন এবং সেখানেও জেলা প্রশাসন কর্তৃপক্ষ-এর পক্ষ থেকে বলা হয়েছে ডেনজারাস পজিসান, যে কোন মুহূর্তে ৪০ হাজার মানুষ ভেসে যেতে পারেন কিন্তু ফরাক্কা ব্যারেজ অথরিটি যে রকম মার্জিনাল এম ব্যাঙ্কমেন্টের ব্যাপারে বলেছিলেন সেই রকম এ ক্ষেত্রেও বলছেন, বাঁধ ও. কে. পজিসানে আছে। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে আমরা আবেদন, এ ব্যাপারে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করুন। পরিশেষে আমি সেখানে উপযুক্ত ত্রাণ সামগ্রী পৌঁছে দেবার জন্য আরো উদ্যোগ গ্রহণ করার জন্য রাজ্যসরকারের কাছে আবেদন করছি।

**শ্রী সামসুদ্দিন আহমেদ :** মাননীয় স্পীকার মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, মালদহজেলার কালিয়াচক থানায় ফরাক্কা ব্যারেজের পাশেই মালদহের দিকে একটি বাঁধ ভেঙ্গে গিয়েছে। সেই বাঁধের নীচে ছোট্ট একটি নদী আছে তার নাম হচ্ছে পাগলা নদী। সেই পাগলা নদী আজকে আর পাগলা নেই, গঙ্গা সেখান দিয়ে ঢুকতে আরম্ভ করেছে। ইরোসানের ফলে আমার যা ধারনা তাতে বলতে পারি গঙ্গা আবার একটি নতুন কোর্স নিতে চেষ্টা করছে পাগলা নদী দিয়ে। সেই পাগলা নদীটি ঘুরেফিরে বাংলাদেশে গিয়ে পড়েছে। আমি মনে করি কোর্স পরিবর্তিত হবার ফলে দেখা যাবে ফরাক্কা ব্যারেজ ফ্রুটলেস হয়ে যাবে এবং আবো অনেক ব্যারেজ তৈরী করার প্রয়োজন হয়ে পড়বে। স্যার এটা হলে আমরা ওখানকার অধিবাসীরা একেবারে ধুয়েমুছে সাফ হয়ে যাব। স্যার, আজকে গোটা কালিয়াচক থানা জলের তলায়। জলের তোড়ে একটি গ্রামের পাকা বাড়ী সহ অনেক বাড়ী ধ্বংসে গিয়েছে। সুখের কথা, সতর্ক করে দেবার ফলে মানুষগুলি বাঁধের উপর গিয়ে আশ্রয় নিয়েছে। সেখানে মডেল ভিলেজ লুথেরান ওয়ান্ড সার্ভিসেস যেগুলি করে দিয়েছিল সেগুলি আজকে জলের তলায়। অনেক কলোনীও আজ জলের তলায়। প্রায় এক লক্ষ লোক, তাদের মাথার উপর কোন আচ্ছাদন নেই, খোলা আকাশের নীচে তারা পড়ে আছে। সেখানে রিলিফ নেই, খাবার নেই এই অবস্থায় গোটা কালিয়াচক থানা আজকে পড়ে রয়েছে। একদিকে গঙ্গার ধারে মানিকচক, রতুয়া গঙ্গার বলি হয়েছে আর অপর দিকে মহানন্দার বলি হয়েছে মালদহ জেলার বাকি থানাগুলি। আজকে উন্মুক্ত আকাশের নীচে, বাঁধের উপর, রেল লাইনের উপর লক্ষ লক্ষ লোক পড়ে রয়েছে, তাদের মাথার উপর কোন আচ্ছাদন নেই, আমি আবেদন করবো অবিলম্বে পলিথিন ইত্যাদি দেবার ব্যবস্থা করা হোক। স্যার, আপনি যদি সেখানে যান আপনি দেখতে পাবেন কি অসহায় অবস্থার মধ্যে লোকগুলি পড়ে রয়েছে। এই প্রসঙ্গে আমার প্রস্তাব, বিধানসভার সব দলের প্রতিনিধিদের নিয়ে একটি প্রতিনিধীদল সেখানো পাঠানো হোক, তাঁরা সেখানে গিয়ে দেখুন কি রকম অবস্থার মধ্যে সেই মানুষগুলি পড়ে রয়েছে এবং সেখানে কি রিলিফ দেওয়া দরকার বা কি ব্যবস্থা অবলম্বন করা দরকার সেটা তাঁরা বলুন। তা ছাড়া আমার আরো প্রস্তাব, ফরাক্কা ব্যারেজের যে অবস্থা আজকে হয়েছে সে ব্যাপারে যেন কেন্দ্রীয় সরকার দৃষ্টি দেন। এইসব প্রস্তাব রেখে মাননীয়

মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে আমি আবেদন করছি, সেখানে বন্যা প্রতিরোধের জন্য এবং উপযুক্ত রিলিফ দেবার জন্য অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করুন।

**মিঃ স্পীকার :** আজকে তাড়াতাড়ি কাজ সারতে হবে ডিবেটের জন্য। কাজেই হবিবুর রহমান বলে শেষ করে দিন। বাকীগুলি আগামীকাল আলোচনা করতে দেওয়া যাবে।

**শ্রী হবিবুর রহমান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে কথা বলবো তার অনেকটাই মাননীয়া সদস্যা ছায়া ঘোষ মহাশয়া বলেছেন। আজকে মুর্শিদাবাদ জেলার বিভিন্ন এলাকা বন্যা কবলিত হয়ে আছে। দীর্ঘদিন ধরে রঘুনাথপুর ২ নম্বর ব্লকে প্রায় ৭৬ হাজার লোক বন্যা কবলিত হয়ে জীবনযাপন করছে। ১৫ দিন ধরে যারা বন্যায় জলমগ্ন হয়ে রয়েছে তাদের কাছে আজ পর্যন্ত কোন রিলিফ পৌঁছায় নি। মাননীয়া ছায়া ঘোষ বলেছেন, আমিও সেই সুর মিলিয়ে বলছি যে ১৫/১৬ দিন ধরে যে সমস্ত এলাকা বন্যা কবলিত হয়ে আছে সেখানকার মানুষের কাছে কোন প্রকার রিলিফ পৌঁছায় নি। আপনার মাধ্যমে মাননীয় ত্রাণমন্ত্রী এবং মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে এই গরীব মানুষগুলি যারা দীর্ঘদিন ধরে বুভুক্ষু অবস্থায় দিন যাপন করছেন তাদের জন্য ইমিডিয়েট রিলিফের ব্যবস্থা করুন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি ৭ দিন আগে কর্তৃপক্ষকে ট্রাঙ্ক কল করে বলেছিলাম যে এই সব এলাকায় এপিডেমিক দেখা দিতে পারে, এখানে ইমিডিয়েট মেডিকেল টীম পাঠান। মাননীয় স্বাস্থ্য মন্ত্রী এখানে উপস্থিত আছেন, ৭দিন আগে টেলিফোন করার পর কালকে একটা মেডিকেল টীম গিয়েছিল। তারা যে সব কলেরা ভ্যাকসিন ব্যবহার করেছে সেগুলির ডেট এক্সপায়ার হয়ে গেছে। আমি মাননীয় স্বাস্থ্য মন্ত্রী দৃষ্টি আকর্ষণ করে বলছি যে আজকে এপিডেমিক বন্ধ করার জন্য যে সব ভ্যাকসিনের ডেট এক্সপায়ার হয়ে গেছে সেগুলি দিয়ে পাঠান তাহলে কি তাতে এপিডেমিক বন্ধ হবে? আজকে একটা মানুষ মারার যন্ত্র তৈরী করা হয়েছে। আপনি প্রত্যেকটি হেল্‌থ সেন্টারে খোঁজ নিয়ে দেখবেন যে সমস্ত ভ্যাকসিন পাঠান হয়েছে সেগুলির ডেট এক্সপায়ার হয়ে গেছে এবং সেগুলি তারা পুস করছেন। আমি এই বিষয়ের প্রতি দৃষ্টি দিতে অনুরোধ করছি।

আমি আর একটা গুরুতর বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। এখানে একটি এ্যাফ্লাকস বাঁধ আছে। সেই বাঁধটি যদি দ্রুত সংস্কার করা না হয় তাহলে সেটা ভেঙ্গে যেতে পারে এবং সেই বাঁধ ভেঙ্গে গেলে রঘুনাথপুর ১ নম্বর ব্লক বন্যায় প্লাবিত হবে এবং হাজার হাজার জমির ফসল নষ্ট হবে। শুধু তাই নয়, অনেক প্রাণ হানিরও আশঙ্কা আছে। কাজেই এই এ্যাফ্লাক্স বাঁধ যাতে নষ্ট না হয় তার জন্য ইমিডিয়েট ব্যবস্থা করুন।

**মিঃ স্পীকার :** আর আমি অন্যান্য উল্লেখগুলি দিতে পারছি না অসুবিধা থাকার জন্য। এখন আমি প্রথমে উপদেষ্টা কমিটির ৬৭ তম প্রতিবেদন আপনাদের সামনে রাখছি। এই কমিটির বৈঠক ১৮ই আগষ্ট ১৯৮০ তারিখে আমার কক্ষে অনুষ্ঠিত হয়েছে। এই বৈঠকে ১৯ শে আগষ্ট থেকে ২২শে আগষ্ট পর্যন্ত বিধানসভার কার্য্যসূচী ও সময় সূচী নিম্নলিখিত ভাবে স্থির করা হয়েছে।

## Programme of Business from 19th August, 1980 to 22nd August, 1980

(As adopted by the house on the Sixty-seventh Report of the Business Advisory Committee presented on the 19th August, 1980)

Tuesday, 19.8.80 (i) Laying of Ordinances, Rules, Reports, etc.

| | |
|---|---|
| | (ii) Discussion on the tragic incident at Eden Gardens, Calcutta, on the 16th August, 1980. 2 hours |
| | (iii) The West Bengal Government Premises (Tenancy Regulations) (Second Amendment) Bill, 1980 (Introduction, Consideration and Passing) 1 hours |
| Wednesday, 20.8.80 | (i) The West Bengal Motor Spirit Sales Tax (Amendment) Bill, 1980 (Introduction, Consideration and passing) 1 hours |
| | (ii) The West Bengal Taxes on Entry fo goods in Local areas (Second Amendment) Bill 1980 (Introduction, Consideration and Passing) $1\frac{1}{2}$ hours |
| Thursday, 21.8.80 | (i) The West Bengal Panchayat (Amendment) Bill 1980 (Introduction, Consideration and Passing) 2 hours |
| Friday, 22.8.80 | (i) Motion under rule 185 regarding construction on an over-bridge at the railway level-crossing on Rajmahal Road, English Bazar, Malda Notice given by Shri Sailen Sarkar and others. 2 hours |

**[2.40 to 2.50 p.m.]**

**Mr. Speaker :** আমি এখন মন্ত্রী মহাশয়কে আনুষ্ঠানিকভাবে প্রস্তাব উত্থাপনের জন্য অনুরোধ করছি।

**শ্রী ভবানী মুখার্জী :** মিঃ স্পীকার, স্যার, বিধানসভার কার্য উপদেষ্টা সমিতির ৬৭তম প্রতিবেদনে যে সুপারিশ করা হয়েছে তা গ্রহণ করার জন্য আমি সভায় উপস্থিত করছি।

**Mr. Speaker :** আমি ধরে নিচ্ছি এই প্রস্তাব সভায় গৃহীত হল।

## PRESENTATION OF REPORT

### Presentation of Report of Select Committee on the West Bengal Cultural Institutions (Taking Over of Management) Bill, 1980.

**Shri Dinesh Mazumdar** : Sir, I beg to present the West Bengal Cultural Institutions (Taking Over of Management) Bill, 1980.

## LAYING OF ORDINANCES

### The West Bengal Homoeopathic System of Medicine (Amendment) Ordinance, 1980

**Shri Nani Bhattacharya** : Sir, I beg to lay the West Bengal Homoeopathic System of Medicine (Amendment) Ordinance, 1980 (West Bengal Ordinance No. V of 1980), under Article 213(2) (a) of the Constitution of India.

### The West Bengal Motor Spirit Sales Tax (Amendment) Ordinance, 1980.

**Dr. Ashok Mitra** : Sir, I beg to lay the West Bengal Motor Spirit Sales Tax (Amendment) Ordinance, 1980 (West Bengal Ordinance No. VI of 1980), under Article 213(2) (a) of the Constitution of India.

### The Calcutta Thika Tenancy Stay of Proceedings (Temporary Provisions) (Amendment) Ordinance, 1980.

**Shri Binoy Krishna Chowdhury** : Sir, I beg to lay the Calcutta Thika Tenancy Stay of Proceedings (Temporary Provisions) (Amendment) Ordinance, 1980 (West Bengal Ordinance No. VII of 1980), under Article 213(2)(a) of the Constitution of India.

### The West Bengal Taxes of Entry of Goods in Local Areas (Amendment) Ordinane, 1980.

**Dr. Ashok Mitra** : Sir, I beg to lay the West Bengal Taxes on Entry of Goods in Local Areas (Amendment) Ordinance, 1980 (West Bengal Ordinance No. VIII of 1980) under Article 213(2)(a) of the Constitution of India.

## The West Bengal College Service Commission (Amendment) Ordinance, 1980.

**Shri Sambhu Charan Ghosh** : Sir, I beg to lay the West Bengal College Service Commission (Amendment) Ordinance, 1980 (West Bengal Ordinance No. IX of 1980) under Article 213(2)(a) of the Constitution of India.

## The Bengal Municipal (Amendment) Ordinance, 1980.

**Shri Prasanta Kumar Sur** : Sir, I beg to lay the Bengal Municipal (Amendment) Ordinance, 1980 (West Bengal Ordinance No. X of 1980) under Article 213(2)(a) of the Constitution of India.

## Laying of Rules

**Shri Debabrata Bandyopadhyay** : Sir, I beg to lay –

(i) The West Bengal Panchayat (Powers, Functions and Duties of the Executive Officer and the Secretary of the Panchyat Samiti) Rules, 1979, published under nitification No. 5108-AZP/3R-3/79, dated 3rd May, 1980; and

(ii) Amendments to the West Bengal Panchayat (Election) Rules, 1974, published under notification No. 12811-Panchayat, dated 29th May, 1980.

**মিঃ স্পীকার** : এখন শ্রী জ্যোতি বসু।

**শ্রী জ্যোতি বসু** : মাননীয় স্পীকার মহাশয়,

আপনার অনুমতি নিয়ে আমি এই সভার কাছে একটি বিবৃতি পেশ করতে চাই। গত ১৬ই আগষ্ট তারিখে ইডেন গার্ডেনস উদ্যানে ইষ্টবেঙ্গল বনাম মোহনবাগান ক্লাবের মধ্যে অনুষ্ঠিত ফুটবল ম্যাচের সময় যে ঘটনা ঘটেছে তা চরম মর্মান্তিক। এই ঘটনায় ১৪জন মানুষ প্রাণ হারিয়েছেন এবং আরও অনেকে গুরুতরভাবে আহত হয়ে বিভিন্ন হাসপাতালে ভর্তি হয়েছেন। এছাড়াও বহু সংখ্যক মানুষকে প্রাথমিক শুশ্রুষার পর ছেড়ে দেওয়া হয়েছে। এই ঘটনা নিদারুণ দুঃখজনক। ঐ ঘটনা শুধু যে হাজার হাজার ক্রীড়ামোদী দর্শককে লজ্জা দিয়েছে তাই নয় এর ফলে ক্রীড়ানগরী হিসাবে কলকাতার সুনামও ঘোরতরভাবে ক্ষুন্ন হয়েছে। কলকাতার বড় ক্লাবগুলির খেলার সময় এক শ্রেণীর ক্রীড়া সমর্থকদের মাঠের ভিতরে ও বাইরে উন্মত্ত ও অশোভন আচরণ করতে দেখা যাচ্ছে। কিছু কিছু খেলোয়াড়দেরও অখেলয়াড় সুলভ ব্যবহার এই সব সমর্থকদের উন্মত্ততাকে বাড়িয়ে তুলেছে। গত 'ফেডারেশন কাপ'- ফুটবল ম্যাচের অভিজ্ঞতার পর আমি আই.এফ.এ-র কর্মকর্ত্তাদের ও তিনটি বড় ক্লাবের প্রতিনিধিদের সাথে কথা বলেছিলাম। স্পোর্টস কাউন্সিলও একটি কনভেনসন আহ্বান করেছিলেন যাতে খেলার সময় সুস্থ পরিবেশ তৈরী করা যায় এবং সকলের কাছ থেকে সহযোগিতা চাওয়া হয়েছিল যাতে সমাজবিরোধী ও উচ্ছৃঙ্খল মানুষ এই সব খেলাধূলার সময় মাথা চাড়া দিয়ে

উঠতে না পারে। ক্রীড়া জগতের সঙ্গে নানাভাবে সংশ্লিষ্ট বিভিন্ন প্রতিষ্ঠানকে আমরা পরামর্শ দিয়েছিলাম এই সব খেলাধূলার সময় যাতে কোন রকম ভাবেই অবাধ নৈরাজ্য বিরাজ না করে তা তাঁরা যেন দেখেন। গত শনিবার বিকেলের মর্মান্তিক ঘটনা প্রমাণ করল যে ফেডারেশন কাপ টুর্ণামেন্টের সময় পরিস্থিতিকে যে সব ঘটনা বিষাক্ত করেছিল তা থেকে কোন শিক্ষাই নেওয়া হয় নি। এই ব্যাধি সত্যিই গভীর।

প্রাপ্ত তথ্য থেকে দেখা যাচ্ছে ১৬ই আগষ্ট মোহনবাগান ও ইষ্টবেঙ্গল ক্লাবের প্রস্তাবিত খেলা থেকে চাপা উত্তেজনা সৃষ্টি হয়। খেলা শুরু হওয়ার অনেক আগে থেকেই গ্যালারির কিছু কিছু অংশে দুই দলের সমর্থকদের মধ্যে ইঁট পাটকেল বিনিময় হতে থাকে। পরিস্থিতিকে নিয়ন্ত্রণে রাখতে ও সংঘর্ষরত দুই দলকে দূরে রাখার জন্য পুলিশ বেশ কয়েকবার চেষ্টা করে। রেফারীর কিছু কিছু সিদ্ধান্তের প্রতিবাদে গ্যালারির ওপর থেকে মাঠের মধ্যে মাঝে মাঝে ইঁটের টুকরো ফেলতে দেখা যায়। এই ধরণের কাজের সঙ্গে নোংরা যে সব ভাষা মানুষ ব্যবহার করছিল সেই স্বল্প সংখ্যক মানুষ বিশাল দর্শকের মধ্যে বিক্ষিপ্তভাবে ছড়িয়ে ছিল খেলার প্রথমার্ধে কোন বড় রকমের ঘটনা ঘটেনি। দ্বিতীয়ার্ধে দুই দলের দুজন খেলোয়াড় যখন আইন লঙ্ঘন করেন তার পরই গ্যালারিতে উত্তেজনা ছড়িয়ে পড়ে। ঐ দুই খেলোয়াড়কে রেফারী মার্চিং অর্ডার দেন, কয়েক মিনিটের জন্য খেলা বন্ধ থাকে। একই সময়ে স্টেডিয়ামের ডি-১ গ্যালারীতে প্রবল উত্তেজনা দেখা দেয়। সেখানে দর্শকরা দু দলে ভাগ হয়ে গিয়ে নিজেদের মধ্যে বোতল ও ইঁটের টুকরো ছুঁড়তে থাকেন। এই সময় এক শ্রেণীর দর্শক আঘাত এড়াতে ও নীচে নেমে যাবার জন্য ডি-১ ব্লকের দক্ষিণ পশ্চিম কোনে ছুটে যান। বহু সংখ্যক দর্শক প্রস্থানের জন্য গেটগুলিতে ছুটে যান। কিন্তু সেগুলি সম্পূর্ণ ভিড়ে ভর্ত্তি ছিল। তখন ভয়ে সব মানুষ তীব্রভাবে ছোটাছুটি করতে থাকে। পুলিশ সেখানে আসে এবং দেখে বহু লোক আহত অবস্থায় পড়ে আছে চিকিৎসার জন্য ঐ সব আহত দর্শককে তখন ক্লাব হাউসে পাঠাবার ব্যবস্থা হয়। খেলা শেষ হবার পর চিকিৎসা জন্য দর্শকরা নিজেরাই অনেক আহত ব্যক্তিকে ক্লাব হাউসে নিয়ে যায়। ডাক্তারদের একটি দল আহত ব্যক্তিদের দেখেন। এরপর সরকারী গাড়ী, পুলিশ ভ্যান এবং অ্যাম্বুলেন্সে করে আহত ব্যক্তিদের এস. এস. কে. এম. হাসপাতালে এবং শম্ভুনাথ পণ্ডিত হাসপাতালে নিয়ে যাওয়া হয়।

হাসপাতালে যে সমস্ত আহত ব্যক্তিকে নিয়ে যাওয়া হয় তাদের মধ্যে এস. এস. কে. এম. হাসপাতালে ১০ জন এবং শম্ভুনাথ পণ্ডিত হাসপাতালে ২ জন মারা যান। বিভিন্ন হাসপাতালে ৪১ জনকে ভর্ত্তি করা হয় এবং ৭৩ জনকে চিকিৎসার পর হাসপাতাল থেকে ছেড়ে দেওয়া হয়। কিছু আহত ব্যক্তিদের অবস্থা সংকটজনক থাকে। পরে ১৮ আগষ্ট আরও ২ জন হাসপাতালে মারা যান। আহত ব্যক্তিদের শুশ্রূষার জন্য হাসপাতালে অতিরিক্ত ডাক্তারের ব্যবস্থা করা হয়। একটি ছাড়া অন্যান্য মৃতদেহ সনাক্ত করা গেছে এবং পোষ্ট মর্টেমের পর সেগুলি তাঁদের আত্মীয়দের হাতে দেওয়া হয়েছে। পোষ্ট মর্টেম রিপোর্টের জন্য অপেক্ষা করা হচ্ছে। খেলার মাঠে ক্রমাগত বিশৃঙ্খলা পরিস্থিতির পরিণতিতে গত ১৬ই আগষ্ট যে মর্ম্মান্তিক ঘটনা ঘটল সে ব্যাপারে সরকার গভীর ভাবে দৃষ্টি দিয়েছেন। জনপ্রিয় দলগুলির প্রতি সমর্থনের নামে কিছু সংখ্যক দর্শকের উন্মত্ত ও বিশৃঙ্খল আচরণের ফলে খেলার মাঠগুলি যাতে দলীয় যুদ্ধের ক্ষেত্রে পরিণত না হয় তা সুনিশ্চিত করার জন্য সরকার দৃঢ়বদ্ধ। শান্তিপূর্ণ ভাবে ক্রীড়ানুষ্ঠানের জন্য মাঠে উপযুক্ত পরিবেশ সৃষ্টির ব্যাপারে ইণ্ডিয়ান ফুটবল এ্যাসোসিয়েশন ও অন্যান্য বড়ক্লাবগুলিকে তাঁদের দায়িত্ব সম্বন্ধে সচেতন হতে হবে। এটা খুবই প্রয়োজনীয়। সরকারও কিছু কার্য্যকরী ব্যবস্থা নিতে চান যার ফলে মাঠে অল্প সংখ্যক দর্শকের অশোভন আচরণ বন্ধ করা যায়। ঘটনার গুরুত্ব সম্বন্ধে অবহিত থেকে এবং এর সব দিকগুলির

অনুসন্ধানের জরুরী প্রয়োজনীয়তার কথা ভেবে সরকার কমিশন অফ এনকোয়ারী এ্যাক্ট অনুসারে গত ১৬.৮.৮০ তারিখের ইডেন গার্ডেনস-এর ঘটনা সম্বন্ধে এক বিচার বিভাগীয় তদন্তের নির্দেশ দিয়েছেন। এই কমিশনের চেয়ারম্যান থাকছেন কলকাতা হাইকোর্টের একজন অবসরপ্রাপ্ত বিচারক। আর এক সিদ্ধান্ত অনুসারে সরকার ইণ্ডিয়ান ফুটবল এসোসিয়েশনকে বলেছেন যে এ বছরের ফার্স্ট ডিভিশন ফুটবল লীগের অন্যান্য খেলাগুলিকে বন্ধ রাখতে, ভবিষ্যতে ক্রীড়া অনুষ্ঠান যাতে নির্বিঘ্নে সম্পন্ন হয় সে ব্যাপারে পূর্ণ সহযোগিতা চেয়ে আই. এফ. এ. এবং অন্যান্য বড় ক্লাবের প্রতিনিধিদের সঙ্গে আমরা আরও কথা বলতে চাই। যে সমস্ত উচ্ছৃঙ্খল লোকের জন্য পরিবেশ দূষিত হয় ও পশ্চিমবঙ্গের সুনাম ক্ষুন্ন হয় তাদের বিরুদ্ধে জনমত গড়ে তোলার জন্য আমরা জনগণের বিভিন্ন অংশের প্রতিনিধিদের, সংবাদপত্রের ও বিশিষ্ট ব্যক্তিদের সঙ্গে মিলিত হতে চাই। এ ব্যাপারে আমরা সব রাজনৈতিক দলেরও সহযোগিতা চাই। ঐদিনের ঘটনায় যে সমস্ত মানুষ প্রাণ হারিয়েছেন তাঁদের পরিবারকে ৫০০০ টাকা এক্স-গ্রাসিয়া দান হিসেবে দেওয়ার সিদ্ধান্ত সরকার গ্রহণ করেছেন। এই সব পরিবারকে সরকার আন্তরিক সমবেদনা জানাচ্ছেন।

[2.50 to 3.00 p.m.]

**শ্রী শশবিন্দু বেরা :** পার ফ্যামিলি কি ৫ হাজার টাকা করে দিচ্ছেন?

**শ্রী জ্যোতি বসু :** এক একটি পরিবার পিছু ৫ হাজার টাকা করে দেওয়া হচ্ছে।

**শ্রী কাশী কান্ত মৈত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় তথা স্বরাষ্ট্র এবং ক্রীড়া মন্ত্রী মহাশয় যে বিবৃতি রাখলেন সেই বিবৃতি আংশিক সত্য কিন্তু সেই বিবৃতির মধ্যে প্রকৃত ঘটনা পরিবেশিত এবং উল্লেখিত হয়নি বলে দুঃখ প্রকাশ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিষয়টির মধ্যে কোন স্পর্শ কাতরতা নেই, বিষয়টি হৃদয় বিদারক এবং মর্মান্তিক। পশ্চিমবাংলায় এই যে পরিস্থিতি ঘটেছে — যে কোন রাজনৈতিক দলের সদস্য হোক না কেন — এটা অস্বীকার করার উপায় নেই যে ব্যাপারটি খুবই উদ্বেগজনক এবং খুবই এক্সপ্লোসিভ। আমি এমন কোন বক্তব্য রাখবো না যে বক্তব্যের মধ্যে দিয়ে এক্সপ্লোসিভ জড়িত কোন ব্যাপার ঘটে। কিন্তু আজকে এই যে মর্মান্তিক ম্যা ট্র্যাজেডি ইডেনকে কেন্দ্র করে ঘটে গেল তাতে করে যদি আমি আমার ক্ষোভ উদ্বেগ আমার বক্তব্যের মাধ্যমে রাখতে না পারি তাহলে সত্যি সত্যি আমি আমার দায়িত্ব পালন করবো না বলে মনে করি। একথা ঠিক, কিছুকাল যাবৎ খেলার মাঠে দারুন উচ্ছৃঙ্খলা দেখা যাচ্ছে। কিছু ক্রীড়ামোদী, কিছু কিছু ক্লাবের সমর্থক এই ধরনের উচ্ছৃঙ্খলা আচরন করে যাচ্ছেন। একথা বিভিন্ন ক্লাবের সদস্যরা জানেন, খেলোয়াড়রা জানেন এবং দেশের সাধারন মানুষেরাও জানেন। কিন্তু এই সব ব্যাপার সরকার জানা সত্বেও কি ব্যবস্থা নিলেন? ফেডারেশান কাপের খেলায় যে মর্মান্তিক ঘটনা ঘটেছিল তার থেকে রাজ্য সরকার সিদ্ধান্ত নিলেন যে এই জিনিষ বন্ধ করতে হবে এবং তারজন্য এই ব্যাপার নিয়ে মুখ্যমন্ত্রীর ঘরে আলোচনা হয়েছে। বিভিন্ন ক্লাবের কর্তৃপক্ষদের ডাকা হয়েছে, ক্লাবের নেতাদের ডাকা হয়েছে এবং বিভিন্ন সংস্থাকে ডাকা হয়েছিল। এটা থেকে বিধানসভার সমস্ত সদস্যদের তথা পশ্চিমবাংলার সমস্ত ক্রীড়ামোদীদের ধারনা জন্মেছিল মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্র মন্ত্রী যারা এই সমস্ত উচ্ছৃঙ্খলতাকে প্রশ্রয় দিচ্ছে তাদের দৃঢ়ভাবে দমন করবেন এবং কলিকাতার খেলার সুনাম তিনি রক্ষা করতে বদ্ধ-পরিকর এবং তা রক্ষার জন্য তিনি তাঁর দায়িত্ব পালন করবেন। কিন্তু সরকার সেক্ষেত্রে ব্যর্থ হয়েছেন। কিন্তু ব্যর্থ হয়েছেন বলে তো গদিচ্যুত হচ্ছেন না? ট্রেজারী বেঞ্চের মাননীয় সদস্যদের এই ব্যাপারে দুঃখ হয়তো হতে পারে কিন্তু আমি যে বক্তব্য রাখবো তাতে আপনারা যেন উষ্মা প্রকাশ করবেন না, আমার কাছে এই ঘটনাটি খুবই মর্মান্তিক বলে মনে হচ্ছে। সমস্ত খেলার দায়িত্ব মাননীয়

মুখ্যমন্ত্রীর হাতে ছিল যেহেতু সমস্ত ক্রীড়া দপ্ত তাঁর হাতে। তাঁর উচিৎ ছিল পশ্চিমবাংলায় এই ধরনের ঘটনা যাতে না ঘটে তারজন্য ব্যবস্থা নেওয়া। যেদিন ঘটনা ঘটেছিল, মোহনবাগান এবং ইষ্টবেঙ্গলের খেলাকে কেন্দ্র করে ইডেন গার্ডেনে সেইদিন এই ময়দানের আশে-পাশে ৪ হাজার কনষ্টেবল এবং অফিসার উপস্থিত ছিলেন অথচ খেলা আরম্ভ হবার ১ ঘন্টা আগে থেকে খেলার মাঠের বাইরে মারা মারি হয়েছে। খেলা শুরু হবার আগেও মাঠের ভিতরে হাঙ্গামা হয়েছে। খেলার মাঠে ৭ জন মন্ত্রী উপস্থিত ছিলেন। তাঁরা ক্লাব হাউসে বসে খেলা দেখেছেন। তাঁদের সামনে হাজার হাজার মানুষ গ্যালীরর এক প্রান্ত থেকে আর এক প্রান্তে ছোটাছুটি করেছেন যারা এক টাকা দশ পয়সা এবং ৬৫ পয়সার টিকিট কিনে খেলা দেখে এই সমস্ত গরীব বাড়ীর ছেলেরা গ্যালারীর একদিকে ছুটে যাচ্ছেন আর এক দিকে ছুটে আসছেন।

এক এক সময় মনে হয়েছে যে খেলার মাঠটা যুদ্ধক্ষেত্র। পুলিশ খেলা দেখছে। স্যার আমি সেদিন আমার এক বন্ধুর কাছে শুনছিলাম, সেকেণ্ড হ্যাণ্ড ইনফর্মেশন, মস্কো অলিম্পিক থেকে খেলা দেখে এসেছেন তাঁর এক বন্ধুর কাছে গল্প করেছেন তিনি আমার কাছে গল্প করলেন, আমি বাঙালীর ছেলে সেখানে আমি ভাবছি যে পুলিশ আমাকে সব সময় ফলো করছে, পাহারা দিচ্ছে। ৩ জন সিকিউরিটি পুলিশ, ইনটারন্যাল সিকিউরিটির লোক আমাকে সব সময় ফলো করছে ছায়ার মত। অনেক পরে যখন গ্যালারীতে গিয়ে বসলাম তখন দেখছি একটু নিরিবিলি, একটু সিগারেটটা খাই --- আমি মাননীয় পূর্তমন্ত্রীর কথা বলছি না অন্য লোকের কথা বলছি, সিগারেট খাচ্ছি দেখছি দূরে সিকিউরিটির লোকগুলো দাঁড়িয়ে আছে, আমি ভাবছিলাম তাহলে তো আমাকে আর দেখছে না, সিগারেটটা খেয়ে নি, হঠাৎ গ্যালারীর উপরের চেয়ার থেকে আর একজন সিকিউরিটি অফিসার দেখতে পেয়ে সঙ্গে সঙ্গে মেসেজ দিয়েছে, এবং সঙ্গে সঙ্গে ৩ জন সিকিউরিটি এসে বললেন যে আপনাকে সিগারেট বন্ধ করতে হবে। সেকথা তিনি আমাকে বোঝাতে চাইলেন এবং আমিও বুঝলাম তাঁর কথা। সেখানে পুলিশ এবং সিকিউরিটির লোক খেলা দেখতে যায় না, ক্রীড়ামোদীদের রক্ষা করবার জন্য যায়, খেলা বাঁচাবার জন্য যায়। কিন্তু আমাদের এখানে ৪ হাজার পুলিশ অফিসার, কনষ্টেবল সকলে দাঁড়িয়ে খেলা দেখছে, হয়ত ইষ্টবেঙ্গল গোল করতে করতে গোল হল না, বলে উঠলেন 'ইস গোল হল না' মোহনবাগান গোল করতে করতে ফস্কে গেল, বললেন মোহনবাগানের গোল হল না, এতো ঠিক নয়। তাঁদের উপর যে দায়িত্ব আছে সে দায়িত্ব কি তাঁরা পালন করছেন? আজকে কাগজে দেখছি যে ক্যাবিনেট মন্ত্রী এখানে উপস্থিত আছে মাননীয় দেবব্রত বন্দ্যোপাধ্যায়, মাননীয় কমল গুহ মহাশয় তাঁরাই বলছেন যে পুলিশ যদি সময় মত কাজ করত, পুলিশ যদি সময়মত বাধা দিত তাহলে এই মর্মান্তিক ঘটনা ঘটত না। কাগজে দেখেছি, জানিনা সত্য কিনা? সংবাদপত্রের বিবরণ কত সত্য, সঠিকভাবে লিপিবদ্ধ হয়েছে কিনা। মুখ্যমন্ত্রী বললেন পুলিশ যদি সেখানে যেত তাহলে অবস্থা আরও খারাপ হোতো, কিন্তু আমি তা মনে করি না। পুলিশের দায়িত্ব ছিল সেখানে যাওয়ার, না হলে পুলিশ রাখা হয়েছে কেন? গণ্ডোগোল থামাবার জন্যই তো পুলিশ, গণ্ডোগোল যাতে না হয় তার অগ্রিম ব্যবস্থা নেওয়ার সজাই তো পুলিশ এবং গণ্ডোগোল হওয়ার সাথে সাথে যদি কোন ব্যবস্থা নিতেন তাহলে গণ্ডোগোল এত বিস্তৃতভাবে ছড়িয়ে পড়ত না। গণ্ডোগোল যাতে ছড়িয়ে পড়তে না পারে, অন্যান্য মানুষ যাতে দুর্বৃত্তদের কবলে না পড়তে পারে তার ব্যবস্থা নেয়ার জন্যই তো সেখানে পুলিশ রাখার ব্যবস্থা করেছেন। ক্লাব হাউসে দেড় হাজার টিকিট এল কোথা থেকে? যাঁরা খেলা দেখেছেন মোহনবাগান, ইষ্টবেঙ্গল, এরিয়ানস, মহামেডান স্পোর্টিং বিভিন্ন ক্লাবের সদস্য তারা তাঁদের এনক্লোজারে বসে খেলা দেখেছেন তাঁরা প্রত্যেকে বলেছেন যে আমাদের বসবার জায়গায় পর্যন্ত লোক এসেছে, এত লোক টিকিট পেল কি করে? টিকিট কারা বিতরণ করেছেন? বহু লোক

অভিযোগ করেছেন যে টিকিট ব্ল্যাক মার্কেটে হয়েছে, কালোবাজারে বিক্রি হয়েছে মোটা টাকায়। কোথা থেকে এসব টিকিট এল, আই. এফ. এ. কর্তৃপক্ষ নামেই আই. এফ. এ. কর্তৃপক্ষ, আই. এফ. এ. র মর্যাদা কোথায়? আজকে যদি বলা হয় অমুকদিন অমুক খেলা হবে তো তা হবে না ক্লাব বলে দেবে যে সময় খেলা হবে, ক্লাব ডিকটেট করবে। আই. এফ. এ. কে দায়িত্ব নিতে হবে হয় আই. এফ. এর. কর্তৃত্ব থাকবে না থাকবে না। আজকে কোনটা ফাউল ট্যাকলিং, সফট ট্যাকলিং, রাফ ট্যাকলিং খেলোয়াড়রা কিভাবে খেলবেন এ নিশ্চয় রাজ্যের ক্রীড়া দপ্তর সরকারী দপ্তর, সাধারণ স্বরাষ্ট্র দপ্তর বলতে পারবেন না, বলাটা উচিত নয়, এই করতে গেলে পলিটিকস হবে, এর পরিণাম মারাত্মক হবে। আই. এফ. এর উপর ক্রীড়ামোদীদের ডিসিপ্লিন রক্ষার দায়িত্ব দেওয়া উচিত। আমরা জানতে চাই মুখ্যমন্ত্রীর কাছে আই. এফ. এর কাছে সম্পূর্ণ দায়িত্ব দেওয়া হয়েছিল কিনা? আমরা কাগজে দেখেছি আমি স্বাস্থ্য দপ্তরে ডিরেকটার কে ধন্যবাদ জানাই যে তিনি এ্যানটিসিপেসনের জন্য ওখানে টেন্ট তৈরীর কথা বলেছিলেন। একটা মিনি হাসপাতালের কথা বলেছিলেন, ২ টো টিমের মধ্যে রাইভ্যালরী আছে খেলার মাঠে যদি গণ্ডোগোল বাধে সেইজন্য টেনটের ব্যবস্থা একটা ইউনিট করার কথা বলেছিলেন। আমরা কাগজে দেখেছি ছাড়া তো আমাদের অন্য কোন সোর্স নাই জানবার, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়, আমাদের যদি সেসব খবর ভুল হয় তো বলতে পারবেন।

[3.00 to 3.45 p.m.]

**(Including adjournment)**

আমরা দেখলাম স্বাস্থ্য দপ্তরের অধিকর্তা সেই প্রস্তাব দেওয়া সত্ত্বেও তা গৃহীত হলো না। এখানে আমি পি. জি. অন্যান্য হাসপাতাল, ডাক্তার নার্স, ইত্যাদিদের কৃতজ্ঞতা জানাচ্ছি কারণ তাঁরা এঁদের চিকিৎসার ব্যাপারে যে মনোভাবের পরিচয় দিয়েছেন তার তুলনা হয় না। মানুষের যখন টেম্পুরারী ইনসানিটি আসে তখন সে মারামারি করে। কিন্তু এখানে যারা এই জিনিষ করেছে তাদের সংখ্যা খুবই কম। আবার এই ঘটনা ঘটে যাবার পর এই মানুষই চিন্তা করে নি যে সে ইষ্টবেঙ্গল কি মোহনবাগানের সাপোর্টার। কারণ তারাই আহত মানুষগুলিকে কাঁধে করে নিয়ে গিয়ে চিকিৎসার ব্যবস্থা করেছে। তারা যখন এই কাজ করেছিলেন তখন তারা চিন্তা করে নি যে আমরা কিছুক্ষণ আগে গ্যালারি থেকে বোতল, ইট-পাটকেল ছুঁড়ে ছিলাম। অর্থাৎ তাদের পরবর্ত্তী কালে শুভবুদ্ধি আবার জাগ্রত হলো। Even in hte darkest hours, even in the moment of gloom we found a flicker of good will.

তাদের এই শুভবুদ্ধি জাগ্রত হওয়ার জন্য আমি তাদের অভিনন্দন জানাচ্ছি। মুখ্যমন্ত্রী, যতীনবাবু ও আমরা অনেকে চেয়েছিলাম, এমন কি কংগ্রেস(ই) সদস্যরা প্রধানমন্ত্রীকে অনুরোধ করেছিলেন যে এশিয়ান গেমস এর ফুটবল খেলা কলকাতায় হোক কারণ কলকাতা হচ্ছে ফুটবলের তীর্থক্ষেত্র। সারা ভারতবর্ষের সেরা সেরা খেলোয়াড় কলকাতায় আসেন প্রতিষ্ঠা লাভ করতে। আজকে যদি কলকাতায় ফুটবল বন্ধ হয়ে যায় তাহলে কলকাতার মাথা হেঁট হয়ে যাবে। বাইরের যারা কলকাতায় ক্রিকেট খেলতে এসেছিলেন তাঁরা সকলেই একবাক্যে বলে গেছেন যে এরূপ বিচক্ষণ দর্শক পৃথিবীর কোথাও নেই। সুতরাং খেলা সুরু হবার আগে সরকার কেন ঐ সমস্ত গ্যালারীতে যেখানে গোলমাল হচ্ছিল সেখানে পুলিশ মোতায়েন করেন নি। মুখ্যমন্ত্রী প্রায়ই বলেন পুলিশের ধর্ম মানুষের সেবা করা এবং তাদের বন্ধু হিসাবে কাজ করা। অতএব সেখানে উচিত ছিলো দুই পক্ষকে বোঝান এবং তা যদি হতো শুভ বুদ্ধি সম্পন্ন মানুষরা এই কাজ করতো না। কিন্তু দুঃখের বিষয় সরকারী প্রশাসন এ বিষয় ব্যর্থ হয়েছেন। আজকে খবরের কাগজে দেখলাম যে ইষ্টবেঙ্গল ও মোহনবাগানের কর্মকর্তারা বলছেন যে

প্রত্যেক বারই খেলার আগে দুই ক্লাবের কাউন্টার থেকে টিকিট বিক্রি হতো। কিন্তু তা হয় নি। যার জন্য শ্রী ধীরেন দে বলেছেন যে এটা কোন দিনই ছিলো না। সরকার এই যে কাজ করেছেন এরই ফলে তাঁরা এক জায়গায় বসলেন এবং উম্মত্ততার বসে পরস্পরের বিরুদ্ধে ভাতৃঘাতি কাজ করলেন। পুলিশ কমিশনার শ্রী নিরূপম সোম তিনি নিজেই বলেছেন যা কাগজে দেখলাম যে পুলিশ প্রশাসন এ বিষয়ে একেবারে ব্যর্থ হয়েছে। এই কথা যদি তিনি বলে থাকেন একজন আই পি এস হিসাবে তাহলে তাঁর এই কথাটার জন্য তাঁকে আমি ধন্যবাদ জানাচ্ছি। সুতরাং সরকারেরই এর দায়িত্ব মেনে নেওয়া উচিত। অবশ্য এতে সরকারের পতন হবে না কারণ তাঁদের সংখ্যা গরিষ্ঠতা আছে। যাঁরা বিচার বিভাগীয় তদন্তের যে নির্দেশ দিয়েছেন তারজন্য ধন্যবাদ দিচ্ছি। যাঁর উপর এই দায়িত্ব দিয়েছেন শ্রী চন্দ্র তিনি একজন ভাল বিচারপতি সে বিষয়ে সন্দেহ নেই। কিন্তু কাগজে দেখলাম তিনি ভিজিলেন্স কমিশনার রূপে আছেন। সেইজন্য অনুরোধ করবো — It should be done by a sitting judge of Calcutta High Court and that sitting Judge should be nominated by te Chief Justice of Calcutta High Court.

কারণ যিনি একজন সরকারী পদ-এ আছেন তার দ্বারা এই কাজ খুব ভালো ভাবে সম্পন্ন হতে পারে বলে আমি মনে করি না। অতএব একজন বর্তমান বিচার পতি তাঁর উপর এই দায়িত্ব দিলে সুষ্ঠ হবে। আরেকটা অনুরোধ করবো যে, আপনি যেখানে ৫ হাজার টাকা দেবার কথা ঘোষণা করেছেন সেক্ষেত্রে আপনি আর একবার একটু চিন্তা করুন কিছু বেশী দেবার জন্য। সিদ্ধার্থ রায়ের আমলে মহামেডান স্পোটিং মাঠে এই জিনিষ হওয়ায় তখন একজন মারা গিয়েছিলো তখন তৎকালীন সরকার ১০ হাজার টাকা তাকে ক্ষতিপূরণ দিয়েছিলেন। আপনাদের আর্থিক অবস্থা যে ভালো নয় সেটা আমি জানি। কিন্তু তা সত্ত্বেও ৫ হাজার টাকা টাকে যদি একটু বাড়ান যায় তা চিন্তা করুন। মুখ্যমন্ত্রী এবং ক্যাবিনেট মন্ত্রীদের অবগতির জন্য বলছি যে, শশী ভূষণ দে ষ্ট্রীটের যে একন ছেলে মারা যায় তার আত্মীয় আমার সঙ্গে দেখা করে বলে যে তার পিতা কিছুদিন আগে ক্যানসারে মারা গেছে, আর এক ভাইও মারা গেছে, মেজো ভাইও অসুস্থ; এক মাত্র সেই রোজগারে ছেলে ছিলো সরকারী অফিসে কাজ করতো এবং কিছুদিন আগে বোধ হয় পারমানেন্ট হয়েছে। সে মারা যাবার ফলে গোটা পরিবারটি একবারে শেষ হয়ে গেল, তাকে আমি বললাম যে আমার চোখের জল ফেলা ছাড়া আর কোন ক্ষমতা নেই। আপনি একটা দরখাস্ত মুখ্যমন্ত্রীর কাছে দিন, আর একটা আমার কাছে দিন দেখি আমি কি করতে পারি। যারা মারা গেছে তারা প্রায় সকলেই গরীব বাড়ীর ছেলে। সুতরাং তার যদি কোন একটা ব্যবস্থা করতে পারা যায় তার ব্যবস্থা করুন। এই ব্যাপারে সমস্ত ক্লাবেরও একটা দায়িত্ব আছে। মোহনবাগান, এরিয়ান্স, ইষ্টবেঙ্গল, রাজস্থান, মহঃ স্পোটিং ইত্যাদি সকলেরই দায়িত্ব আছে এবং আমি তাদের অনুরোধ করবো যে আপনারা তাদের সাহায্যের জন্য বেরোন এবং যদি এ বিষয়ে এম এল এ-দের রাখতে চান তাহলে আমরাও ওঁদের সঙ্গে বাড়ী বাড়ী গিয়ে সাহায্য তুলবো। আমরা চাই কলকাতা থেকে অমানিশার অন্ধকার কেটে যাক এবং আবার কলকাতার মাঠে খেলাধূলা আরম্ভ হোক, আই. এফ. এর হাতেও অনেক টাকা আছে। ফেডারেশান কাপের সময় অনেক গোলমাল হয়েছিলো। অশোক ঘোষ তখন সেকরেটারি ছিলেন। তখন এই ফেডারেশান কাপের আয়োজন কলকাতায় হয়েছিলো এই কলকাতার মাঠ থেকেই এ আই এফ এ লক্ষ লক্ষ টাকা নিয়ে গেছে। তাদের আবেদন করছি যারা আহত হয়েছেন তাদের সাহায্য দিন এবং যারা মারা গেছে তাদের ক্ষতিপূরণ দিন। আমি আবার বলছি দু তিন ডজন মানুষের খেলার মাঠে উৎশৃঙ্খল আচরণের জন্য খেলা বন্ধ হওয়া ঠিক নয়। এই কলকাতার মাঠে কত সেরা সেরা অতি দক্ষ খেলোয়াড় খেলে গেছেন, কিন্তু দর্শকরা এইভাবে ব্যবহার করেনি। সেজন্য সমস্যাকে ওভার সিমপ্লিফাই করে তা সমাধান করার চেষ্টা

করুন। আমি আমার নিজের পক্ষ থেকে এবং আমাব দলের পক্ষ থেকে এই সমস্ত বিপন্ন শোক সন্তপ্ত পরিবার বর্গের কাছে আমার আন্তরিক সমবেদনা সনানুভূতি জানাচ্ছি এবং যাঁরা আহত হয়েছেন তাঁদের শুভেচ্ছা এবং সহানুভূতি জানাচ্ছি এবং ঈশ্বরের কাছে প্রার্থনা জানাচ্ছি তাঁরা সুস্থ হয়ে উঠুন, স্বাভাবিক জীবনে ফিরে আসুন। আমরা চাই কলকাতার মাঠ সারা ভারতবর্ষের আকর্ষণ হয়ে উঠুক। আমরা চাই এশিয়ান ফুটবলের কয়েকটি খেলা কলকাতার মাঠে হোক এবং তার ব্যবস্থা হোক। আই এ্যাম আসকিং টু মাইসেল্ফ, আমরা সেই দাবি করছি যে কলকাতায় এশিয়ান ফুটবল অনুষ্ঠিত হোক। আমরা যদি এই ট্র্যাডিশন্যাল টিমের এই প্রতিদ্বন্দ্বিতায় এই জিনিস ঠেকাতে না পারি তাহলে বড় বড় জিনিষ কি করে ঠেকাব। আজকে যদি সব জিনিষ বন্ধ করে দিই তাহলে লোকের ধারণা হবে সমস্ত জিনিষ আমাদের আয়ত্বের বাইরে চলে যাচ্ছে। দুটো ক্লাবের দায়িত্ব নিশ্চয়ই আছে, শুধু দুটো ক্লাব নয়, সকল ক্লাব, সকল খেলোয়াড়, ক্রীড়ামোদী, শুভবুদ্ধি সম্পন্ন মানুষের দায়িত্ব আছে। সর্বশেষে মুখ্যমন্ত্রীর কাছে নিবেদন করছি ইণ্ডিয়ান ফুটবল এ্যাসোসিয়েশানের মধ্যে রাজনীতি ঢোকাবার চেষ্টা যেন না নেন। কিছুদিন আগে কাগজে পড়েছিলাম ইউরোপিয়ান ফুটবলে লণ্ডনের একটা ফুটবল টিম উচ্ছৃঙ্খল আচরণ করেছিল, তারজন্য তাদের কয়েক হাজার পাউণ্ড জরিমানা করা হয়েছে। সেইরকম আই এফ এ আইন করুন, আই এফ এ একটা স্ট্যাটুটরী বডি, রুল করুন যে যারা আইন শৃঙ্খলা ভঙ্গ করবে তাদের পানিশমেন্ট দেওয়া হবে। এই যে কলকাতার কেলেঙ্কারী আমাদের ঘাড়ে এসে পড়ল এরজন্য সকল শ্রেণীর মানুষকে এগিয়ে আসতে হবে এবং বিচার বিভাগীয় তদন্তের যে নির্দেশ দিচ্ছেন সেই বিচার বিভাগীয় তদন্তের একটা সময় সীমা বেঁধে দিন। এটা যেন লইয়ার্স প্যারাডাইস না হয়, এখানে গিয়ে লইয়াররা হাজার হাজার টাকা লক্ষ লক্ষ টাকার বিল করবে, বছরের পর বছর জুডিসিয়াল এনকোয়ারী হবে এটা যেন না হয়। এটা হলে লোকের কাছে মনে হবে এ্যান ওল্ড সোর ইজ নো সোর, পুরান ক্ষত সইতে যার গায়ে ক্ষত সে ভুলে যাবে, এ্যান ওল্ড সোর ইজনো সোর। আমি সাবধান করছি, সরকারকে অনুরোধ করছি আপনাদের ব্যর্থতা স্বীকার করুন, তাতে ছোট হবেন না। আপনারা পশ্চিমবঙ্গের খেলাকে বাঁচান, পশ্চিমবঙ্গের মানুষ কে বাঁচান, পশ্চিমবঙ্গকে বসবাসযোগ্য করে তুলুন, আমরা আপনাদের সর্বতোভাবে সহযোগিতা করব। এই কথা বলে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাকে বলার সুযোগ করে দেওয়ার জন্য আপনাকে ধন্যবাদ দিচ্ছি এবং আমার বক্তব্য সকল পক্ষের সদস্যরা যে ধৈর্য্য সহকারে শুনেছেন তারজন্য তাঁদের আন্তরিক কৃতজ্ঞতা জানাচ্ছি। আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে আবার অনুরোধ করছি এরপরে অনেক মাননীয় সদস্য অনেক মূল্যবান কথা বলবেন, আপনি সহানুভূতির সঙ্গে সেগুলি শুনবেন। পুলিশ প্রশাসন যে চরম অকর্মণ্যতা অপদার্থতার পরিচয় দিয়েছে তার বিরুদ্ধে আপনি ব্যবস্থা নিন। ডাক্তাররা বলেছেন যে আমরা ঢুকতে গিয়েছি, আমাদের ঢুকতে দেয়নি। খেলা ভাঙবার পর পুলিশ লাঠি ঢাল নিয়ে তেড়ে গেছে, সেই ছোট এগজিট এর মধ্য দিয়ে পালাতে গিয়ে পায়ের তলায় পিষ্ট হয়ে লোকগুলি মারা গেছে। পুলিশ প্রশাসনের এই ব্যর্থতা স্বীকার করে নিলে মুখ্যমন্ত্রী ছোট হবেন না, তাঁর ইজ্জত নষ্ট হবে না। আমরা চাই মুখ্যমন্ত্রী এটা মেনে নিয়ে সুপথে যাবেন, এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পীকার :** মাননীয় সদস্যদের জানাচ্ছি, আজকে যে সময় আছে তাতে যে বিল আজকে হবার কথা ছিল আজ আর হচ্ছে না। এখন বিরতি, ৩-৪৫ মিনিটে আবার এখানে আমরা মিলিত হব।

**(At this Stage the House was adjourned till 3-45 P.M.)**

[3.45 to 4.00 p.m.]

**(After adjournment)**

**শ্রী সুভাষ চক্রবর্তী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ১৬ই তারিখে যে দুঃখজনক মর্মান্তিক ভয়াবহ অকল্পনীয় হৃদয় বিদারক যে ঘটনা ঘটেছে তার জন্য আমরা সকলে মর্মাহত শোকাহত সে বিষয়ে সন্দেহ নাই। স্বাভাবিক ভাবে এই পরিপ্রেক্ষিতে বিধানসভা চলাকালে যে ঘটনা ঘটেছে মাননীয় মুখ্যমন্ত্রী তথা ক্রীড়ামন্ত্রী সে সম্বন্ধে একটা বিবৃতি উপস্থিত করেছেন। এই বিবৃতি প্রসঙ্গে আলোচনা করতে গিয়ে আমি এই বিষয়ে বলতে চাই মাননীয় অধ্যক্ষ মহাশয় ভাবাবেগের দ্বারা বা শুধু আবেগের দ্বারা চালিত যাতে না হই তার জন্য আমি সবাইকে অনুরোধ করছি। আজ যে ঘটনা ঘটেছে পশ্চিমবাংলার ফুটবলের ইতিহাসে, পশ্চিমবাংলার ক্রীড়া ক্ষেত্রের ইতিহাসে একটি সত্যিকারের কলঙ্কজনক অধ্যায় সৃষ্টি করেছে এ বিষয়ে কোন সন্দেহ নাই। কিন্তু এর দায় দায়িত্ব কার কতটুকু আজকে এই মুহূর্তে তার চুলচেরা বিচার করা সম্ভব নয়। কিন্তু এই ঘটনার সমগ্র পরিপ্রেক্ষিতকে বাদ দিয়ে যদি শুধুমাত্র এই ঘটনার পিছনে আমরা ছুটি তাহলে যে সিদ্ধান্তে আমরা আসবো, সে সিদ্ধান্ত কলকাতা ফুটবল যে জনপ্রিয়তা এবং সর্বাপেক্ষা জনপ্রিয় যে ফুটবল খেলা সেই খেলা এবং খেলোয়াড়দের আমরা ঠিক ঠিক বিচার করতে পারবো না। বিগত ১৬ই তারিখের ঘটনা আমি বিবরণের মধ্যে না গিয়েও শুধু উল্লেখ করতে চাই যে এর দুটো দিক আছে একটা হচ্ছে মাঠের ভিতরে যারা খেললেন দুই দলের খেলোয়াড় এবং রেফারী লাইন্সম্যান তাঁদের একটা ভূমিকা এবং তার পাশাপাশি দর্শকদলের ভূমিকা। স্বাভাবিকভাবে সমগ্র ঘটনাটার যে ব্যাপক সূত্রপাত ঘটলো এবং ব্যাপক পরিণতি ঘটলো তার আশু কারণ হিসাবে মুষ্টিমেয় মাত্র দুটি প্লেয়ার নিয়মবর্হির্ভূত আচরণ বা উশৃঙ্খল আচরণ এতবড় একটা বিপর্যয় এর সূত্রপাত ঘটালো। এই ঘটনা ঠিকই যে আচরণ বাঞ্ছনীয় নয়, এই আচরণ নিন্দনীয়। ইতিপূর্বে ফেডারেশন কাপের খেলায় এই ধরণের আচরণের প্রতিবাদে রাজ্যসরকারের তরফ থেকে ব্যাপক ব্যবস্থা নেওয়া হয়েছিল। এই ধরণের ঘটনা যাতে পুনরাবৃত্তি না ঘটে প্রাক্তন খেলোয়াড়দের পক্ষ থেকে আবেদন করা হয়েছিল। আই এফ এ কর্তৃপক্ষ ক্লাবগুলির কর্তৃপক্ষের কাছে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণের জন্য এবং শৃঙ্খলাবোধ খেলোয়াড়দের মধ্যে আনার জন্য সরকারের পক্ষ থেকে, স্পোর্টস কাউন্সিলের পক্ষ থেকে এবং বিভিন্ন প্রাক্তন কৃতি খেলোয়াড়দের পক্ষ থেকে তাদের কাছে অনুরোধ রাখা হয়েছিল।

কিন্তু বাস্তবে যা দেখলাম মাঠের ভিতর যে আচরণ ঘটেছে, সেই আচরণ দেখে বিগত ঘটনাগুলি থেকে কোন শিক্ষা গ্রহণ করেছি বলে মনে হয়নি, বাস্তবে তা ঘটাতে পারিনি বলেই মনে হয়েছে। স্বাভাবিক ভাবেই পাশাপাশি যেহেতু ১৪টি তাজা প্রাণ পিষ্ট হয়েছে, নিহত হয়েছে, এই ঘটনা অত্যন্ত শোকাবহ এবং দুঃখজনক তাতে কোন সন্দেহ নাই। কিন্তু এর সমস্ত দায় দায়িত্ব যদি প্লেয়ারদের উপর চাপিয়ে দেওয়া হয়, তাহলে তাদের উপর অনেকটা অবিচার করা হবে। কারণ ৭০ মিনিটের খেলা, আমরা যারা বলে পা দিয়েছি তারাই জানি যে কোন মাঠে খেলাকে কেন্দ্র করে স্নায়ুর উপর উত্তেজনা দেখা দেয় খেলার জয় পরাজয়কে কেন্দ্র করে এবং এটা স্বাভাবিকভাবেই হয় এবং সেদিক থেকে যদি অবিচার করি এই ৭০ মিনিটের খেলা যেটা ইষ্টবেঙ্গল এবং মোহনবাগানের মত টিমের মধ্যে, যে ইষ্টবেঙ্গল এবং মোহনবাগান চিরপ্রতিদ্বন্দ্বী, দর্শকরা চির প্রতিদ্বন্দ্বী ভূমিকা গ্রহণ করে এবং যে খেলা বছরে দুবার কি অন্ততঃ এক বার ঘটে থাকে সেই খেলাতে উভয় দলের স্নায়ুর উপর যে চাপ পড়ে, তাতে এটা অস্বাভাবিক কিছু নয়। আর এ জিনিষ আমাদের দেশেই নয়, খেলাকে কেন্দ্র করে বিদেশেও রাইয়ট হয়, লণ্ডনে ট্রেন বন্ধ হয়ে যায় কর্মচারীদের ধর্মঘট করতে হয়, এই ধরণের বহু ঘটনা আমরা লক্ষ্য করেছি। মাঠের ভিতরে যে নিয়ম সম্পর্কিত বিষয় আছে সে সম্বন্ধে ইতিপূর্বে স্টেট কাউন্সিলে পক্ষ থেকে প্রস্তাব করা হয়েছে, আলোচনা চক্র চলেছে, আমি তার পুনরাবৃত্তি করতে চাই না। এই বিবৃতির মধ্যে যে বিষয়বস্তুগুলো আছে আই. এফ. এর দৃষ্টি আকর্ষণ করে, ক্লাব

কর্তৃপক্ষের দৃষ্টি আকর্ষণ করে, তাদের নিজেদের এক্তিয়ারের মধ্যে খেলোয়াড়দের যাতে নিয়ন্ত্রণ ব্যবস্থা করা যায় সে বিষয়ে বিবেচনা করার প্রয়োজন আছে। তেমনি পাশাপাশি সমস্ত ঘটনা পুঙ্খানুপুঙ্খরূপে দেখবার চেষ্টা করতে হবে। এই ঘটনার সূত্রপাত কিন্তু দুপ্লেয়ারের মধ্যে মারামারির অনেক আগে। খেলার দ্বিতীয়ার্ধে একজন প্লেয়ার আর একজন প্লেয়ানকে লাথি মারে, রেফারি তখন দুজন প্লেয়ারকেই বার করে দিলেন মাঠ তেকে, তার থেকে কিন্তু এই ঘটনার সূত্রপাত নয়, আসল ঘটনার সূত্রপাত স্থায়ীভাবে পশ্চিমবাংলার ফুটবল খেলার মধ্যেই অন্তর্নিহিত, যার জন্য খেলা শুরু হওয়ার অনেক আগে থেকেই, বেলা তিনটা থেকেই মাঠের প্রান্তে বিশেষ করে বি ওয়ানের ওখানে গণ্ডগোল শুরু হয়ে গেছে। তাই সমস্ত দায় দায়িত্ব ব্যাপার আর একটু গভীরভাবে এবং বিস্তৃতভাবে দেখবার প্রয়োজন আছে, সেদিক থেকে শুধু প্লেয়ারদের ভূমিকা দিয়ে যদি বিচার করা হয় তাহলে কিন্তু একতরফাভাবে সমস্ত দায় দায়িত্ব প্লেয়ারদের উপর চাপিয়ে দেওয়া হবে। সেটা যুক্তি সংগত হবে বলে মনে করি না। নিশ্চয়ই তাদের দায়িত্ব আছে, তারা নিশ্চয়ই অকেলোয়াড়োসুলভ আচরণ করেছে, এটা নিশ্চয়ই নিন্দা করা দরকার কিন্তু তার পাশাপশি নিশ্চয়ই এর উৎস সন্ধান করতে হবে। কলকাতার সুনাম ঐতিহ্যমণ্ডিত, যে অবস্থায় আছে ফুটবলের, সারা বিশ্বের তুলনায়, মানের তুলনায় অনেক নীচে, তা সত্বেও ফুটবল ভারতের জাতীয় খেলা হিসাবে আছে এবং সারা বাংলাদেশে এবং ভারতের ক্রীড়াজগতে পশ্চিমবাংলার অবস্থা, বিশেষ করে কলকাতার মাঠ সর্ব্বোচ্চ স্থানের অধিকারী। এই খেলা আমাদের জাতীয় জীবনের সঙ্গে, শিক্ষা দীক্ষার সঙ্গে সংস্কৃতির সঙ্গে মিশ্রিত হয়ে আছে। এই ফুটবল খেলা এমনই জনপ্রিয় খেলা যে তা এমন পর্য্যায়ে গেছে যে লক্ষ্য করে দেখবেন রান্না করতে করতেও আমাদের বাড়ীর মেয়েরা কে গোল দিলে এটা জিজ্ঞাসা করেন এবং ফুটবলের এবং মাঠের বিষয় বস্তু রেডিও এবং টি ভি-র মাধ্যমে আমাদের জাতীয় জীবনের বৃহত্তর পরিসরে স্থান করে নিয়েছে। তাই যখন ১২/১৪টি তাজা প্রাণ বিদায় নিল এবং এই সংবাদ আমাদের কাছে পৌঁছাল, দেখেছি যেখানেই কথা বলেছি, সকলেই শোকাহত, মুর্হ্মাহত, তারা এই ঘটনাকে ধিক্কার দিয়েছে এবং খেলাকে কেন্দ্র করে যাতে এই ধরণের ঘটনা না ঘটে সে বিষয়ে মত দিয়েছে, কিন্তু চিরকালের মত খেলা বন্ধ করে দাও ফুটবল বন্ধ করে দাও, এই ব্যাপারে কিন্তু কেহ মত পোষণ করে না। তাই গভীরে যাবার প্রয়োজন আছে কি ভাবে সুদূরপ্রসারী সলিউশন এবং সমাধান এর করতে পারি। সেই দিককে বাদ দিয়ে নিশ্চয় আজকের এই আলোচনা এবং সরকার থেকে যেসমস্ত সিদ্ধান্ত নেওয়া হবে পরবর্তী ক্ষেত্রে তা ব্যর্থ হবে। সেই জন্য আমার বক্তব্য মাঠের ভিতরের ব্যাপার সম্পর্কে যে সমস্তগুলি কথা এই বিবৃতিব মধ্যে নির্দিষ্ট হয়েছে এবং সরকার বিভিন্ন সময় বিভিন্নভাবে আই এফ এ কর্তৃপক্ষ ক্লাব কর্তৃপক্ষকে অনুরোধ করেছে এবং তাদের সঙ্গে আলোচনার ভিত্তিতে যে সমস্ত ব্যবস্থা নেবার কথা বলেছেন নিশ্চয় সেগুলি কার্যকরী ব্যাপার। তেমনি পাশাপাশি মাঠের বাইরে এই যে উত্তেজনা এই উত্তেজনা শুধু মাত্র খেলার জগতকে কেন্দ্র করে নয়। এই উত্তেজনা হচ্ছে প্রতিক্রীয়ার প্রতিফলন সামাজিক অর্থনৈতিক ক্ষেত্রের এবং বিশেষ করে বিগত কয়েক বছর যে সাংস্কৃতির অবস্থা মানুষের মধ্যে ইনজেক্ট করা হয়েছে, সৃষ্টি করা হয়েছে তার মধ্য দিয়ে এই অসহনীয় অবস্থা মানুষের মধ্যে ইনজেক্ট করা হয়েছে, সৃষ্টি করা হয়েছে তার মধ্যে দিয়ে এই অসহনীয় অবস্থা আজকে এসে দাঁড়িয়েছে। আমাদের বাইরের ক্রীড়ামদী দর্শকদের একাংশ যে রয়েছে তাদের মধ্যে এটা সৃষ্টি হয়েছে; শুধু খেলার মাঠের ব্যাপার নয় গ্যালারীতে বসে নয়। আমি অভিযোগ শুনি এবং প্রত্যক্ষদর্শী যে খেলা ভাঙ্গার পর এবং খেলা দেখতে আসার সময় দর্শকদের একাংশ যারা খুব সংখ্যায় কম তারা য়ে উশৃঙ্খল আচরণ করে সেই আচরণ একটা সভ্য দেশে হতে পারে এ কল্পনাও করা যায় না। এর দায় দায়িত্ব কার আজকে এই ক্ষুদ্র আলোচনার মধ্যে আমি এই প্রশ্ন তুলতে চাই না। সামাজিক অর্থনৈতিক ও রাজনৈতিক প্রশ্ন এর সঙ্গে জড়িত আছে। সেই সামাজিক অর্থনৈতিক ও রাজনৈতিক বিষয়বস্তুকে বাদ

দিয়ে আজকে খেলার জগতে যে সমস্যার সৃষ্টি হয়েছে বিশেষ করে দর্শককুল যা রয়েছে তার একাংশর মধ্যে যে অবস্থার সৃষ্টি হয়েছে তার সমাধান সম্ভব নয়। সেই সমাধানের প্রশ্নটা একদিকে যেমন ইমিডিয়েট কি করে সেই সমাধান করা যায় তার সিদ্ধান্ত করা দরকার তেমনি পাশাপাশি স্থায়ী কতকগুলি পরিকল্পনা গ্রহণ করা দরকার। অবশ্য তার ফলাফল এই মুহূর্তে পাবো না। তাই আমার বক্তব্য হচ্ছে যে যে উদ্যোগ রাজ্য সরকারের পক্ষ থেকে নেওয়া হয়েছে স্পোর্টর্স কাউন্সিল এর মাধ্যমে সেই ধরণের একটা সভা অনতিবিলম্বে ডাকা দবকার। সাধারণভাবে জনমতের প্রবল চাপ সৃষ্টি করা দরকার নানা বক্তব্যের মধ্যে দিয়ে নানা ক্লাব ও শিক্ষা প্রতিষ্ঠানের আলোচনার মধ্য দিয়ে। একটা সুষ্ঠ পরিবেশ সৃষ্টি করা ক্রীড়া জগতের বিশেষভাবে দরকার। তা না হলে এই জিনিষটা অন্য দিকে চলে যেতে যে কিছুই হোল না। সেইজন্য আমার বক্তব্য হচ্ছে পশ্চিমবাংলার বিশেষ করে কলকাতার মাঠের এই যে গৌববান্বিত ফুটবল খেলা একে উচ্চে তুলে ধবার জন্য আমাদেব বিশেষ ব্যবস্থা নেওয়া হচ্ছে না। এই জন্য এই মুহূর্তে কি কবা যায় তার একটা সুষ্ঠ চিন্তা আমাদেব কবা দবকার। এই উত্তেজনা প্রশমিত করার জন্য সরকার, আই এফ এ ক্লাব কর্তৃপক্ষ, শুধু এদের নিয়ে নয় খেলোয়াড়দেরও একটা সাহায্য সহযোগিতা আমাদের পেতে হবে। তা না হলে তাদের বাদ দিয়ে আমরা এই মাঠের সমস্যা সমাধান করতে পারবো না। তাদের সাহায্য পেতে গেলে পব তাদের অভিযুক্ত তাদের সর্বাত্মকভাবে তাদের বিরুদ্ধে দাঁড়িয়ে হবে না। তাদের সহযোগিতা পাবার জন্য নিশ্চয় তাদের তোষামোদ করতে বলছি না। একাট সত্যিকারের খেলোয়াড়ী দৃষ্টিভঙ্গি থাকা উচিৎ এবং সেই মনোভাব যাতে গড়ে উঠে কলকাতা ফুটবল খেলোয়াড়দেব মধ্যে তার জন্য প্রচেষ্টা নিতে হবে। এবং খেলোয়াড়দের আলোচনায় অংশীদার করতে হবে এবং বিশেষ করে যে চারটি প্রধান ক্লাব আছে তার মধ্যে তিনটি মুখ্য ক্লাব হিসাবে ইষ্টবেঙ্গল, মোহনবাগান এবং মহোমেডান স্পোটিং এই সব ক্লাবের প্লেয়ারদের একটা যুক্ত বিবৃতি দর্শককুলের কাছে, ক্রীড়ামোদীদের কাছে দেওয়া দরকার যে তারা আবেদন করুক যে যে মর্মান্তিক দুঃখজনক ঘটনা ঘটেছে তার না আমরা সকলেই অনুতপ্ত। এবং তার পাশাপাশি যাতে ভবিষ্যতে এই রকম ঘটনা না ঘটে আমরা সকলে ইররেসপেকটিভ অব ক্লাব সাপোটারস হিসা৷ আমরা আবেদন করছি। জয়েন্টলি এই বিবৃতি কৃতি কেলোয়াডদের তেবফ দেওয়া প্রয়োজন। সেইভাবে আই এফ এ ক্লাব কর্তৃপক্ষ এবং প্লেয়ারদেব সঙ্গে আমরা যদি যোগাযোগ করি, আমরা ধারণা এটা আমরা সফল হতে পাববো। দ্বিতীয়ত এই মুহূর্তে পরিস্থিতিব পবিবর্তন ঘটানোর জন্য এবং দর্শকদেব মধ্যে সমর্থকদের মধ্যে যে বেষারেষি জেদাজেদী আছে তাব কিছুটা প্রশমিত করার জন্য একটা বড় খেলার ব্যবস্থা করাব জন্য অনুরোধ করবো। ইষ্টবেঙ্গল, মোহনবাগান, মহোমেডান স্পোটিং এই তিনটি ক্লাবের প্লেয়ারদের লিষ্ট করে দুটি দলে ভাগাভাগি করে এই যে ১৪ জন প্রাণ হারালো তাদের পরিবারবর্গকে সাহায্য করার জন্য সরকার যেমন পাঁচ হাজার টাকা দিচ্ছেন এ খেলার টাকাও এ সমস্ত পরিবারবর্গকে দেওয়া উচিত বলে মনে করি। এমন হতে পারে মুখ্যমন্ত্রীর একটা দল আর রাজ্যপালের নামে এ তিনটি ক্লাবের প্লেয়ারদের নিয়ে মিলে মিশে দুটি দল করে খেলবেন। এই জিনিষ করলে উত্তেজনা অনেকটা প্রশমিত হবে। এই রকম একটা খেলা এই মাসের মধ্যেই যদি ব্যবস্থা করা হয় তাহলে আমাব ধারণা দর্শকদের মধ্যে যে জেদাজেদি রেশেরেশি আছে তা প্রশমিত হয়ে যাবে। আমাদের পক্ষ থেকে প্লেয়ারদের দিক থেকে ক্লাব কর্তৃপক্ষদের দিক থেকে এটাকে সমাধানেব পথে নিয়ে যাওয়া প্রয়োজন। একটা সুষ্ঠ পরিবেশের মধ্য দিয়ে এটাকে নিয়ে যাওয়া প্রয়োজন এই ভাবে শুধু সরকারের উদ্যোগে নয় এই ব্যাপার শুধু সংগঠনগুলির উদ্যোগে নয়, এই ব্যাপারে প্লেয়ারদের উদ্যোগী হতে হবে, ক্লাব কর্তৃপক্ষকে উদ্যোগী হতে হবে, আই এফ এ কে উদ্যোগী হতে হবে এবং এর প্রতিফলন এর মধ্য দিয়ে হতে পারে।

[4.00 to 4.10 p.m.]

তাই আমার একটা নির্দিষ্ট প্রস্তাব হচ্ছে এই ধরণের ৩টি বড় ক্লাবের প্লেয়ারদের নিয়ে ২ ভাগে ভাগ করে একটা খেলার ব্যবস্থা করে ও নিহত পরিবারের আত্মীয়স্বজনকে অর্থ সাহায্যের ব্যবস্থা করা হোক। এই প্রস্তাব একটা খেলার দাবীকে কেন্দ্রকরে যুক্ত আবেদন বেরোবে। এর প্রতিক্রিয়া তাৎক্ষনিক নাহলেও সুদূরপ্রসারী হতে বাধ্য। ধীরে ধীরে এর ফল আমরা ভবিষ্যতে পাব, এখনই হয় পাব না এবং যাতে আমরা পরবর্তী ফুটবল খেলাগুলিতে এর ফল পেতে পারি তার ব্যবস্থা হতে পারে। কিন্তু এই কথা সত্য যে এই সমস্ত প্রস্তাব থাকা সত্ত্বেও গণ্ডোগোলের আশঙ্কা সব সময় থাকবে। পুলিশী ব্যবস্থা প্রশাসনিক ব্যবস্থা তার সমস্ত সমাধান করতে পারে এই বিশ্বাস আমাদের নেই। পুলিশ যতই কড়াকড়ি করুক না কেন যারা মাঠে যান, আমরাও মাঠে যাই, আমরা বুঝি য়ে যদি ৫ জন ছেলে ডিটারমাইণ্ড হয় গণ্ডোগোল করবে তাহলে তারা বাধা পেলেও গণ্ডোগোল করবে। সার্মগ্রিক যেটা প্রয়োজন সেটা হল সামাজিক অর্থনৈতিক দিক থেকে যে সমস্যাগুলি আছে সেই সমস্যার সমাধানের প্রশ্নটাই হল আসল কথা। সেই প্রশ্নের সঙ্গে সমাধানের প্রশ্ন যুক্ত। আমরা মস্কোয় দেখেছি কুয়েতের সঙ্গে সোভিয়েতের সেমিফাইনাল খেলা হচ্ছে। কুয়েতের প্লেয়ার গিয়ে সোভিয়েতের গোলকিপারের মুখে ঘুষি মেরে বসল। ৬০ হাজার দর্শক একটি কথা বলল না, শব্দও করল না। সেখানকার সামাজিক অবস্থা এমন - তারা বুঝেছে বাইরের টিম খেলতে এসেছে উত্তেজনা বশতঃ একটা ঘুষি মেরে দিয়েছে - তারা সেখানে কি যুক্তিতে বিচার করছে দেখুন। আর আমাদের এখানে ইষ্টবেঙ্গল, মোহনবাগান, মহমেডান স্পোর্টিং-এর প্লেয়ারদের সেই জায়গায় কি পরিণতি হয় সেটা আমরা সকলেই লক্ষ্য করছি। আর একটি কথা আমি উল্লেখ করতে চাই এই প্রশ্নে যে, মাঠেরও কিছু সংস্কার করা প্রয়োজন। ইডেন গার্ডেনের ঢোকা এবং বেরনোর পথগুলি যেভাবে তৈরী হয়েছে — পথের সংখ্যা কম এবং অপ্রসস্ত এবং এত লোক বের করবার জায়গা অত্যন্ত কম। এই পথগুলি অত্যন্ত অবৈজ্ঞানিক ভাবে করা হয়েছে। কোন একটা উত্তেজনার কারণ ঘটলে সকলেই আত্মরক্ষার চেষ্টা করে, মুক্ত জায়গায় যাওয়ার চেষ্টা করে। সেখানে ভাল পথের ব্যবস্থা যদি কিছু না থাকে তাহলে কখনই সেটা করা সম্ভব নয়। আমাদের স্টেডিয়াম নামেই গড়ে উঠেছে, কোন বৈজ্ঞানিক পরিকল্পনার ভিত্তিতে নয়। যখন যেভাবে আমাদের টাকা জুটেছে সেইভাবেই ষ্টেডিয়ামের সিট বেড়েছে। আমরা মস্কোয় ১ লক্ষ ১০ হাজার আসন বিশিষ্ট ষ্টেডিয়াম দেখেছি ৫ মিনিটে অত লোক নেমে গেছে। আমাদের এখানকার ঢোকা এবং বেরনোর পথ সংস্কার করা প্রয়োজন। এটা ফুটবল মাঠ নয়, ক্রিকেট মাঠ। আমাদের দেশে লোকে খেলা দেখতে চায় সেই সুবাদে এখানে ফুটবল খেলার ব্যবস্থা চালু করা হয়েছে। বড় খেলা বেশী লোক দেখতে চায়, ছোট মাঠে কম লোক দেখার সুযোগ পায়, তার ফলে গণ্ডোগোল হয়। এই সব নানা কারণ আছে। তাসত্ত্বেও যদি ক্রিকেট খেলার প্রশ্নে বলেন তাহলেও বলব ঢোকা বেরোনোর যে রাস্তা আছে এটা প্রয়োজনের তুলনায় অত্যন্ত কম। এর সংস্কার ইমিডিয়েটলি করা প্রয়োজন এবং কত দ্রুত ঢোকানো, বের করা যায় এই ব্যাপারটা বেশী করে লক্ষ্য রাখা দরকার। এই দায় দায়িত্বের প্রশ্ন নিশ্চয় কেউ অস্বীকার করতে পারে না। কারণ আনুষ্ঠানিকভাবে আই. এফ এ. খেলা পরিচালনা করেন। আমাদের এখানে একরকম ব্যবস্থা আছে, আর বম্বেতে আর এক রকম ব্যবস্থা আছে। এখানে রাজ্য সরকার সমস্ত পুলিশ প্রশাসন দিয়ে সাহায্য করেন, আর বম্বেতে টাকা দিয়ে পুলিশ ভাড়া করতে হয়। ওখানে ফুটবল এ্যাসোসিয়েশন পুলিশকেন্দিনের টাকা দিনেই মিটিয়ে দেয়। আর এখানে দীর্ঘদিন ধরে চলে আসছে আইন শৃঙ্খলা রক্ষার দায়িত্ব সরকার নিয়েছে। তাই স্বাভাবিকভাবে ওদের সব কিছু করার দায়িত্ব আছে। সেখানে যদি দলমত নির্বিশেষে এই ধরণের ঘটনার বিরুদ্ধে রুখে দাঁড়াতে পারি রাজনৈতিক প্রশ্নটাকে বড় করে না দেখে এবং পশ্চিমবাংলার ফুটবলের মান, সম্মান, গৌরব-এর সঙ্গে

সঙ্গতি রেখে আমরা ভারতবর্ষ গড়তে চাই।

এখানে রাজনীতির ঘৃণা পথ পরিত্যাগ করে সকলে একাত্ম হয়ে সহযোগিতার পথ যদি আমরা নিই তাহলে ফুটবলের মানসম্মান রক্ষা করা সম্ভব। আমি আশা করি, বিশ্বাস করি এই ধরনের মর্মান্তিক ঘটনার পর এর থেকে নিশ্চয় কেউ ফায়দা তোলবার চেষ্টা করবেন না। পশ্চিমবাংলার গৌরবজনক ফুটবলের অধ্যায়কে রক্ষা এবং তাকে এগিয়ে নিয়ে যাবার প্রচেষ্টায় সকলে আত্মনিয়োগ করবেন এবং এই ব্যাপার আমাদের বামফ্রন্ট সরকারের সঙ্গে সকলে সহযোগিতা করবেন এই আশা, বিশ্বাস, ভরসা রেখে সকলের কাছে স্যার, আপনার মাধ্যমে অনুরোধ রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় :** মাননীয় স্পীকার মহাশয়, আজকে সকালবেলা হাউস আরম্ভ হবার ঘন্টাখানেক আগে আমি রুল ২২৬ অনুসারে একটি প্রিভিলেজের নোটিশ জমা দিয়েছি টু দি সেক্রেটারী, ডব্লু. বি. এল. কে এ্যাড্রেস করে। সেখানে কংগ্রেস আই যে সি পি এম কুইট বেঙ্গলের ডাক দিয়েছে সেই ব্যাপারে আমি নোটিশ দিয়েছি। স্যার, আমার ওখানে অন্য ডাইমেনসানের ব্যাপার আছে —ঝাড়খণ্ড মুক্তি মোর্চা আছে, এরাও আছে। আমাকে স্যার, থ্রেটেণ্ড করা হচ্ছে, আমি কাজ করতে পারছি না, আমার দায়িত্ব পালন রতে পারছি না। আপনার কাছে স্যার অনুরোধ, আপনি এটা একটু গুরুত্ব দিয়ে বিবেচনা করুন।

**মিঃ স্পীকার :** আপনার ওটা যদি আমি এ্যালাউ করি তখন আপনি বলবেন, এখন আপনি বসুন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মুখ্যমন্ত্রীর একটি হতাশাব্যঞ্জক এবং অসত্য স্টেটমেন্ট আমাদের কাছে সার্কুলেট করা হয়েছে। স্যার, পুলিশ কমিশনার একজন সরকারী কর্মচারী, আই. পি. এস. অফিসার, তাঁর ব্যার্থতা স্বীকার করার সাহসিকতা, আন্তরিকতা আছে কিন্তু মুখ্যমন্ত্রীর স্টেটমেন্টে সেটা আমরা দেখলাম না। কোন একটি রাজ্যের মুখ্যমন্ত্রী সাহসী হবেন এটা নিসচয় ধরে নেওয়া হবে। কাজেই প্রথমেই তাঁর ভাষনে থাকা উচিত ছিল যে তাঁর প্রশাসনযন্ত্র সম্পূর্ণ ব্যর্থ হয়েছে। এই মৃত্যুর জন্য তাঁর সরকারই দায়ী, এই দায়িত্ব তাঁর মাথা পেতে নেওয়া উচিত ছিল। সেটা তিনি করেন নি, সেই সাহসিকতার অভাব সেখানে আমরা দেখেছি। একজন আই পি এস অফিসারের কাছ থেকে যেটা আমরা পেয়েছি মুখ্যমন্ত্রীর কাছ থেকে সেটা আমরা পেলাম না, এটা দুঃখের ব্যাপার। অবশ্য বলার খুব বেশী কিছু নেই কারণ মুখ্যমন্ত্রী হাতে যে তিনটি দপ্তর আছে — ছোট ছোট আরও কিছু দপ্তর থাকতে পারে - সেগুলির অবস্থা কি সেটা আমরা জানি। বিদ্যুৎ দপ্তর সেটাকে উনি শ্মশানে পাঠিয়ে দিয়েছেন। যেটা ছিল পুলিশ প্রশাসন সেটা পশ্চিমবাংলায় ধ্বংস হয়ে গিয়েছে। আর একটা হচ্ছে ক্রীড়া দপ্তর, তার শেষ নমুনা উনি ১৬ই আগষ্ট দেখিয়ে দিলেন স্বাধিনতার পরের দিনই। এটা দুর্ভাগ্যজনক। আরো বড় দুর্ভাগ্যজনক ব্যাপার হচ্ছে, এই রকম একটা হত্যাকাণ্ড হয়ে গেল, এরকম একটা ঘটনা ঘটে গেল,

[4.10 to 4.20 p.m.]

কিন্তু এর পরে মুখ্যমন্ত্রী হাসপাতালে গিয়ে রোগীগুলোকে দেখবার সময় পান নি। এটা খুবই দুর্ভাগ্যজনক। দুর্ভাগ্য জনক এই কারণে, তাঁর টয় ট্রেনে চড়ে তাঁর আনন্দ করার সময় আছে, কিন্তু হাসপাতালে গিয়ে রোগীগুলোকে তাঁর দেখে আসার সময় হয়ে ওঠেনি। এখানে এসে আজ তিনি কুম্ভীরাশ্রু বিসর্জন করছেন। আমরা দেখতে পাচ্ছি পশ্চিমবাংলা একটু একটু করে কোথায় গিয়ে

দাঁড়াচ্ছে। ঘোষণা হলো কোন বড় খেলা হবে না। আমি বলতে চাই ষ্টেট বাসে অত্যন্ত এ্যাকসিডেন্ট হচ্ছে, মুখ্যমন্ত্রী হয়তো কিছুদিন বাদে ঘোষণা করবেন যে কলকাতায় কোন ষ্টেট বাস চলবে না, তার কারণ কলকাতায় ষ্টেট বাস এ্যাকসিডেন্ট করছে। একজন বললেন, রাশিয়া প্রত্যাগত কয়েকজন মন্ত্রী মাঠে উপস্থিত ছিলেন, ক্লাব হাউসে বসে খেলা দেখছিলেন। মাঠের এদিকে যে কি কাণ্ড ঘটলো, এই ব্যাপারে তাঁদের ভ্রুক্ষেপ করার সময় হলো না। খেলা শেষ হলে তাঁরা শুনলেন যে গণ্ডগোল হয়েছে, তাবড় তাবড় মন্ত্রী সব, কেউ চুরুট মুখে দিয়ে খেলা দেখছেন, তাঁরা কেউ এই ধ্বংসলীলাকে ভ্রুক্ষেপই করেননি, এমনই খেলা দেখায় মত্ত। দেখা গেল এক যুব নেতা, তিনি অলিম্পিক দেখে ফিরেছেন, তিনি আজ বড় বড় বক্তৃতা দিচ্ছেন। এই খেলার দায় দায়িত্ব গ্রহণ করেছিল কে? আই. এফ. এ আগে সর্বময় কর্তা ছিল। এখন সেখানে পরিষ্কার রাজনীতি করা হচ্ছে, তার ফলেই ধ্বংসলীলা সংগঠিত হয়েছে। আই. এফ. এ. যখন এই খেলা পরিচালনা করতো তখন এই সব ঘটনা ঘটতো না। আই. এফ এ-র কাছ থেকে টিকিট বিক্রির ক্ষমতা থেকে আরম্ভ করে সমস্ত ক্ষমতা নিয়ে নেওয়া হয়েছে, সরকারের অধীনে এ সব ব্যবস্থা থাকার পলে লোকগুলো আজকে বেঘোরে মারা গেল। যে সমস্ত লোক অসুস্থ হয়ে পড়েছিল, তাদের কয়েকজন মানুষ ধরাধরি করে নিয়ে যাচ্ছিল, সেই সমস্ত মানুষগুলোকেও পুলিশ পিটিয়েছে। সুতরাং সরকার এই খেলা পরিচালনায় সম্পূর্ণ ব্যর্থ হয়েছেন। আমরা আশা করেছিলাম, লাল বাহাদুর শাস্ত্রী যখন রেল মন্ত্রী ছিলেন, সেই সময় ট্রেন এ্যাকসিডেন্ট হওয়াতে, তিনি বলেছিলেন আমি রক্ষা কবতে পারছি না, আমি পদত্যাগ করলাম। শাস্ত্রী মহাশয়ের পদাংক আমাদের মুখ্যমন্ত্রী অনুসরণ করা উচিত। তিনি পুলিশ ক্রীড়া, বিদ্যুৎ সব দপ্তরেই অকৃতকার্য্য হয়েছেন। আজকে আই. এফ. এ-র গভর্নিং বডিতে কে কে আছেন? স্নেহাংশু আচার্য্য, তিনি কি একজন দক্ষ খেলোয়াড় ? সুতরাং খেলা চলবে কি করে? সব জায়গায় রাজনীতি ঢোকানো হয়েছে। আমার কথা শুনে অনেকের বেদনা লাগছে, কোন কোন সদস্যের মনে আঘাত লাগছে, কারণ পশ্চিমবাংলার একটার পর একটা দুর্ঘটনা ঘটে যাচ্ছে তার জন্য দায়ী কে ? সরকার যদি দায়ী হন, তাহলে এই সরকার-এর গঙ্গা সাগরে গিয়ে স্নান করে এসে পদত্যাগ করা উচিত। এই সাহস ওঁদেব নেই। এটা দক্ষতার অভাব। মাননীয় অধ্যক্ষ মহাশয়, টিকিট বিক্রি করলো কে? টিকিট বিক্রি থেকে আরম্ভ করে সব জায়গায় প্রশাসন হস্তক্ষেপ কবেছে। প্রশাসন যদি এটা কন্ট্রোল না করতো, তাহলে এটা ভয়াবহ দুর্ঘটনা কখনই ঘটতো না। আজকে প্রশাসনিক ব্যার্থতা সর্বত্র রন্ধ্রে রন্ধ্রে ঢুকেছে। আমি খুবই দুঃখিত যে একটা মুখ্যমন্ত্রী ষ্টেটমেন্টের মধ্যে সে কথার উল্লেখ কোথাও নেই। খালি বলা হয়েছে যে ৫ হাজার টাকা দেওয়া হবে, ৫ হাজার টাকা দেওয়া হল - খালি অনুগ্রহ। এক একটা লোকের প্রাণ, কোটি কোটি টাকা মূল্যের প্রাণ, সেখানে ৫ হাজার টাকা দিয়ে কৃতার্থ করা হল। আমি জানিনা, আপনারা কেউ কেউ রাশিয়া থেকে বুদ্ধি নিয়ে ফিরছেন। ট্রেন ভাড়া করে রাশিয়া থেকে বুদ্ধি নিতে যেতে হয়, অন্য দেশের বুদ্ধি নিয়ে যারা রাজত্ব চালাবার চেষ্টা করেন, পশ্চিমবাংলার মত সমস্যাসঙ্কুল দেশে, যেখানে এত সমস্যা, সেখানে পরের বুদ্ধি ধার করে রাজত্ব চালাবার চেষ্টা করেন, এটা দুর্ভাগ্যজনক। সামান্য একটা খেলার ব্যাপার সেটাও পরিচালনা করতে পারলেন না। একটা খেলা পরিচালনায় দায়িত্ব নিয়ে ব্যার্থ হলেন। আপনারা যেটা হাতে নিচ্ছেন তাতে ব্যার্থ হচ্ছেন। এই ব্যার্থতায় সারা পশ্চিমবাংলার লোক আজকে জর্জরিত হয়ে গেছে। আজকে আপনি বক্তব্য রাখবার সময়ে সমবেদনার কথা বলেছেন। একটা দুর্ঘটনা হয়ে গেছে নিশ্চয়ই সমবেদনা থাকবে, সকলে দুঃখ প্রকাশ করবে। কিন্তু সরকার কি শুধু সমবেদনা জানিয়ে তার দায়িত্ব এড়াতে পারেন? সরকার কি ৫ হাজার টাকা দিয়ে দায়িত্ব এড়াতে পারেন? সরকারের সমস্ত প্রশাসন যন্ত্র যেখানে ব্যার্থ সেখানে শুধু দুটি কথা বিধানসভায় বললেন, বিধানসভার মাননীয় সদস্যদের কাছে বক্তব্য রাখলেন সমস্ত দায়-

দায়িত্ব পালন হয়ে গেল? নিশ্চয়ই তা হয় না। আমরা আশা করেছিলাম যে তার বক্তব্যের মধ্যে থাকবে প্রশাসনিক যন্ত্রের ব্যার্থতার কথা। আজকে এই ব্যার্থতার স্বীকারোক্তি থাকবে এবং পশ্চিমবাংলার মানুষের কাছে বামফ্রন্ট সরকার নতজানু হয়ে ক্ষমা চাইবেন। অনেক অন্যায় করেছি, অনেক অপরাধ করেছি, এটাও আমাদের একটা অপরাধের ফল-একথা বলা উচিত ছিল। কিন্তু সেটা কোথাও নেই। বরং কিছু সাজেসানস আছে এবং আরো বড় কথা হচ্ছে খেলা বন্ধ করে দেওয়া হল। এটা ঠিক সেই রকম হল যে চোর চুরী করে নিয়ে গেছে বলে কলার পাতায় ভাদ খাব। এ একটা অদ্ভুত সিদ্ধান্ত, অদ্ভুত ফার্টাইল ব্রেন। আমি সরকারে বসে খেলা করতে পারবো না, সব দায়িত্ব নিতে পারবো না, লক্ষ লক্ষ লোক খেলা দেখবে সেট করাতে পারবো না। আমরা পারবো কি? ফতোয়া জারী করে খেলা বন্ধ করে দিতে পারবো। সেটাতো আমরাও পারি, সকলে পারে। তা যদি না পারেন তাহলে আপনারা সরকারে বসেছেন কেন? আপনারা সরকারে বসেছেন, আপনারা চালাবেন। আপনারা রক্ষা করবেন, স্বাস্থ্য দপ্তরের লোক থাকবে। কিন্তু আপনারা কি করলেন? সেখানে স্বাস্থ্য দপ্তরের হাসপাতাল পর্যাপ্ত নেই, পুলিশ পর্যাপ্ত নেই, প্রশাসন যন্ত্র কোন জায়গায় ঠিক নেই। অপর দিকে টিকিট বিক্রয়ের ক্ষেত্রে আপনারা কালোবাজারীর চূড়ান্ত করেছেন। সকলেই জানি এবং প্রতিবারেই হয় কিন্তু এবার কি রকম হল? এবারে এমন ভাবে টিকিট বিক্রয় করা হল যাতে গণ্ডোগল বেশী হয়। যারা পরিচালনা করেছেন তাদের দক্ষতা নেই। তারা জানেন না যে কি ভাবে করলে খেলা সুষ্ঠুভাবে চালান যায়। আজকে ক্রীড়ামন্ত্রী মহাশয়ও আছেন, তাঁর ষ্টেটমেন্টের মধ্যে প্রকাস করেছেন। আমি আশা করবো যে পশ্চিমবাংলার ক্রীড়ামন্ত্রীর শুভবুদ্ধির উদয় হবে এবং তিনি খেলা চালু করবেন। তিনি খেলা চালু করে পরিষ্কার ভাবে হাউসের কাছে বলবেন যে খেলা হবে এবং সুষ্ঠু ভাবেই হবে এবং গণ্ডগোল যাতে না হয় তার জন্য সম্পূর্ণ দায়িত্ব সরকার নেবেন, স্বাস্থ্য দপ্তর থেকে চিকিৎসার জন্য উপযুক্ত ব্যবস্থা থাকবে। একথা বলা উচিত যে পুলিশ এবং প্রশাসন যন্ত্র সক্রিয় থাকবে। আজকে একটি লোককে শাসপেণ্ড করা হল না। ১৪/১৫ জন লোক মারা গেল কিন্তু একটি কনস্টেবলকেও সাসপেণ্ট করার ক্ষমতা নেই। একটি কনস্টেবলকে বরখাস্ত করা দূরে কথা, সাধারণ ভাবেও কোন এ্যাকসান নেবার ক্ষমতা নেই। একটি কনস্টেবলকে বরখাস্ত করা দূরের কথা, সাধারণ ভাবেও কোন এ্যাকসান নেবার ক্ষমতা নেই। কতকগুলি নিরাপরাধ লোক করলো, কতকগুলি জখম হল, আর আমরা এই বিধানসভায় আলোচনা করলাম অধ্যক্ষ মহাশয়কে সাক্ষী রেখে, মাননীয় সদস্যরা সব শুনলেন, সকলে অংশ গ্রহণ করলাম, সংবাদপত্রে তা বেরল কি না বেরল — এই আত্মতুষ্টির সময় নয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে রাখবো, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় জুডিসিয়াল ইনকোয়ারী করেছেন, নিশ্চয়ই করবেন। তবে তিনি যেন তাঁর বাছাই মত লোক না নেন। এই ব্যাপারে মাননীয় সদস্য, কাশীকান্ত মৈত্র মহাশয় যে কথা বলেছেন আমি তাকে পূর্ণ সমর্থন করছি। আজকে মিটিং জাজ অব দি ক্যালকাটা হাই কোর্ট, তাকে দিয়ে প্রোব করুন। আজকে এই কাজ নির্ভিক ভাবে করান, যাদের মনে মধ্যে কোন ভয় থাকবে না। আপনারা চেষ্টা করুন, শুধু প্রহসন করবেন না। আমরা যেন না দেখি যে, কয়েক জন ল-ইয়ারকে এ্যাপয়েন্ট করলেন আর তাদের ভাতা দিতেই এক লক্ষ দেড় লক্ষ টাকা চলে গেল। আজকে এই জিনিষ সব জায়গায় হচ্ছে। কাগজে দেখলাম কয়েক জন্য ল-য়িার এনকোয়ারী কমিশনগুলি থেকে কয়েক হাজার টাকা করে পেয়ে গেছে। এক দিকে তো মানুষ মারাগেছেই অপর দিকে আবার সরকারী অর্থ ভাণ্ডার শেষ করে দেবেন না। অনেক শেষ করেছেন, আর করবেন না। এই কথা বলে আমি আমি আমার বক্তব্য শেষ করতে চাই যে, খেলা চালু করুন, খেলা বন্ধ করবেন না এবং প্রশাসন যন্ত্রের (পুলিশ) যারা দায়ী তাদের শাস্তির ব্যবস্থা করুন।

[4.20 to 4.30 p.m.]

**শ্রী রাম চ্যাটার্জী :** প্রভাতের সর্বাঙ্গে ঘা, পচা গন্ধ, আকাশ বাতাস সেই পচা গন্ধে দূষিত। গোটা ভারতবর্ষ জুড়ে এক প্রশ্ন এমন জিনিষ কেন হল ঐ ষ্টেডিয়ামে? এর জন্য দায়ী কে? কার পাপে? দীর্ঘ ৩০ বছরের ইতিহাস এই জিনিষ সৃষ্টি করেছে। এই সব লুণ্ঠনকারীদের দীর্ঘ ৩০ বছর ধরে কারা লালন করেছে? কারা এ বিষবৃক্ষ সৃষ্টি করেছে? গোটা পশ্চিমবাংলা জুড়ে এদের আমরা দেখতে পাচ্ছি, এরা মাথায় ফেট্টি বাঁধছে, নানা রকম অঙ্গ-ভঙ্গি করছে, এদেরই আবার দেখছি মিছিলে অঙ্গ -ভঙ্গি করছে। পশ্চিমবাংলার সব জায়গায় এদের বিভৎস চেহারায় দেখছি। আমরা এদের পশ্চিমবাংলা থেকে সমূলে উৎখাত করতে চাই। তাই আমরা আপনাদের সঙ্গে এক সঙ্গে সুর মিলিয়ে বলছি এরকম অন্যায় আমরা হতে দেব না। অনেকে অনেক কথা এবিষয়ে বললেন। সোসালিষ্ট কান্ট্রির কথা না হয় বাদ দিলাম। ক্যাপিটালিষ্ট কান্ট্রিতে দেখুন কি হচ্ছে। কোরিয়াতে তিন বছরের জন্য খেলা বন্ধ হয়ে গেল, রেডিও টেলিভিশনে খেলা দেখানো বন্ধ হয়ে গেল। আর লণ্ডনে কত গুলি টিমকে তো স্ক্রাচ করে দেওয়া হল। আমরা জানি মানুষের শুভ-বুদ্ধির উদয় হয়। পশ্চিমবাংলার বেশীরভাগ মানুষকে ৩২ বছর ধরে টোন-আপ করা যায়নি। বেশীরভাগ মানুষ কারা? যারা ঐসমস্ত নিহত এবং আহত মানুষ গুলিকে নিয়ে হাসপাতালে গিয়েছল। এই সমস্ত শুভ-বুদ্ধি সম্পন্ন মানুষ আছে বলেই বামফ্রন্ট সরকার টিকে আছে। গোটা কয়েক ছোড়া বেশীরভাগ মানুষের উপর কোন প্রভাব বিস্তার করতে পারেনি।

মাননীয় স্পীকার স্যার, আজকে সরকারের পক্ষ থেকে যেসমস্ত পরিবারের ছেলেরা মারাগেছে তাদের ৫ হাজার টাকা দেবার কথা ঘোষণা করা হয়েছে। কেন আমরা এটা দেব না? নিশ্চয়ই দেব। আমাদের সীমিত ক্ষমতা সেই জন্য আমরা এর বেশী দিতে পারছি না। আজকে গোটা পশ্চিমবাংলা হাহাকার করছে। চারি-দিক থেকে মানুষ এখানে আসছে। আসাম থেকে এখনো মানুষ আসছে, সেই প্রবলেম এখনো সল্‌ভ হলো না। আসাম থেকে মানুষ কার পাপে পশ্চিমবাংলায় চলে আসছে? আমরা কি বলছি মোরাদাবাদে যে অবস্থা হয়েছে তার জন্য ইন্দিরা গান্ধী গদি ছেড়ে দাও? সেখানে ১৪ জন বা ১৮ জন নয়, হাজার হাজার মানুষ শেষ হয়ে গেছে, তাহলে তো ইন্দিরা গান্ধীর গদি ছাড়া দরকার। শুধু আমাদের মুখ্যমন্ত্রী গদি ছাড়বে? তাই আমি বলছি এ বিষয়ে পশ্চিমবাংলার প্রতি মানুষের মনে ব্যথা আছে, কাজে কাজেই নতুন করে যাতে সুন্দর ব্যবস্থা হয় সেই চেষ্টা করা উচিত। তাই মাননীয় মুখ্যমন্ত্রী যে সাজেসন দিয়েছেন এবং যে দৃঢ় পদক্ষেপ নিয়েছেন সেই পদক্ষেপকে এবং সেই সাজেসনকে স্বাগত জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বঙ্কিম বিহারী মাইতি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৬ তারিখে ইডেন গার্ডেনে যে ঘটনা ঘটেছে সেই সম্পর্কে আজকে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় সদস্যদের নিকট তাঁর বক্তব্য রেখেছেন এবং সেই সম্পর্কে তাঁর করণীয় কি সেটাও আমাদের সামনে রেখেছেন। আমরা পশ্চিমবঙ্গের অধিবাসী, আমি মনে করি এই বিধানসভাতে যে সমস্ত সদস্যারা এসেছেন তাঁরা সবাই পশ্চিমবঙ্গের লোক, অন্য কোন প্রদেশ থেকে আসিনি। ১৬ তারিখে যে ঘটনা ঘটলো সেই ঘটনার পরিপ্রেক্ষিতে তিনি এক জায়গায় বলেছেন মোহনবাগান ও ইষ্টবেঙ্গলের প্রস্তাবিত খেলা থেকে চাপা উত্তেজনা সৃষ্টি হয়েছে। কিন্তু তিনি আরও পরিষ্কার করে বলতে পারতেন। আমার মনে হয় এই ঘটনা ঘটেছে এটা শুধু ১৬ তারিখে নয়, বছরের পর বছর ধরে দেখেছি, একদল সার্পোটার থাকে মোহনবাগান দলের আর এক দল ইষ্ট বেঙ্গল দলে। এই মোহনবাগান এবং ইষ্টবেঙ্গলের যখন খেলা হয় তখন উত্তেজনা আরোও চরমে ওঠে। আর একটি দল আছে সেটা হচ্ছে মহমেডান স্পোর্টিং-এই নামের মাধ্যমে সাম্প্রদায়িক

একটা উস্কানি এসে যায়। আমার মতে, আমরা যখন এই ঘটনার পরিপ্রেক্ষিতে আলোচনা করছি, যে ১৪ জন প্রাণ দিয়েছেন যাদের জন্য আমরা দুঃখ বোধ করছি, যাদের জন্য ক্ষতিপূরণ দেওয়ার চেষ্টা করছি, যাদের জন্য আমরা তাদের পরিবারবর্গকে শান্তনা দেওয়ার চেষ্টা করছি, যে ঘটনার জন্য আমরা সবাই দুঃখ প্রকাশ করছি - আমার এখানে প্রস্তাব আজকে ইষ্টবেঙ্গল এবং মহমেডান স্পোর্টিং এর নাম তুলে দেওয়া দরকার। পশ্চিমবঙ্গে ইষ্টবেঙ্গল এবং মহামেডান স্পোর্টিং এই দুইটি ক্লাবের নাম থাকা উচিত নয়। এটা যদি দৃঢ়ভাবে বন্ধ করতে পারেন তাহলে আমার মনে হয় আজকের এই যে নোংরামি হচ্ছে, বিভিন্ন দলের সঙ্গে যারা যুক্ত আছেন, যারা বিভিন্ন দলকে সমর্থন করেন সেটা বন্ধ হয়ে যাবে। যতদিন এইসব থাকবে ততদিন এই উস্কানি, এই হঠকারিতা এই মৃত্যু ঠেকাতে পারবেন না। আমি দৃঢ়কণ্ঠে বলবো, পশ্চিমবাংলায় যারা এসেছেন তারা সবাই পশ্চিমবাংলার মানুষ। এখানে ইষ্টবেঙ্গল ক্লাব থাকবে? সারা বাংলাদেশ যখন এক ছিল তখন ইষ্টবেঙ্গল ছিল, মোহনবাগান ছিল। আজকে ইষ্টবেঙ্গল ক্লাব থাকবে? আজকে যদি দেশে শান্তি স্থাপন করতে হয় তাহলে ইষ্টবেঙ্গল এবং মহামেডান স্পোর্টিং ক্লাব তুলে দেবার দরকার আছে। তা যদি না করা হয় তাহলে ১৬ তারিখে যে ঘটনা ঘটেছে সেই ঘটনারই পুনরাবৃত্তি আবার ঘটবে। এখানে খেলা বন্ধ করতে বলেছেন, ভাল কথা। যতদিন না শান্তি ফিরে আসে, যতদিন উত্তেজনা না যায়, মানুষের মন থেকে ভীতি যতদিন না যায়, ততদিন খেলা বন্ধ করে দেওয়া উচিত। তা নাহলে আমাদের সুনাম নষ্ট হয়ে যাবে। আজকে ৫ হাজার টাকা করে দেওয়ার ব্যবস্থা হচ্ছে। কিন্তু যে সমস্ত ছেলেরা বি.এস.সি কিম্বা এম.এস.সি পাশ করতে যাচ্ছে সেই সব ছেলেদের জীবন চলে যাওয়ার জন্য এক-একটি পরিবার নষ্ট হয়ে যাবে আমাদের দেখতে হবে। আজকে মুখ্যমন্ত্রীর কাছে আবেদন, যদি এখানে শান্তি-শৃঙ্খলা ফিরিয়ে আনতে হয় তাহলে পরে এইসব পরিবর্ত্তন করা দরকার। সরকার পক্ষের একজন সদস্য বললেন, একদল থাকবে মুখ্যমন্ত্রী একাদশ, আর একদল থাকবে গভর্ণর একাদশ। আমার মতে, যাই থাকুক না কেন, নিশ্চয়াই ইষ্টবেঙ্গল এবং মহামেডান ক্লাব থাকা উচিত নয়। মোহনবাগান ক্লাব সম্পর্কে বলতে পারি, মোহনবাগান ক্লাবের ঐতিহ্য আছে।

[4.30 - 4.40 p.m.]

মোহনবাগান সুনিশ্চিত থাকবে বলে আমি মনে করি। আমি পুঙ্খানুপুঙ্খভাবে হিসাব করে দেখেছি যে মোহনবাগানের সমর্থকদের মারা হয়েছে। আমাদের মেদিনীপুরের যেসব ছেলেরা মারা গেছে তারা কখনই ইষ্টবেঙ্গলের সমর্থক হতে পারে না। তারা মোহনবাগানের সমর্থক। আজকে সেদিকে চিন্তা করার দরকার আছে। আমি বলব যে - যেসব ছেলেরা মারা গেছে তাদের অভিভাবকরা মুখ্যমন্ত্রীর সমাধান করার চেষ্টা করেন। আজকে ভোটের জন্য মোহনবাগান, ইষ্টবেঙ্গল, মহামেডান স্পোর্টিং ইত্যাদি নাম রাখা উচিত নয়। ভোট আমাদের কাছে বড় কথা নয়, আজকে শান্তি, শৃঙ্খলা ও বিচারের প্রশ্ন দাঁড়িয়েছে সেদিকে যেন মুখ্যমন্ত্রী মহাশয় চিন্তা করেন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কমল কান্তি গুহ :** মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে সেদিনকে সেই খেলার ব্যাপারে কয়েকটি কথা রাখতে চাই এবং সে সম্বন্ধে কয়েকটি সাজেসান রাখতে চাই। এখানে কথা উঠেছে আই.এফ.এ-র ক্ষমতা, সরকারের ক্ষমতা এবং পুলিশী অব্যবস্থার সম্বন্ধে, এই কথাগুলোই ঘুরে ফিরে আসবে। সেদিনকার যে ঘটনা - বেলা ৩-৪৫ মিনিটে সুরু হবার কথা, বেলা ৩টের সময় আমি মাঠে উপস্থিত ছিলাম। তখন থেকেই মারামারি সুরু হয়ে গেছে, পুলিশ কয়েকবার চেষ্টা করেছে, ২ পক্ষকেই সরিয়ে দিয়েছে ঠান্ডা হয়েছে। কিন্তু গোলমাল যেখানে সব সময় জীইয়ে রাখা হয়েছিল

সেদিকটার কথা দর্শকরা বলেন নি এখানকার বক্তারাও বললেন না আর খবরের কাগজে বেরিয়েছে তাঁরাও সেকথা বলেন নি। গোলমালটা সব সময়ের যে জন্য জীইয়ে রাখা হয়েছিল সেটা হচ্ছে দু দলের লাল কার্ড হোল্ডাররা যে গ্যালারীতে ছিল সেখানেই গোলমালটা ছিল আর মাঝে মাঝে গোলমাল হচ্ছিল এ ডি ব্লকে, পশ্চিমদিকের ব্লকে। একটা কথা আমি বুঝতে পারিনা যারা ১ টাকা ১০ পয়সা বা ৬৫ পয়সার টিকিট কেটে খেলা দেখতে এসেছিলেন সেখানে - মেম্বার কার্ড নিয়ে অনেকে ছিলেন এটা পরিষ্কার বোঝা যায় এবং এঁদের ক্লাব কর্তৃপক্ষ কার্ড দিয়েছেন। এই কার্ড দিয়েছেন। এই কার্ড নিয়ে যারা এসেছেন তারা যে অসভ্য এবং অশালীন আচরণ করবেন এবং ক্লাব কর্তৃপক্ষ সেটা দিনের পর দিন তাঁদের আস্কারা দিয়ে যাচ্ছেন। কারণ, ওঁরাই হচ্ছেন ওঁদের কামধেনু, ওঁদের টাকার উপর এই ক্লাবের কর্তৃপক্ষের মাতব্বরী চলছে এবং সেজন্য তাঁরা ওঁদের কিছু বলতে সাহস পান না। আমি বলছিলাম যে এরা কতবড় অসভ্য হতে পারে। ভাস্কর, সাবির আলী, সুরজিৎ যখন মাঠে এল তাদের সাথে সাথে এমন চীৎকার সুরু হয়ে গেল এমন গালাগালি শুরু হয়ে গেল যে বলা যায় না। এরা ভদ্র সন্তান, শিক্ষিত। ক্লাবের মেম্বার, ক্লাবের কার্ড নিয়ে এসেছেন তাঁদের মুখে এই ধরণের অঙ্গভঙ্গী হতে পারে ভাবা যায় না। অথচ আমি বুঝি না ক্লাব কর্তৃপক্ষ এঁদের কিছু বলেন না, বলতে পারেন না। পুলিশকে বোধ হয় বলা হয়েছিল যে ঐদিকে লক্ষ্য রাখবে কাজেই গোলমালটা এখানে জিইয়ে রাখা হয়েছিল। আই এফ এ-র হাতে ক্ষমতা তুলে দিতে হবে এই নিয়ে বলা হয়েছে। এ বিষয়ে সরকারকে চিন্তা করতে হবে। মাঠে গোলমালের মূল দায়ী কিন্তু আই এফ এ। কেন সে কথা আমি বলি। গতবারের আগের বছর লীগের চূড়ান্ত ফয়সালার জন্য যে খেলা হয় তাতে ইষ্টবেঙ্গল না মোহনবাগান কে আগে মাঠে নামবে তা নিয়ে নির্দ্ধারিত সময়ের পরেও ৪৫ মিনিট কেটে গেল। কিন্তু কেউ নামছে না দেখে ঐ দিন যিনি রেফারি ছিলেন সেই দিন ও তিনি ছিলেন সেই সুধীনবাবু ২৫ মিনিট যাবার পর বললেন যে আর খেলা চলবে না। কিন্তু তৎকালীন পুলিশ কমিশননার এবং আজকের হোম সেক্রেটারী বধীনবাবু সুধীনবাবুকে বললেন যে আপনি যদি খেলা না চালান তাহলে আমরা কেউ আস্ত ফিরে যেতে পারলো না, দর্শকরা আমাদের আস্ত রাখবে না। দর্শকদের ভয় আই এফ এ-কে হজম করতে হলো এবং তাদের সাসপেন্ড করা হলো না। হাফ টাইমের পর ১০ মিনিট চলে যাবার পর দুটা ক্লাবের কেউ নামছে না কিন্তু আই এফ এ তাদের বিরুদ্ধে কিছু করছেও না। সুতরাং আই এফ এর হাতে ক্ষমতা দিতে গেলে কি কি ব্যবস্থা করা দরকার সরকারকে তা চিন্তা করতে হবে। আই এফ এর কর্মকর্তারা একটা প্রস্তাব নিয়েছেন যে সরকার আমাদের হাত থেকে সমস্ত ক্ষমতা কেড়ে নিচ্ছেন। কিন্তু তাঁরা কি চিন্তা করেছেন যে তাঁদের নিজেদের কতটুকু ক্ষমতা আছে? তাঁরা বড় বড় ক্লাবের হাতের পুতুল হয়ে গেছেন এবং তাদের ইচ্ছা অনুসারে আই এফ এ কে চলতে হয়। এইভাবে দিনের পর দিন বড় বড় ক্লাবের সমর্থকরা বুঝিয়ে দিচ্ছেন যে তাদের ইচ্ছা অনুসারে খেলা হবে। যার ফলে রেফারিও তার সঠিক সিদ্ধান্ত নিতে পারে না। আমি সেদিন দেখলাম দিলীপ পালিত প্রথমে ফাউল করার পর বিদেশ যখন তাকে মারে তখন রেফারি তাকে লাল কার্ড দেখালেন, কিন্তু পরক্ষনেই তিনি ভাবলেন যে দীলিপ পালিতকে না দেখালে ভয় আছে তাই তাঁকেও দেখালেন। আবার মাজিত সত্যজিৎকে ফাউল করলো তাদের বেলায় কিছু করা হলো না। ক্লাবগুলো জানে যে আই এফ ও তাদের কিছু করতে পারবে না। আজকে ছোট দলগুলো ভালো খেলছে কিন্তু তারা জানে না যে আমরা সারা মাঠে ভালো খেলেও গোল করতে পারবো না কারণ তারা জানে যে তারা বাড়ী ফিরতে পারবে না। অতএব খেলার উন্নতি কি ভাবে হবে? পুলিশের কথা বলা হয়েছে যে পুলিশ কোন ব্যবস্থা গ্রহণ করেনি। পুলিশ কোন সময় ব্যবস্থা গ্রহণ করতে হবে তা জানে না। পুলিশ এতদিন চোর ডাকাতদের সঙ্গে কারবার করেছে। পুলিশকে যে সমাজ সেবী হতে হবে, কোন অবস্থায় কি ভূমিকা

গ্রহণ করতে হবে তা তারা জানে। তারা কারণে ও অকারণে পুলিশ যথেচ্ছ লাঠি ব্যবহার করে। মস্কোয় একজন কর্মকর্তাকে জিজ্ঞাসা করলাম যে এরূপ নিখুঁত ভাবে আপনারা চালাচ্ছেন, কারণ এত মিলিসিয়া এদের হাতে লাঠি নেই বন্দুক নেই। তারা আমাকে বললো যে আমরা ওদের ১ বছর ট্রেনিং দিয়েছি।

[4.40 - 4.50 p.m.]

অর্থাৎ কোথায় কি ভাবে চলতে হবে, দর্শকদের সঙ্গে কি ভাবে চলতে হবে, গ্যালারিতে কোন ঘটনা ঘটলে কি করতে হবে - ইত্যাদি সমস্ত শিক্ষা দেওয়া হয়েছে। সেইজন্য মুখ্যমন্ত্রী ঠিকই করেছেন যে সুস্থ পরিবেশ স্বাভাবিক অবস্থায় সুন্দর খেলা যাতে আবার হতে পারে তারজন্য এই পন্থা সেইজন্যই কয়েটা দিন হাতে সময় তিনি নিয়েছেন। আমরা যে পাপ করেছি তা অস্বীকার করবো না - এবং এরজন্য আমাদের প্রায়শ্চিত্ত করতে হবে। আগামী দিনে যাতে স্বাভাবিক ও সুন্দর পরিবেশে খেলা হতে পারে তারজন্য আমাদের এটা করা প্রয়োজন। আবার নূতন ভাবে খেলা আরম্ভ হবে এবং সুস্থ পরিবেশে আই এফ এ চলবে। মুখ্যমন্ত্রী যদি আজকে বলতেন যে আজকে মোহনবাগান - রাজস্থান খেলা হবে তাহলে সেই খেলা দেখতে কোন মা তার ছেলেকে পাঠাতো না, কোন স্ত্রী তার স্বামীকে পাঠাতো না। সুতরাং মুখ্যমন্ত্রী এই সিদ্ধান্ত সুসিদ্ধান্ত হয়েছে। মুখ্যমন্ত্রীকেও চিন্তা করতে হবে এই সব বিষয়ে পুলিশকে কিভাবে গড়ে তোলা যায়। সেদিন ডি-ব্লকে একদিকে মোহনবাগানের সমর্থকরা চলে গেল অন্যদিকে ইষ্টবেঙ্গল-এর সমর্থকরা চলে গেল। মাঝখানে যে ফাঁকগুলো ছিল সেখানে যদি পুলিশ থাকতো তাহলে কোন গোলমাল হতো না। ৩০ বছর ধরে তারা শুধু ডাকাত পকেটমার রাহাজানিদের দেখেছে। পুলিশ যে শিক্ষা প্রতিষ্ঠানে যাবে, সাংস্কৃতিক অনুষ্ঠানে যাবে এবং সেখানে গিয়ে তাদের কি ব্যবহার হবে তার জন্য তাদের ট্রেনিং দেওয়ার দরকার আছে। সেইজন্য আমি বলবো দরকার হলে নূতনভাবে রিক্রুট করে এই ট্রেনিং-এর ব্যবস্থা করা দরকার। আর একটা জিনিষ হচ্ছে আমার মনে হয় এই গোলমাল করার পেছনে একটা পরিকল্পনা ছিলো। ওরা বললেন যে মন্ত্রীরা সব খেলা দেখেছে। নিশ্চয়ই আমরা তো সব খেলা দেখতেই গিয়েছিলাম কিন্তু কিছু লোক খেলা না দেখে শুধু উত্তেজনার সৃষ্টি করার একটা পরিকল্পনা নিয়ে এসেছিলো। এটা নানা কারণে হতে পারে - অর্থনৈতিক বা রাজনৈতিকও হতে পারে। এর পেছনে দিল্লীর একটা চক্রান্ত থাকতে পারে যে ফুটবল-এ বাংলাকে ধ্বংস করা হোক। স্যার এর আগে আমি বহু খেলা দেখেছি, সেদিন কিন্তু ফাউলের মাত্রা কম ছিল, গোলমালও কম হয়েছে। যে গোলমাল হয়েছে তার জন্য দর্শকদের থেকে কিছু হয়নি। স্যার, অলিম্পিক ফাইন্যালের দিন চেকোশ্লোভাকিয়ার ৭ নং খেলোয়াড় এবং ইষ্ট জার্মানির ৫ নং খেলোয়াড়, বেষ্ট ফুটবলার তারা, কিন্তু তারা ঘুসোঘুসি করল, রেফারি তাঁদের বের করে দিলেন, তাতে দর্শকদের মধ্যে কোনও উত্তেজনা সৃষ্টি হল না। আর একটা কথা ভুললে চলবে না যে আমরা খেলার উন্নতি চাই। আজকে পাওয়ার গেম শুরু হয়ে গেছে। এশিয়ান গেমস সামনে আছে। প্রি-অলিম্পিকে ভারত ৭ম হয়েছে। পাওয়ার গেমস না খেললে প্রি-অলিম্পিকে যাবার যোগ্যতা আমাদের থাকবে না। রাজশেখর বসুর সেই লবঙ্গ লতিকা কমল পেলবের মত যদি আমাদের খেলোয়াড়রা হয় তাহলে টাফ ফাইট করতে পারবে না। পাওয়ার গেমসে কিছু টাফ ফাইট হবে, সেটা দর্শকদের মেনে নিতে হবে। আমাদের মধ্যে অন্ধত্ব সৃষ্টি করেছে যে আমার পার্টিকে আমার কেডাররা অন্ধভাবে অনুসরণ করবে। আমার ধর্মকে আমার শিষ্য তারা অন্ধভাবে অনুসরণ করবে। এটা আমরা শিক্ষা দিয়ে এসেছি, আমরা এটা শিক্ষা দিয়েছি। সেজন্য খেলার মাঠে সেই অন্ধত্ব এসে গেছে। কাজেই যদি সুস্থ স্বাভাবিক সাংস্কৃতিক পরিবেশ গড়ে তুলতে না পারি তাহলে খেলা মাঠে হবে না। আমি সেজন্য

মুখ্যমন্ত্রীর কাছে অনুরোধ রাখব যে কিছু পুলিশকে নতুনভাবে গড়ে তুলতে হবে ট্রেনিং দিয়ে। তারপর মাঠের সংস্কার করা দরকার। এই খেলাটা যদি মোহনবাগান বা ইষ্টবেঙ্গল মাঠে হত তাহলে এত লোক মরত না, লোক ভয়ে পালাতে গিয়ে পায়ের তলায় পিষ্ট হয়ে মারা গেছে। কাজেই একজিট পথ আরো প্রশস্ত করা দরকার। আমি মুখ্যমন্ত্রীকে অনুরোধ করবো কিছুদিনের মধ্যে খেলা চালু করার জন্য। আপনি ক্লাবগুলিকে একথা বলে দিন যে তোমাদের যারা নাকি কার্ড হোল্ডার তারা যদি সংযত ব্যবহার না করে তাহলে তাদের শাস্তি যদি না দিতে পার, রেফারির প্রোটেকশান না দিতে পার তাহলে আমরা নতুনভাবে চিন্তা করব আই. এফ. এ-র যতটুকু ক্ষমতা আছে সেটা রাখা যায় কিনা। ক্লাবগুলিকে চিন্তা করতে হবে নতুনভাবে গড়ে তোলাব জন্য। আজকে সারা পশ্চিমবঙ্গ এই ঘটনার জন্য নিজেদের বিবেককে ধিক্কার দিচ্ছে, আপনি খেলা শুরু করুন, সারা ভারতবর্ষের লোক দেখুক যে পশ্চিমবঙ্গ ঠিক আছে, এর মধ্যে কোন দল নেই, কোন ইজম নেই, আমরা সবাই মিলে পশ্চিমবঙ্গে সুস্থ জায়গায় দাঁড় করিয়ে দিই। আপনি যেটুকু সময় প্রয়োজন মনে করেন সেটা নিয়ে আপনি খেলা শুরু করুন। আমাদের ন্যাশানাল গেম শুরু হচ্ছে, ডুরান্ড, রোভার্স শুরু হবে, প্র্যাকটিশ না হলে ফরম ঠিক থাকবে না, আমরা ট্রফি নিয়ে আসতে পারবো না। মৃত্যুর কারণ না ঘটলে এটা হাউসে আসত না, পেপারেও লেখালিখি হতো না। আজকে ১৪ জন প্রাণ হারিয়েছেন বলে হাউসে আলোচনা হচ্ছে। এব আগে বহু ঘটনা ঘটেছে, সত্য বাপুলি মহাশয় এখানে দাঁড়িয়ে সেকথা বলেননি যে মুখ্যমন্ত্রী মহাশয়, চলুন মাঠে যাই, ঘটনাটি তদন্ত করে আসি। এত লোক মরার কারণ নিরীহ লোক ভয়ে পালাতে গিয়ে পালানর পথ পায়নি, তারা পিষ্ট হয়েচ মারা গেছে। সেদিন তো এত হৈ চৈ করেননি, সেদিন যদি লোককে সতর্ক করে দেওয়া যেত তাহলে এই ১৪ জন লোকের প্রাণ যেত না। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4.50 - 5.00 p.m.]

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিগত ১৬ই আগষ্ট ইডেনে যে ঘটনা ঘটে গেছে, যেভাবে ১৪টি অমূল্য প্রাণ নষ্ট হয়েযে তার পুরো দায়িত্ব সরকারকে নিতে হবে। মাননীয় মুখ্যমন্ত্রী এখানে যে স্টেটমেন্ট দিয়েছেন আমার মতে একদিকে সেটা আংশিক, প্রকৃত সত্যকে চাপা দেওয়া হয়েছে এবং অন্যদিকে কিছু অসম্পূর্ণতা এর মধ্যে রয়েছে। আমি সরাসরি আপনাকে প্রশ্ন করতে চাই আপনাদের কাছে যখন সংবাদ ছিল, ইঙ্গিত ছিল - ফেডারেশন কাপ-এর ব্যাপারে যেকথা আপনি উল্লেখ করেছেন, তখন আপনারা এ্যাডিকোয়েট প্রিকশন নেন নি কেন? আমাদের জুডিশিয়াল এনকোয়ারিব দাবী মেনে নিয়েছেন তারজন্য আমরা সন্তোষ প্রকাশ করছি। কিন্তু সেই সঙ্গে সঙ্গে একথা তো আপনি বলেননি যে, প্রশাসনের ক্ষেত্রে যাঁরা ব্যর্থ হয়েছেন সেই স্বরাষ্ট্র দপ্তরের স্বরাষ্ট্র সচিব, পুলিশ কমিশনার তাদের ক্ষেত্রে আপনি কি ব্যবস্থা নিচ্ছেন? আপনি নিজে মুখ্যমন্ত্রী এবং স্বরাষ্ট্রমন্ত্রী আপনাকে কিছু বলতে পারিনা কারণ অপজিসন ইজ নট ষ্ট্রং এনাফ টু সোল্ডার দি রেসপনসিবিলিটি, বিকল্প সরকার গঠন করার ব্যাপারে তাঁদের কোন ক্ষমতা নেই। কিন্তু আপনার তো এই প্রত্যক্ষ অভিজ্ঞতা থাকা উচিত যে, একদিকে জুডিসিয়াল এনকোয়ারি হবে এবং অন্যদিকে যাঁরা ব্যর্থ হয়েছেন তাঁরা নিজ নিজ পদে বহাল থাকবেন এটা হতে পারে না। স্বরাষ্ট্র সচিব বদলী হবেন, তিনি তাঁর দায়িত্বে থাকবেন না। ক্রীড়া সচিব বদলি হবেন, তিনি তাঁর দায়িত্বে থাকবেন না। পুলিশের কর্মকর্তা তাঁর দায়িত্বে থাকবেন না এই ঘোষণা চিফ মিনিষ্টারকে করতে হবে। মুখ্যমন্ত্রীকে এই দায়িত্ব পুরোপুরি নিতে হবে। ক্রীড়া দপ্তর তাঁর হতে রয়েছে এবং তিনি এটা পরিচালনা করেন। তিনি ঘোষণা করলেন পশ্চিমবাংলায় এবং রেষ্ট অব ইন্ডিয়ায় একটা স্বতন্ত্র সরকার চলছে। কিন্তু কেউ তো সরকারী দায়িত্বেব বাইরে নয়, ক্রীড়া ব্যবস্থা তো সরকারী দায়িত্বের বাইরে নয়। আপনি ব্যর্থ হয়েছেন, কাজেই

আপনি দপ্তর বন্টন করুন। আমরা জানি যখন ট্রেন এ্যাকসিডেন্ট হয়েছিল তখন লাল বাহাদুর শাস্ত্রী পদত্যাগ করেছিলেন। পার্লামেন্টারী ডেমোক্রেসী ডিম্যান্ডস ব্যর্থতা স্বীকার করে নেবেন। সরকার যখন বিরোধীপক্ষের লোক গ্রহণ করতে পারেন না তখন আপনি আপনার কলিগকে ডাকুন এই ক্রীড়া দপ্তরের পরিচালনা করার জন্য। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা শুনেছি ক্যাবিনেট মিনিষ্টার খেলা দেখতে গিয়েছিলেন। তাঁরা খেলা দেখতে যেতে পারেন তাতে কোন আপত্তি নেই। আমাদেরও কার্ড দেওয়া হয়েছিল কিন্তু যে জাতীয় ঘটনা ঘটে তাতে আমরা খেলার মাঠে যাই না। আজকে কাগজে দেখলাম দুজন মন্ত্রী বলেছেন আমরা মাঠ থেকে জ্যোতিবাবুকে ফোন করেছিলাম। আমি সেই দুজন মন্ত্রীকে সরাসরি প্রশ্ন করতে চাই, আপনারা যখন ওখানে ছিলেন তখন আহত এবং নিহতদের তদারকি এবং শুশ্রুষার দায়িত্ব কেন নেননি? জ্যোতিবাবুকে ফোন করতে চেয়েছিলেন, কিন্তু নিজেরা দায়িত্ব নেননি কেন? জ্যোতিবাবু যদি কখনও না থাকেন তখন মন্ত্রীসভার সদস্যদের যৌথ দায়িত্ব রয়েছে নিজেরা তৎপর হয়ে দায়িত্ব নেবেন এবং প্রতিবিধান করবেন। খবরের কাগজে দেখলাম স্বাস্থ্য দপ্তর যে প্রস্তাব দিয়েছিল সেটা নাকি গ্রহণ করা হয়নি। আপনাকে এগুলো সব খতিয়ে দেখতে হবে। আজকে সাজেসানস এসেছে হাইকোর্টের সিটিং জজকে দিয়ে তদন্ত করা হোক। আমারও তাতে মত আছে। তবে এই যে বিভিন্ন জায়গায় তদন্ত কমিশন হয়েছে তাতে একটা জিনিস আমরা দেখেছি ক্যালকাটা ইউনিভার্সিটিতে যিনি তদন্ত করছেন তিনিই আবার ইসলামপুরের ঘটনায় তদন্ত করছেন।

বামফ্রন্ট এর কি একটা কুমীরের বাচ্ছা আছে? আপনাদের কাছে অনুরোধ করবো ছেড়ে দিন চীফ জাষ্টিস অব দি ক্যালকাটা হাইকোর্টের কাছে, তিনি নির্দ্ধারণ করবেন কে এই বিষয়ে তদন্ত করবেন এবং এইসঙ্গে দাবী করতে চাই হোয়াট উইল বি দি টার্মস অব রেফারেন্স। আপনি কালকে বলেছেন আমি জেলে যেতে চাই না এখন বিধানসভা চলছে বিধানসভায় ঘোষণা করবো এনকোয়ারীর টার্মস অব রেফারেন্স। কিন্তু এখানে কিছুই বলা নাই। কতদিন এনকোয়ারী রিপোর্ট পেশ করা হবে সে সম্বন্ধেও কিছু বলা নাই। আপনার কাছে অনুরোধ করছি ক্রিয়াবলি ডিফাইন দি টার্মস অব এনকোয়ারী এ্যান্ড টাইমবাউন্ড এনকোয়ারী। কমলবাবু বলেছেন আপনি পুলিশকে নূতনভাবে শিক্ষিত করে তুলুন এবং আবার পরস্পরবিরোধী কথা বলেছেন এক্ষুনি খেলা চালু করুন। একি রেডিমেট কুমারটুলীর প্রতিমা গড়া হবে? ঐ পুলিশকে আপনি সাতদিনের মধ্যে তৈরী করতে পারবেন? যদি তিরিশ বছরের ব্যর্থতায় ঐ পুলিশ মানুষ না হয়ে থাকে আপনি কতদিন সময় চান ঐ পুলিশকে নতুন করে গড়ে তোলার জন্য? একদিকে বলবেন তিন বছর পার হয়ে গেল বিরাট কৃতিত্বের অধিকারী হয়েছেন অন্যদিকে বলবেন সব ঝুটা হ্যায়। দুই পরস্পরবিরোধী কথা বলা চলে না। আজকে মর্মান্তিক ঘটনা ঘটেছে — এই মর্মান্তিক ঘটনার পুরো দায়িত্ব সরকারের। এই ব্যর্থতার জন্য দায়ী সরকার, সর্ব-বিষয়ে এরা হস্তক্ষেপ করেন খেলার মাঠেও হস্তক্ষেপ করে আজকে বিষাক্ত করে তুলেছেন। আজকে সবজান্তা হওয়া যায় না। যিনি পুলিশের সর্বজ্ঞ হতে পারেন খেলা বিষয়ে সর্বজ্ঞ হতে পারেন না। অন্যদিকে আপনারা চেষ্টা করুন লার্জার নাম্বার অব গুড পিপল এসোসিয়েট করবার জন্য যেন মানসিকতা তৈরী হয়। এই খেলার মাঠে ক্ষুর নিয়ে, ব্লেড নিয়ে, লাঠি নিয়ে মানুষ যাতে যেতে না পারে। আপনাদের মাঠে গেট যদি ছোট হয় তাহলে ইটপাটকেল নিয়ে গেল সেটা কি দেখা যায় না। গেট কীপাররা কি করছিলেন, আপনাদের ইনটেলিজেন্স কি করছিলেন? এত হৃদয়-বিদারক ঘটনা আর কখনও ঘটেনি। টিকিট বিক্রির কথা উঠেছে এক জায়গা থেকে টিকিট বিক্রি হয়েছে কার দল কোথায় বসবে এই ব্যবস্থাগুলি আগে কেন করা হয়নি— এটা হিউম্যান ফেলিওর যেগুলি সংশোধন করা যেত কিন্তু সেই সংশোধনগুলি সম্ভবপর হয়নি। এর জন্য আপনাদের দায়িত্ব আছে। সম্ভবতঃ মাননীয় মুখ্যমন্ত্রী প্রি-অকুপায়েড উইথ আদার এনগেজমেন্ট এ্যান্ড আদার রেসপনসিবিলিটিস সেজন্য

আমি দাবী করবো এতবড় একটা হৃদয় বিদারক ঘটনার পর শুভ জোচ্চর হিসাবে উনি যদি মনে করেন কাউকে দিলে আমি বলছি না রাম চ্যাটার্জীকে দিন তাহলে অবস্থা আরও অবনতি হবে, যাকে উনি ভালো মনে করবেন কারণ লোকে ডিমান্ড করছে ওনার কার্যাকালে ওনার দায়িত্বে উনি যেন আর ক্রীড়ামন্ত্রী না থাকেন। আপনি আবার ক্রীড়ামন্ত্রী থাকবেন — এদুটো পরস্পরবিরোধী। শেষ কথা মাননীয় অধ্যক্ষ মহাশয় এখানে যে ক্ষতিপূরণের কথা দেওয়া হয়েছে - এরাই এক সময় ভ্রূকুটি করেছিল পাঁচ হাজার টাকা দেওয়াতে একটা জীবনের মূল্য পাঁচ হাজার টাকা। আজকে বন্ধুবরদের এখানে নীরব দেখছি। আপনি এটা দেখুন। আমি বলবো আপনারা দেখুন কার কি লায়াবিলিটিস এই সমস্ত খবরের কাগজে বেরি করেছে এগুলি আপনি কনসিডার করতে পারেন কিনা? কাশীবাবু এখানে বলেছেন অলটারনেটিভ জবের কথা তাঁদের পরিবারবর্গের জন্য সেটা একটু ভেবে দেখুন। আমরা প্রতিশ্রুতি দিতে পারি আপনি যে রাজনৈতিক দলের সহযোগিতা চেয়েছেন তা আমরা দেব। এদের রিহ্যাবিলিটেশন ব্যবস্থা করলে আমরা কখনই আপত্তি করবো না। আজকে একথা বলে মাননীয় মুখ্যমন্ত্রী যে জুডিশিয়াল এনকোয়ারীর কথা বলেছেন তাকে স্বাগত জানিয়ে তার সঙ্গে দাবী করছি ডিফাইন দি টারমস অব রেফারেন্স এবং টাইম। অন দি আদার হ্যান্ড যারা ব্যর্থতার জন্য দায়ী প্রশাসনের সেই স্বরাষ্ট্র দপ্তর থেকে পুলিশ কর্মকর্তা পর্যন্ত ওদের এই আসনে যাতে না দেওয়া হয়।

[5.00 - 5.10 p.m.]

কিন্তু নিজেকে লুকোবার জন্য যদি একটা চেষ্টা করবার জন্য জুডিশিয়াল ইনকোয়ারী দিলেন এবং একটা ইন্ডেফিনিট সময় পর্যন্ত তা অবহেলায় পড়ে থাকে, তাহলে আমাদের কিন্তু যথেষ্ট সমালোচনা করার কারণ আছে। আমি আপনাকে অনুরোধ করব যে এ বিষয়ে ডেফার করা চলে না। সারা বাংলা বোধ করি সারা ভারতবর্ষ উদ্বেগে ক্ষোভে ফেটে পড়ছে যে যেটা প্রতিরোধ করা যেত, যে ঘটনা না ঘটতে দেওয়া যেত, সাময়িক সতর্কতা অবলম্বন করলে যেটা বন্ধ করতে পারতেন, সেই ব্যবস্থা করা দরকার।

আর একটা কথা যেটা আমি শেষে বলতে চাই সেটা পুয়োর ক্লাবগুলি যেগুলি আছে যেমন এ ক্লাস, বি ক্লাস, সি ক্লাস, মিডল ক্লাস ইত্যাদি ক্লাবকে যদি বড় না করতে পারেন, কেবল বিগ থ্রীতে যাতে না থাকে, ইন্টারমিডিয়েট গ্রুপ যেগুলি আছে, সেগুলিকে সাহায্য করে বড় না করতে পারেন, নীচের ক্লাবগুলিকে যদি সাহায্য করে বড় না করতে পারেন, তবে ইষ্টবেঙ্গল, মোহনবাগান, মহঃ স্পোর্টিং ক্লাবকে কেন্দ্র করে গোলমাল হতেই থাকবে। সুতরাং মিডল ক্লাস, ইন্টারমিডিয়েট গ্রুপের ক্লাব গুলিতে এনকারেজমেন্ট দিয়ে তাদের বাড়িয়ে তুলে আকর্ষণকে সীমাবদ্ধ না রেখে যাতে ছড়িয়ে দেওয়া যায়, তার ব্যবস্থা করতে হবে। তা না হবে ইষ্টবেঙ্গল মাঠ ছেড়ে ইডেনে খেলার আয়োজন করতে হবে। এটা যেন করতে না হয়।

আর আমার শেষ কথা হচ্ছে স্টেডিয়াম মে বি আনসার। শুনতে পাচ্ছি ৫০০ টন সিমেন্ট নাকি হওলাত করেছেন, যতদিন স্টেডিয়াম না করতে পারি ততদিন এই জাতীয় ঘটনা ঘটতেই থাকবে, যেখানে এক্সিট স্মল হবে সেখানে স্টেডিয়াম করলে কাজ হবে, এটাই হবে লং টার্ম হিসাবে ব্যবস্থা, এটাকে আমি ত্বরান্বিত করার জন্য সনির্বন্ধ অনুরোধ জানাচ্ছি। যতদিন তা না হয় আমি স্বাস্থ্যমন্ত্রীর কাছে আবেদন করব, ক্রীড়ামন্ত্রীর কাছে আবেদন করব এবং পুলিশ মন্ত্রীর কাছে আবেদন করবো যে প্রত্যেক খেলার মাঠে ইমার্জেন্সি ব্যবস্থা নিন এবং এ্যাম্বুলেন্স, মেডিক্যাল ইউনিট বসান যায় কিনা সেটা দেখুন, কারণ স্ট্যামপেড হয়ে মারা যায় তাদের ফিজিও থিরাপি ইজ সামটাইম নেসেসারি, এ জাতীয় খেলায় এই রকম নজীর বোধ করি প্রয়োজন আছে।

**একথা বলে মাননীয় অধ্যক্ষ মহাশয়**, আপনি আমাকে বলবার জন্য যে সময় দিয়েছেন সেজন্য ধন্যবাদ। সারা বাংলা তথা সারা ভারতবর্ষ মুখ্যমন্ত্রীকে সমবেদনা জানিয়েছে এবং সন্তোষ প্রকাশ করেছে জুডিশিয়াল ইনকোয়ারীর ব্যবস্থা করার জন্য, যে জুডিশিয়াল ইনকোয়ারীর ব্যবস্থা করেছেন, আমরাও সন্তোষ প্রকাশ করছি সঙ্গে সঙ্গে যে বিষয়গুলির কথা বললাম সেগুলিও চিন্তা করতে অনুরোধ করছি এবং আশু নজর সেদিকে দেবার আবেদন জানাচ্ছি।

**শ্রী নিখিল দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৬ তারিখে ইডেন গার্ডেনে ইষ্টবেঙ্গল মোহনবাগান খেলার ব্যাপরে যে মর্মান্তিক ঘটনা ঘটেছে, তাতে আমরা সবাই দুঃখিত। আজকে আলোচ্য বিষয় ছিল যাতে এই ধরণের ঘটনা আর ভবিষ্যতে না ঘটে, সে সম্পর্কে বিধানসভার সদস্যরা আলোচনা করবেন, আলোচনা করে সরকারকে তাঁর সাজেশন দেবেন এবং তার ভিত্তিতে সরকার কার্য্যকরী ব্যবস্থা নেবেন। আমি আলোচনা মনোযোগ দিয়ে শুনলাম, কেউ পুলিশকে দোষ দিয়েছেন, কেউ মুখ্যমন্ত্রীর পদত্যাগ দাবী করেছেন, এই রাজনৈতিক দলাদলি গালাগালি করে এই ধরণের ঘটনাকে প্রতিরোধ করা যায় না। খেলাকে যদি ঠিকভাবে পরিচালিত করতেহয়, সরকারের দায়িত্ব আছে, আই এফ এ র দায়িত্ব আছে, ক্লাবের কর্মকর্তাদের দায়িত্ব আছে, যারা খেলবে তাদের দায়িত্ব আছে। দর্শকরা পরে, দর্শকদের কথা পরে। মূল দায়িত্বে যরা খেলবে তাদের ব্যবহার, তাদের আচরণ, খেলার মাঠে খেলোয়াড়চিত আচরণ যদি না হয়, বাইরে উত্তেজনা ছড়াবে। দু নম্বর কথা হচ্ছে--- বড় বড় ক্লাবের যারা কর্তৃপক্ষ, তাদের ক্লাবকে যদি ঠিকভাবে না চালান, ক্লাব যদি ঠিকভাবে না চলে, খেলার মাঠে যেখানে বসা উচিত নয়, সেখানে বসে যদি মাঠের ধারে প্লেয়ারদের উত্তেজিত করতে থাকে দর্শকদের উত্তেজিত করতে থাকে, তাহলে তারা দায় দায়িত্ব এড়াতে পারবে না। তিন নম্বর কথা — আজকাল কোচ হবে একটা শব্দ প্রায়ই শুনতে পাই, এটা বিদেশ থেকে আমাদের নয়া আমদানী হয়েছে। আশা করেছিলাম কোচ আসার পরে খেলার উন্নতি হবে। কিন্তু দেখে অত্যন্ত ব্যথিত, দুঃখিত, খেলার কতখানি উন্নতি করেছে জানিনা। আজকে কোচ এই ক্লাবে, পরের বছর ঐ ক্লাবে, এর পরের বছর অন্য ক্লাবে, তারা মাঠের ধারে বসে যেভাবে অঙ্গভঙ্গী করে, যে ব্যবহার করছে, সেটা কোচোয়ানচিত ব্যবহার কিনা সেটাই বিবেচ্য বিষয়।

আই.এফ.এ-র কথা উঠছে। আই.এফ.এ খেলাধূলা পরিচালনা করেন দায় দায়িত্ব তাদের বেফা'রা ঠিকমত তার দায়দায়িত্ব পালন করছে কিনা সেটা দেখা। বিভিন্ন ক্লাব তাদের যে দায়িত্ব তারা সেই দায়িত্ব পালন করছে কিনা, খেলোয়াড়রা ঠিকভাবে খেলছে কিনা সে সম্পর্কে আই এফ এ আজ পর্যন্ত কোন সিদ্ধান্ত নিতে পেরেছেন কি? কিছুদিন আগে মহামেডান স্পোর্টিংয়ের খেলা হয়ে গেল - সেখানে খেলা হতে পারলো না মাঠে ইট পড়লো প্লেয়ারদের মাথায় ইট পড়লো, তারা সব ছুড়ে বেড়ালো মাঠের মাঝখানে নিরাপত্তার অভাবে তারা বাইরে চলে এলো। আই এফ এ-র সিদ্ধান্ত হোল ওদের পয়েন্ট দেওয়া হবে না। এইভাবে এই কায়দায় যদি আই এফ এ চলে তাহলে কোনদিন এ জিনিস প্রতিরোধ করা যাবে না। আমি সেইজন্য বক্তব্য বড় না করে এই কথা বলতে চাই মন্ত্রীসভার কাছে ১নং হচ্ছে খেলোয়াড়রা যদি মাঠে খেলোয়াড়চিত ব্যবহার না করে তাহলে তার বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করতে হবে তা সে যত বড় প্লেয়ারই হোক যত বড় ক্লাবই হোক না কেন আর যত ছোট ক্লাবই হোক না কেন। ক্লাবের কর্তৃপক্ষ যেভাবে ক্লাবের কাজকর্ম করা উচিত সেইভাবে যদি কাজ না করেন দরকার হলে ১/২/৩ টেম্পারারীলি সাসপেন্ড করে দেওয়া উচিত। এই সাহস থাকা উচিত এবং সে ইষ্টবেঙ্গল ক্লাবই হোক আর মোহনবাগান ক্লাবই হোক, আর মহামেডান স্পোর্টিং ক্লাবই হোক। তারা সবার উর্ধ্বে বলে তারা যা করবে তাই মেনে নিতে হবে তাদের যা মর্জি তাই মেনে নিতে হবে যেহেতু তাদের লক্ষ লক্ষ সমর্থক, তাহলে মাঠে শান্তি ফিরিয়ে আনা যাবে না। তাই ক্লাবের কর্তৃপক্ষ ক্লাব যদি

ঠিকমত চালাতে না পারেন এবং খেলার সময় বা খেলার আগে ও পরে তারা যদি ঠিকভাবে যেভাবে ক্লাব চালাতে হয় সেইভাবে চালাতে না পারে তাহলে তাদের বিরুদ্ধে শক্ত হাতে ব্যবস্থা গ্রহণ করতে হবে। এই ধরণের ঘটনা ঘটেছে কিন্তু আই এফ এ আজ পর্যন্ত এই ব্যাপারে কি ব্যবস্থা করেছেন? এই একটা ঘটনা ঘটে গেল মুখ্যমন্ত্রী বিবৃতি দিলেন সবার সাথে কথা বললেন আলাপ আলোচনা করলেন সব ভাল ভাল কথা বলে গেলেন তারপর খেলা শুরু হোল - কিন্তু সেই আলোচনার যে কিছু ফল লাভ হয়েছে তা কিছুই দেখতে পেলাম না। ইষ্টবেঙ্গল কর্মকর্তারা, মোহামেডান স্পোর্টিংয়ের কর্মকর্তারা, মোহনবাগান কর্মকর্তারা যেভাবে চলছিলেন সেইভাবে চললেন এবং সেইভাবেই চললেন আই এফ এ কর্মকর্তারা। সুতরাং ভাল কথা বলে কাজ হবে না। শক্ত হাতে রসি ধরতে হবে এবং যাদের দায়দায়িত্ব তাদের আমাদের যে ব্যবস্থা নেওয়া দরকার সেই ব্যবস্থা নিতে হবে তা সে যত বড়ই হোক না কেন। এ যদি না করা যায় তাহলে খেলার মাঠের শান্তি বজায় রাখা যাবে না। ১৬ তারিখেই শুধু নয়, পশ্চিমবাংলায় ফুটবল খেলোয়াড়দের দল বদলের দিন থেকে এ জিনিষ শুরু হয়। এই উত্তেজনা শুরু হয় কে কোন দলে যাবে ক্লাবের সম্পাদক কে হবে, এমন কি ক্লাবের সম্পাদক নির্বাচন নিয়ে মারামারি পর্যন্ত শুরু হয় গুন্ডাবাজী শুরু হয়, টাকা দিয়ে প্লেয়ার কেনা হয় তাদের পিছনে খরচ হয়। এই কালোবাজারী ব্যবস্থা, এই খেলোয়াড় বদলী ব্যবস্থা, কোচ বদলী ব্যবস্থা, এটা খেলার মরশুমের আগের থেকেই একটা উত্তেজনার সৃষ্টি করে। বিভিন্ন দর্শক মহল সাধারণ মানুষ যদি ঠিকমত নিয়ন্ত্রিন না করা যায় তাহলে সমস্যার সমাধান হবে না; একদিনের ঘটনাকে নিয়ে বিচার করলে ঠিক হবে। সুতরাং এ জিনিষগুলি শক্ত হাতে সরকারকে দেখতে হবে। সরকারের এটা করা উচিত নয় সেটা আমরা জানি, আই এফ এ সব কিছু করুন এটা আমরা মানি। কিন্তু ক্লাব কর্তৃপক্ষ তাদের যে দায়দায়িত্ব সেটা যদি তারা ঠিকমত পালন না করেন তাহলে সরকারপক্ষকে এগিয়ে আসতে হবে। কারণ মূল দায়িত্বটা সরকারের উপর এসেই পড়ে এটা ভুললে চলবে না। আমি খেলা দেখিনি আমি বলতে পারবো না, আমি খেলার মাঠে যাইনি, তবে আমি শুনেছি যে পুলিশের কার্যকলাপ যদি আরও একটি তৎপর হোত তাহলে হয়তো এই দুর্ঘটনা এই ধরণের রূপ নিত না। সেটা তদন্তে দেখা হবে পুলিশের দায়িত্ব ছিল কিনা পুলিশ ঠিকভাবে কাজ করেছিল কিনা। যে কাজ তাদের করা উচিত সে কাজ তারা করেছে কিনা সেটা নিশ্চয় তদন্ত হবে।

[5.10 - 5.20 p.m.]

পুলিশ বলে তারা একেবার দোষের বাইরে থাকবে তা নয়, পুলিশ বলেই একমাত্র আমরা তাদের গালাগালি করব, এ যেমন হতে পারে না, তেমনি পুলিশ বলেই একেবারে দোষমুক্ত হবে সেটাও হতে পারে না। আমাদের দেখতে হবে তাদের কতটা দায়দায়িত্ব আছে। মারা গেছে পায়ের নীচে পড়ে। মাঠে ইট, পাটকেল ছোঁড়া হয়েছে তাতে একটি লোকও মারা যায় নি, আমি যা শুনেছি হসপিটালের রিপোর্ট থেকে এবং আমি যোগাযোগ করতে চেষ্টাও করছি। ডাঃ আবেদিন সাহেব উনি সব চেয়ে ভাল বলতে পারবেন - উনি হসপিটালে গেছেন কিনা আমি জানি না। স্বাস্থ্যমন্ত্রী নিজে হসপিটালে গেছেন। তার কাছ থেকে আমি যা রিপোর্ট পেয়েছি তাতে দেখা যাচ্ছে যারা মারা গেছেন তারা পায়ের তলায় পড়ে মারা গেছেন। তা যদি হয়ে থাকে তাহলে ঢোকার রাস্তাগুলি যতখানি বিস্তৃত হবার দরকার ছিল ৮০ হাজার দর্শকের জন্য, সেই ব্যবস্থা নিশ্চয়ই হয়নি এই ব্যবস্থায় ত্রুটি কোথায়, কেন সেটা আগে খুঁজে দেখতে হবে, যদি এই ধরণের ঘটনার পুনরাবৃত্তি আমরা আর না চাই। সুতরাং ক্রিকেট খেলা এক জিনিষ - ভুলে যাবেন না, ক্রিকেট খেলা আমাদের দেশের সাথে বাইরের দেশের হয়; যারা সমর্থক থাকে তারা এদেশীয় সমর্থক। কাজেই সেই ক্রিকেট খেলার সাথে মোহনবাগান, ইষ্টবেঙ্গল ফুটবল খেলার তুলনা করলে চলবে না। অলিম্পিকে রাশিয়া, ইষ্ট জার্মানী, যুগোস্লাভিয়া কি

করল তা দিয়ে বিচার করবে চলবে না। দর্শক অধিকাংশই রাশিয়ার, তারা কোন দলের সমর্থক নয়। ফ্যানাটিক দর্শক নয়। কলকাতা মাঠের ফুটবল খেলায় মোহনবাগান, ইষ্টবেঙ্গল দলের লক্ষ লক্ষ দর্শক, সমর্থক আছে দুদিকেই, আবার মহামেডান স্পোর্টিং ক্লাবেরও লক্ষ লক্ষ সমর্থক দর্শক আছে। দুদিকেই উত্তেজনা আছে। তারা তারা উচ্ছৃঙ্খল আচরণ করবে কি করবে না — তাদের সেই উচ্ছৃঙ্খল আচরণ বন্ধ করার পথটা কি? ক্লাব কর্তৃপক্ষ যদি তাদের ঠিকমত ব্যবহার করে আই এফ.এ ঠিকমতভাবে যদি খেলোয়াড়দের ব্যবহার করে তাহলে এই উত্তেজনার মূল অনেকখানি কমে যায়। সেই উত্তেজনা একটা বৃদ্ধি হতে পারে না। আর একটা কথা, বুড়ো ধাড়ি প্লেয়াররা ঠিকমত খেলতে পারছে না, তাদের দম নেই। তাই ফট করে পড়ে গিয়ে অন্যান্য প্লেয়ারদের দোষ দিয়ে ভাল প্লেয়ারের কৃতিত্ব রক্ষা করার এমন একটা অবস্থার সৃষ্টি করে তারা যে ভাল খেলতে পারছে না, তাদের এই অপটুতাকে ঢাকার জন্য এমন একটা অবস্থার সৃষ্টি করে দর্শকদের দেখাতে চায় যে খুব ভাল প্লেয়ার, পারল না শুধু মারল বলে। তিনি যদি ভাল প্লেয়ার হয়ে যেতে পারেন তাহলে আগামীদিনে ৮০ হাজার থেকে তার দাম ১½ লক্ষ টাকা হয়ে যাবে। আর খারাপ হলে সেই ১½ লক্ষ টাকা দাম উঠবে না। কাজেই এই ঘটনাগুলিকে বাদ দিলে চলবে না এবং এইগুলিকে স্বীকার করে নিয়ে মূল সমস্যার দিকে যেতে হবে। আপাততঃ খেলা বন্ধ করে দিয়েছেন, এটা অভিনন্দনযোগ্য। আপাততঃ বন্ধকে করে দিয়েছেন, এই বন্ধত্ব চিরাকালের জন্য নয়, এটা মনে রাখবেন। অধিকাংশ লোকই চাইবে কালই খেলা হোক। কারণ মারপেটাপেটি যদি হয় তাহলে তার থেকে রাজনৈতিক মুনাফা লোটার চেষ্টা করবে। খেলা হল কি না হল সেদিকে তাদের কোন গরজ নেই। সেখানে কে ভাল খেলল কি না খেলল সেদিকে তাদের কোন গরজ নেই। পশ্চিমবাংলায় খেলা হল কি না হল তার জন্য তাদের চিন্তা নেই। কংগ্রেস আমলে আমরা কোথায় ছিলাম, হকিতে কোথায় ছিলাম আর কোথায় নেমে এসেছি। ফুটবলে কোথায় ছিলাম আর কোথায় নেমে এসেছি। অলিম্পিক থেকে শূণ্য হাতে ফিরে আসতে হয়। এইবারে কোনরকমে হকিতে ৬টি দল আসায় ৭ম দল প্রথম হয়ে ফিরে এসেছে। খেলাকে সর্বনাশ যারা করেছেন তারা চাইবেন খেলা হোক, মারপেটাপেটি খেলা হোক, খেলার উন্নতির দরকার নেই। দেশকে ওরা যে পথে নিয়ে যেতে চেয়েছেন সেই পথে যাবে না, অসামাজিক জায়গায় মানুষ যাবে না। ওরা লোককে এ্যান্টি সোসাল এ্যাকটিভিটির দিকে নিয়ে যেতে চান, মানুষ সেই জায়গায় নিয়ে যাবে না। খেলা যাতে সুস্থ পরিবেশে হয় সেই চেষ্টা করতে হবে। সুতরাং চীৎকার করলে কিছুই হবে না। পুলিশ একমাত্র দায়ী এই কথা আমি বলতে পারছি না, পুলিশের দায় দায়িত্ব নেই এই কথা আমি বলতে পারছি না— তাদেরও দায় দায়িত্ব আছে নিশ্চয়। তাদের যেটুকু দায় দায়িত্ব আছে সেই জায়গায় যদি তাদের গাফিলতি হয়ে থাকে তাহলে নিশ্চয় ব্যবস্থা অবলম্বন করতে হবে। পুলিশ ঠিকমত কাজ করলে এই ধরণের ঘটনা হতে পারত না, এটা বিশ্বাস করার কোন কারণ নেই। পুলিশ দিয়ে শান্তি রাখা যায় না। খেলার পরিবেশ যদি শান্তির পরিবেশ না হয়, খেলার পরিবেশ যদি না হয় তাহলে খেলা ঠিকমত চালানো যায়না।

আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে যে কথাটা বলব সেটা হচ্ছে এই যে যত তাড়াতাড়ি সম্ভ খেলা শুরু করার চেষ্টা করা দরকার। বিচারবিভাগীয় তদন্ত হবে, সমস্ত বিষয়গুলি সেখানে যাবে, কমিশনের রায় আমরা শুনবো, কাজেই কে দোষী সে কথা আমি এখনই বলতে চাই না। সেখানে পুলিশ কতখানি দোষী সেকথাও আমি এখন বলতে চাই না কারণ তাদের ব্যাপারটাও সেখানে যাবে। তা ছাড়া খেলোয়াড়দের ব্যাপারটাও সেখানে যাবে, ক্লাব কতৃপক্ষের ব্যাপারটা সেখানে যাবে, আই.এফ.এ-র ব্যাপার সেখানে যাবে, সরকারের দায়দায়িত্ব এর ব্যাপারও সেখানে যাবে এবং দোষী যারা হলেন তাদের বিরুদ্ধে সরকার নিশ্চয় ব্যবস্থা গ্রহণ করবেন কাজেই সে বিষয়ে আমি এখনই কিছু বলতে চাই

না। তবে একথাটা বলব, এতদিন পর্যন্ত খেলাটা বন্ধ করে রাখা উচিত হবে না। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে আমার অনুরোধ, বিভিন্ন ক্লাব কর্তৃপক্ষকে ডেকে, আই.এফ.এ-কে ডেকে খেলা যত তাড়াতাড়ি সম্ভব শুরু করার চেষ্টা করুন। কিন্তু খেলা এমন এবস্থায় কিছুতেই সৃষ্টি করবেন না যাতে এই ঘটনার পুনরাবৃত্তি হয়। মোদ্দা কথা হচ্ছে, খেলা যাতে সুষ্ঠ ভাবে হতে পারে সে ব্যবস্থা করুন। ওঁরা বলছেন, খেলা বন্ধ হয়ে গেল। আমি বলছি, খেলা বন্ধ হবে না, খেলা যাতে সুষ্ঠ ভাবে হতে পারে তারজন্যই সাময়িকভাবে খেলা বন্ধ রাখা হয়েছে। মোহনবাগান, ইষ্টবেঙ্গলের খেলা পরের দিনই যদি মহামেডান স্পোর্টিংয়ের সঙ্গে দেওয়া হত - মোরাদাবাদে ইন্দিরা গান্ধী সরকার যা করেছেন তার প্রতিক্রিয়া পশ্চিমবাংলায় আসতো না সেটা কে বলতে পারে? এরা আসামে যে ঘটনা ঘটাচ্ছেন তার প্রতিক্রিয়া পশ্চিমবাংলায় আসতো না সেটা কে বলতে পারে? ত্রিপুরাতে যে ঘটনা ঘটাচ্ছেন তার প্রতিক্রিয়া পশ্চিমবাংলায় আসতো না সেটা কে বলতে পারে? কেউ বলতে পারে না। কাজেই অত্যন্ত সাবধান হয়ে আমাদের চলতে হবে। কেন্দ্রে যাঁরা বসে আছেন আর তার লেজ যাঁরা এখানে বসে আছেন তাঁরপা চাচ্ছেন একটা অশান্তির সৃষ্টি হোক এবং সেই অশান্তি চলুক, আর তার থেকে ওরা রাজনৈতিক ফায়দা লুঠে নিতে চান। এইসব কথাগুলি বলার ইচ্ছা আমার একদমই ছিল না, আমি এ ব্যাপারে যেতেও চাচ্ছিলাম না কিন্তু ওঁরা যেভাবে বলছেন তাতে আমি বাধ্য হলাম এই কথাগুলি বলতে। পরিশেষে আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে একটি আবেদন রেখে আমরা বক্তব্য শেষ করবো। বিার বিভাগীয় তদন্ত যেন তাড়াতাড়ি শেষ হয় এবং সেখানে যে সুপারিশগুলি তাঁরা করবেন সেগুলি যেন কার্যকরী করা হয়। তা ছাড়া ইতিমধ্যে বিভিন্ন ক্লাবকে ডেকে, আই এফ.একে ডেকে একটা ব্যবস্থা আপনি করুন এবং পুলিশ প্রশাসনে যাঁরা আছেন সেই কর্মকর্তাদের ডেকে একটা ব্যবস্থা অবলম্বন করার চেষ্টা করুন। এর সঙ্গে সঙ্গে ক্রীড়া দপ্তরে যাঁরা বসে আছেন সরকারী কর্মচারী তাঁদেরও আমি অনুরোধ করবো এই বলে যে রাইটার্স বিল্ডিং-এ বসে খেলা নিয়ন্ত্রণ করার চেষ্টা করবেন না, আপনারা একটু মাঠে নামুন, ক্লাবগুলির সাথে যোগাযোগ করুন। এবং খেলা যাতে সুষ্ঠভাবে হতে পারে সেই চেষ্টা করুন। কারণ, ক্রীড়া দপ্তরের উপরতলায় যাঁরা বসে আছেন তাঁদের একমাত্র কাজ এটা নয় যে উপর থেকে তাঁরা ফরমান দেবেন টিকিট কোথায় বিক্রি হবে আর কিছুই করবেন না এটা হতে পারে না। খেলা যাতে সুষ্ঠভাবে চলতে পারে সেটা দেখার দায়িত্ব মুখ্যতঃ তাঁদেরই। তাঁরা যদি তাঁদের দায়িত্ব পালন না করে থাকেন তাহলে সেটাও নিশ্চয় তদন্ত কমিশনে যাওয়া উচিত। পরিশেষে আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের বিবৃতিকে স্বাগত জানাব— সেই বিবৃতি সম্পূর্ণ, না অসম্পূর্ণ সেই বিতর্কের মধ্যে আমি যাব না শুধু এই অনুরোধ করব, যত তাড়াতাড়ি সম্ভব খেলা শুরু করুন। শুধু পুলিশ বা দর্শকরাই সেখানে জড়িত নেই, এর সঙ্গে খেলোয়াড়রা, ক্লাব কর্তৃপক্ষরাও জড়িত আছেন, আই.এফ.এ-ও জড়িত আছেন, রেফারিও জড়িত আছেন। তা ছাড়া মাঠে ঢোকার যে ব্যবস্থা সেই ব্যবস্থা সম্পর্কেও প্রশ্ন তোলা হয়েছে, সেই ব্যাপারটিও এর সঙ্গে জড়িত আছে কাজেই সমস্ত দিক দিয়ে বিচার বিবেচনা করেই সিদ্ধান্ত নিতে হবে। সেই সিদ্ধান্ত সরকার সঠিকভাবে নেবেন এই আশা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বিমলানন্দ মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমেই ১৬ই আগষ্টের খেলায় যে ১৪ নিহত হয়েছে এবং যারা আহত হয়েছে তাদের পরিবারের সকলের প্রতি শোক ও সমবেদনা জ্ঞাপন করছি। এইরকম একটা মর্মান্তিক ঘটনা বিধানসভার আলোচ্য বিষয় হয়ে দাঁড়িয়েছে, এটাই স্বাভাবিক। স্যার, আজকে বিধানসভায় আসার সময় বাড়ী থেকে বেরিয়ে বিডন রো-তে একটি শহীদস্তম্ভ দেখলাম। তার দুপাশে দুটি ঝান্ডা — একদিকে মোহনবাগান অপরদিকে ইষ্টবেঙ্গলের, সেগুলি অর্ধনমিত করা, মাঝখানে শহীদ বেদী। লেখা আছে, "এই রক্ত ঝরা খেলা বন্ধ হোক"। মানুষের

ব্যাথাটা যে কোথায় এটাই তার পরিচয়। আর একটি জায়গায় অনুরূপ শহীদ বেদী স্থাপিত হয়েছে মধ্য কোলকাতাতেই এবং সেখানেও অনুরূপভাবে মোহনবাগান এবং ইষ্টবেঙ্গলের অর্ধনমিত ঝান্ডা, মাঝখানে শহীদবেদী, একটি কালো পতাকা।

**মিঃ স্পীকার :** আমাদের সময় কিছুটা বাড়াতে হবে। কাজেই এক ঘন্টা সময় আপনাদের কাছে চেয়ে নিচ্ছি এবং আশাকরি আপনাদের এতে মত আছে।

[5.20 - 5.30 p.m.]

**শ্রী বিমলানন্দ মুখার্জী :** আবার সেখানে ২টি পতাকার নিয়ে একটি করে জুতো লাগান আছে এবং অনুরূপ ধরণের লেখা আছে। এতে বোঝা যাচ্ছে যে খেলার ঘটনা কি ভাবে মানুষকে পীড়িত করেছে। জুতো দেওয়াটা ঠিক কিনা জানিনা, কিন্তু এই মর্মান্তিক ঘটনা কতখানি মানুষকে ব্যাথিত করেছে, ক্ষুব্ধ করেছে, এটা তারই প্রকাশ। এখন কি করা উচিত, কারণগুলি কি তার জন্য বিচার বিভাগীয় তদন্তের ব্যবস্থা করা হয়েছে। কিন্তু কি তদন্ত করা হবে? এটা ঠিকই টার্মস অব রেফারেন্স ঠিক করে দেওয়া দরকার। আরো কি কি দরকার? টিকিট বিক্রির ব্যবস্থাতে কোন গন্ডগোল আছে কিনা, টিকিট বিক্রি ব্যবস্থাতে বিকেন্দ্রীকরণের প্রয়োজন ছিল কিনা, মাঠের কোন গলদ আছে কিনা, ঢোকার এবং বেরোবার জন্য আরো প্রশস্ত ব্যবস্থা ছিল কিনা, ক্লাবগুলির কর্মকর্তাদের, সভ্যদের পরিচালনায় তাদের আচরণে কোন গলদ ছিল কিনা, যারা খেলোয়াড়, তাদের আচরণে কোন গলদ ছিল কিনা, পুলিশ এবং পুলিশ কর্মকর্তারা যারা দায়িত্বে ছিলেন তাদের তরফে কোন গলদ বা ক্রটি হয়েছে কিনা এবং সরকারের তরফে কোন ক্রটি হয়েছে কিনা -- এগুলি অবশ্যই দেখা দরকার। এটা নিশ্চয়ই যে ঘটনাটি খুবই কলঙ্কজনক এবং পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকারের আমলে হওয়ার ফলে যারা রাজনৈতিক মতলববাজ, তারা এটাকে ব্যবহার করবেন। আমি জানি না এই ধরণের ঘটনা ঘটানোর পিছনে এই ধরণের কোন চিন্তা আছে কিনা। কেননা, কথায় কথায় আমরা পশ্চিমবাংলায় আইনশৃঙ্খলা ভাঙ্গার কথা এই বিধানসভাতেই নয়, সর্বত্র এর উল্লেখ শুনতে পাই এবং সংবাদপত্রেও দেখতে পাই। এই গন্ডগোল লাগানোর প্রচেষ্টা নানান জায়গায় আমরা লক্ষ্য করছি। এর পিছনে কিছু আছে কিনা আমি জানিনা এবং আছে বলে কোন সঠিক মন্তব্য করতে চাই না। এই সম্পর্কে একটি নজর রাখা দরকার আছে। আমার মনে হয় সমস্ত খেলার প্রশ্নে একটা উত্তেজনা সৃষ্টি করা হয়েছে নানাভাবে। আজকে দেখা দরকার যে খেলা সংক্রান্ত বিষয়ে কতকগুলি পত্রিকা প্রকাশ হয়, সেই পত্রিকাগুলিতে কি কি ধরণের লেখা হয়। এতে সাধারণ ছেলে ছোকরাদের উত্তেজিত করা হয়েছে কিনা। সেই সমস্ত পত্রিকার বিষয়েও নজর রাখা দরকার। আমার মনে হয় একটা অসুস্থ পরিবেশ যেটা সমাজের ভিতরে আছে, সেই অসুস্থ পরিবেশ কে উস্কে দেবার জন্য একটা প্রতিক্রিয়া শক্তি নানাভাবে কাজ করছে। এটা খেলাকে কেন্দ্র করে হোক বা যেকোন ঘটনাকে কেন্দ্র করেই হোক সেই চেষ্টা তারা করছে এবং তার ভিত্তি আছে। সেই ভিত্তিটা হচ্ছে মানুষের দারিদ্রতা, কর্মহীনতা, হতাশা সমস্ত কিছু মিলিয়ে একটা ভিত্তি হয়ে গেছে। সেটাকে যে কোন পথে পরিচালিত করার প্রচেষ্টা দেখা যাচ্ছে। খবরের কাগজে দেখলাম যে প্রধানমন্ত্রী ইন্দিরা গান্ধী, তিনি উল্লেখ করেছেন ঐ ইউ.পি., দিল্লীর ঘটনাকে কেন্দ্র করে যে পুরাতন ব্যবস্থায় শাসনব্যবস্থা ভেঙ্গে গেছে। সেগুলি দিয়ে কিছু করা যাচ্ছে না। খানিকটা অসহায় সুর দেখা গেল। সেই অসহায় সুর কেন? ৩২ বছরের শাসনের কথা বলা হয়েছে। আবার সেই কথা শুনে অনেকে বিদ্রুপও করেছেন। কিন্তু অবস্থাটা হচ্ছে এই যে দেশের অবস্থা, অর্থনৈতিক অবস্থা যে জায়গায় গিয়ে দাঁড়িয়েছে, সামাজিক অবস্থা যে জায়গায় গিয়ে দাঁড়িয়েছে, সেখানে আজকের দিনে অল্প বয়সী ছেলেদের ভবিষ্যত বলে কিছু নেই, সেখানে হতাশায় ভর্তি।

তাদের সমস্ত মেরুদন্ড জীবনের মূল্যবোধ সমস্ত কিছু নষ্ট হয়ে গেছে। সুতরাং তাদের আচার আচরণে যে কোন জায়গাতে একটা বিকৃত চেহারা দেখা যাচ্ছে, সেটাকে কি ভাবে নিয়ন্ত্রণ করা যেতে পারে — শুধু মাত্র মিষ্টি কথা, সৎ উপদেশ দিলে হয় না-- সঠিকভাবে একজন বক্তা বললেন, দোষ কোথায়, কোন খেলোয়াড়ের, কোন ক্লাবের, কোন কর্তৃপক্ষের আচরণে সাংঘাতিক দোষ আছে, তা দেখে কঠোর শাস্তিমূলক ব্যবস্থা, অন্ততঃ প্রথমদিকে কিছু নমুনা শাস্তির ব্যবস্থা নিতে হবে। তবেই ভীতিটা আসবে। অন্ততঃ ভবিষ্যতে এই ধরণের ঘটনা ঘটলে আমাদের উপর শাস্তি আসবে, এটা বুঝে তারা চলবে। একটা দায়িত্ব আছে সামাজিক ভাবে, এই ধরণের ঘটনার বিরুদ্ধে জনমত সৃষ্টি করার। সকল দলের দায়িত্ব আছে, সকল শুভবুদ্ধি সম্পন্ন মানুষের দায়িত্ব আছে। আমি এই কথা বলি, যাতে ঘটনার পুনরাবৃত্তি না হয় তার জন্য এই তদন্ত যেমন হবে, তেমনি এক্ষুনি কিছু ব্যবস্থাও নেওয়া দরকার। সঙ্গে সঙ্গে একটা প্রস্তাবের কথা উল্লেখ করি। এখানে একটা প্রস্তাব এসেছে, পাঁচ হাজার টাকা করে দেওয়ার কথা, যারা নিহত হয়েছেন, তাদের পরিবারের প্রত্যেককে, কিন্তু সেই সঙ্গে বিরোধী পক্ষের তরফ থেকে একটা প্রস্তাব এসেছে, যাদের বাড়ীতে জীবিকার কোন ব্যবস্থা নেই, চাকরি করেন এমন কর্মরত লোক নেই, সেই সমস্ত পরিবারের একজনকে চাকরি দেওয়ার যদি কোন সুযোগ থাকে, আশা করি মন্ত্রীসভা সেদিকে নজর রাখবেন, এই কথা বলে, আমার বক্তব্য শেষ করবো।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মুখ্যমন্ত্রী এবং ক্রীড়ামন্ত্রী, গত ১৬ই আগষ্ট কলকাতার খেলার মাঠে যে মর্মান্তিক ঘটনা ঘটে গেছে তার জন্য দুঃখ প্রকাশ করে এক বিবৃতি দিয়েছেন। বিবৃতিতে তিনি খেলোয়াড়দের অখেলোয়াড়ী মনোভাব, কিছু দর্শকদের অশোভন আচরণ, ফুটবল কর্তৃপক্ষের ত্রুটি বিচ্যুতি, এইগুলি তুলে ধরেছেন। এই কথা ঠিক, খেলার মাঠে এক শ্রেণীর খেলোয়াড়, যাদের দায়িত্বশীল খেলোয়াড় বলে আমরা জানি, তাদের দায়িত্বজ্ঞানহীন অশোভন আচরণ এবং তাকে কেন্দ্র করে এক শ্রেণীর দর্শকের মধ্যে যে উগ্রতা, উত্তেজনা, অশোভন আচরণ, এইগুলো নিঃসন্দেহে নিন্দনীয় এবং সমস্ত শুভবুদ্ধি সম্পন্ন মানুষ এই কথা স্বীকার করবেন যে এইগুলো বন্ধ হওয়া দরকার। এই সম্পর্কে দ্বিমত করার অবকাশ নেই। কিন্তু তা সত্বেও যে কথাটা আমি ভেবে দেখতে অনুরোধ করবো, এই সমস্যাটা থাকা সত্বেও গত ১৬ই আগষ্ট যে ঘটনা ঘটে গেল, এই ঘটনা কি অবশ্যম্ভাবী ছিল, এর হাত থেকে অব্যাহতি পাওয়ার কোন সম্ভাব্য উপায় ছিল না, আমি এটা ভেবে দেখতে অনুরোধ করবো। আমি মনে করি রাজ্য সরকার জনমুখী দৃষ্টিভঙ্গীর দ্বারা পরিচালিত হয়ে যদি এই রকম একটা খেলা পরিচালনার ক্ষেত্রে পূর্বাহ্নে সতর্কতামূলক ব্যবস্থা গ্রহণ করতেন তাহলে এমন একটা মর্মান্তিক দুর্ঘটনার সম্ভাবনাকে অঙ্কুরে বিনষ্ট করা যেত। কথাটা বলছি এই কারণে, খেলোয়াড়দের এই ধরণের আচরণ, দর্শকদের এই ধরণের আচরণ আর উত্তেজনা, এটা হঠাৎ লক্ষ্য করা গেছে, তা নয়। এর একটা ট্রাডিশন কম বেশী ছিল। ফলে এই যে ডেনজার, এটাকে সামনে রেখে, এটাকে মনে রেখে নিয়ন্ত্রণের ব্যবস্থা করা উচিত ছিল।

[5.30 - 5.40 p.m.]

কারণ গত ১৬ই আগষ্টের ম্যাচ পরিচালনা এবং নিয়ন্ত্রণের ব্যবস্থার পূর্ণ দায়িত্ব ছিল রাজ্য সরকারের, একথা আজকে কেউ অস্বীকার করতে পারবেন না। আমার বক্তব্য হচ্ছে মোহনবাগান এবং ইষ্টবেঙ্গলের মধ্যে এত বড় একটা উত্তেজনাপূর্ণ গুরুত্বপূর্ণ খেলা — যে খেলা সদা কর্মব্যস্ত মিনিষ্টারদেরও মাঠে টেনে নিয়ে যায়— সেই খেলার মাঠের শৃঙ্খলা রক্ষা করার জন্য সরকার ন্যূনতম ব্যবস্থা গ্রহণ করেছিলেন কি? এমন কথা নয় যে, গত মে মাসে ফেডারেশন কাপের যে ফাইনাল খেলা

হয়ে গেছে সেই খেলাতেও গন্ডগোল হয়েছিল, বিশৃঙ্খলা সৃষ্টি হয়েছিল। মাননীয় মুখ্যমন্ত্রী নিজে সেদিন খেলার মাঠে বসে তা লক্ষ্য করেছিলেন। সুতরাং এই জিনিষ ঘটতে পারে না, এই রকম আশঙ্কা করার কোন কারণ নেই। তাই বলছি যে, সেদিনের সেই ঘটনা থেকে আই.এফ.এ শিক্ষা নেননি। নিশ্চয়ই আই.এফ.এ-র শিক্ষা নেওয়া উচিত ছিল। কিন্তু রাজ্যে যাঁরা সরকারের দায়িত্বে আছেন তাঁরা কি শিক্ষা নিয়েছিলেন? শিক্ষা নিয়ে কোন প্রতিরোধ মূলক ব্যবস্থা কি গ্রহণ করেছিলেন? যদি করে থাকতেন তাহলে এই জিনিষ কেন ঘটল? মাননীয় মুখ্যমন্ত্রীর বিবৃতিতে বলা হয়েছে খেলার মাঠে ফ্রিলি ব্রিক ব্যাট ইট ছোঁড়াছুঁড়ি হয়েছে, লাঠি ছোরা ইত্যাদি ফ্রিলি ব্যবহার করা হয়েছে। তাহলে প্রশ্ন হচ্ছে এগুলি কোথা থেকে নিয়ে যাওয়া হল? ওরা তো এনট্রেন্স দিয়েই গিয়েছে, তাহলে এনট্রেন্সে চেক করার জন্য পুলিশ প্রশাসন কি ব্যবস্থা নিয়েছিল? এটা একটা বিরাট ব্যবস্থা নয়, গেটে চেক করাটা ন্যূনতম ব্যবস্থা, অথচ তা গ্রহণ করা হয়নি। এই বিবৃতির মধ্যেই আছে খেলা শুরু হওয়ার আগে থেকেই উত্তেজনা সৃষ্টি করা হয়েছিল এবং ইট ছোঁড়াছুঁড়ি শুরু হয়েছিল। এই বিবৃতির মধ্যেই বলা হয়েছে যে, ২ থেকে ২½ ঘন্টা আগে থেকেই এই জিনিষ চলছিল। তাহলে আগে থেকেই সতর্কতামূলক ব্যবস্থা গ্রহণ করা হয়নি কেন? সেখানে ৪ হাজার পুলিশ, বহু পুলিশ অফিসার এবং ২ ৭ জন ক্যাবিনেট র‍্যাঙ্কের মিনিষ্টার উপস্থিত ছিলেন। মাননীয় কৃষ্ণপদ ঘোষের মত রেসপনসিবল ক্যাবিনেট মিনিষ্টার উপস্থিত ছিলেন। তাঁরা এ অবস্থাকে নিয়ন্ত্রণ করার জন্য কি প্রশাসনিক ব্যবস্থা নিয়েছিলেন? সরকার যদি প্রথম থেকে সতর্ক থাকতেন তাহলে এই রকম একটা মর্মান্তিক বেদনাময় পরিনাম ঘটত না। কাগজে বেরিয়েছে নিরুপম সোম স্বীকার করেছেন যে, পুলিশ সম্পূর্ণ ব্যর্থ হয়েছে। অথচ মাননীয় মুখ্যমন্ত্রী বলছেন পুলিশ প্রয়োজনীয় ব্যবস্থা নিয়েছিল, পুলিশের ব্যর্থতা নেই। আজকে আমাদের প্রশাসনিক ব্যর্থতা নিয়ে ভাবা প্রয়োজন। অথচ এই রাজ্য সরকারের প্রশাসন অন্যান্য ক্ষেত্রে কর্ম তৎপরতার অভাব ঘটায় না। সুদূর সুন্দরবনের মরিচঝাঁপি থেকে মানুষকে উচ্ছেদ করতে পুলিশ প্রশাসন অসফল হয় না। বিদ্যুৎ কর্মীদের শায়েস্তা করতে তাদের অসুবিধা হয় না। ডক শ্রমিকদের উচ্ছেদ করতে অসুবিধা হয় না। এমনকি বিধানসভার সদস্যদের না জানিয়ে ওয়ান ফাইন মর্নিং সেকেন্ডারি এডুকেশন বোর্ড সুপারসিড করতে তাদের অসুবিধা হয় না, বিশ্ববিদ্যালয়ের পরিচালন ব্যবস্থাকে সুপারসিড করতে প্রশাসনিক তৎপরতার অভাব হয় না। তাহলে প্রশ্ন হচ্ছে দৃষ্টিভঙ্গীর। সরকারের যদি জনমুখী দৃষ্টিভঙ্গী থাকতো তাহলে এই সমস্ত সমস্যাগুলির ক্ষেত্রে তাঁরা সঠিকভাবে ব্যবস্থা গ্রহণ করতেন। এগুলি কোন বিচ্ছিন্ন ঘটনা নয়। ২ বছর আগে যে বিরাট বন্যা হয়ে গেল সেই সময়েও আমরা দেখেছি যে, জল এগিয়ে আসছিল অথচ সে সম্পর্কে সরকার জনসাধারণকে সতর্ক করেনি, সরকারের ক্যালাসনেস আচরণ এবং ব্যর্থতার জন্য বহু মানুষকে মরতে হয়েছে। আপনারা জানেন বিধ্বংসী বন্যা যে ঘটে গিয়েছিল তাতে বিধ্বস্তগণ মানুষদের উদ্ধার করার ক্ষেত্রে এই সরকার ব্যর্থ হয়েছেন। এখন প্রশ্ন উঠছে, জনমুখী দৃষ্টিভঙ্গী নিয়ে এই সরকার যদি চলতো তাহলে এইরকম ধরণের ঘটনা ঘটতো না। এই রকম ঘটনা পুনরাবৃত্তি যাতে না ঘটে তারজন্য এই সরকার সহযোগিতা চেয়েছেন সমস্ত রাজনৈতিক দলের কাছ থেকে। যদি আন্তরিকভাবে সহযোগিতা চান নিশ্চয়ই আমরা সহযোগিতার হাত প্রসারিত করে দেবো। পরিশেষে এই কথা বলবো, সরকার ৫ হাজার টাকা ক্ষতিপূরণ পরিবার পিছু দেবার যে কথা বলেছেন তা দিয়ে জীবনের মূল্য পূরণ করা যায় না। এখানে পরিবার পিছু একটি চাকরী দেওয়ার যে সাজেসান এসেছে সেটা সরকার যাতে পালন করেন তারজন্য আমি আবেদন রাখছি। এ ছাড়া এখানে বিচারবিভাগীয় তদন্তের কথা বলা হয়েছে। বিচার বিভাগীয় তদন্ত বিভাগীয় তদন্তের চেয়ে নিরপেক্ষ তদন্ত হবে এটাই আশা করি। কিন্তু এই বিচার বিভাগীয় তদন্তে যাকে বিচারক হিসাবে রেখেছেন তিনি একজন প্রাক্তন সরকারী অফিসার। এই যদি হয় তাহলে বিচার বিভাগীয়

তদন্তের নামে কার্যতঃ বিভাগীয় তদন্তে রূপান্তরিত হবে। তাই এখানে আমার সাজেসান, চীফ জাজের সাজেসান অনুযায়ী বিচারক নিযুক্ত করুন। এইটুকু বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী রজনীকান্ত দোলুই :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় ক্রীড়ামন্ত্রী তথা মুখ্যমন্ত্রী মহাশয় গত ১৬ তারিখে ইডেন গার্ডেনে মোহনবাগান এবং ইষ্টবেঙ্গল ক্লাবের খেলাকে কেন্দ্র করে যে অভূতপূর্ব এবং মর্মান্তিক ঘটনা ঘটে গেছে এবং যার ফলে যে ১৪ জন তাজা প্রাণের বলি হয়েছে সেই পরিপ্রেক্ষিতে আমাদের কাছে তিনি একটি উদ্বেগজনক বিবৃতি রেখেছেন। কিন্তু এই বিবৃতি আমাদের কাছে নৈরাশ্যজনক বলে মনে হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই সরকারের ঘট তৈরী করাব সামর্থ নেই অথচ প্রতিমা গড়ার বায়না নিয়েছে অর্থাৎ আই.এফ.এর কাছ থেকে দায়িত্ব নিলেন যে তারা এই খেলা পরিচালনা করবেন এবং মাঠে শান্তি আনয়ন করবেন। কিন্তু আমরা দেখলাম এই সরকার সম্পূর্ণ ব্যর্থ হয়েছে। কাজেই সেই ব্যর্থতার দায়িত্ব আজকে সরকারকে নিতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে ১৪ জন তাজা যুবক প্রাণ হারিয়েছে তাদের অভিশাপ আজকে এই সবকার বহন করছে। সুতরাং এই অভিশপ্ত সরকারের পদত্যাগ চাইছি। ৮০ হাজার দর্শক একটি খেলার মাঠে রয়েছে। সেখানে ৪ হাজার পুলিশ রয়েছে এবং ৭ জন মন্ত্রী রয়েছেন। কিন্তু এই সরকার শান্তি-শৃঙ্খলা রক্ষা করতে পারেনি। যেখানে ১৪জন যুবকের মৃত্যু হয় সেখানে ৫ কোটি মানুষের দায়িত্ব কি করে পালন করবেন? সেইজন্য বলছি, পদত্যাগ চাই। এই ৫ কোটি লোকের আইন-শৃঙ্খলার ব্যাপারে, শান্তি আনার ব্যাপারে এই সরকার যে সম্পূর্ণ ব্যর্থ হয়েছে — এটাই প্রমাণিত।

[5.40 - 5.50 p.m.]

যদি ধরে নিই যে ১০ পারসেন্ট লোক বিশৃঙ্খলা সৃষ্টি করেছিল তাহলে ৮০,০০০ দর্শকের মধ্যে ৮০০ লোক বিশৃঙ্খলার সৃষ্টি করেছিল, কিন্তু সেখানে ৪০০০ পুলিশ, ৭ জন মন্ত্রী যেখানে উপস্থিত ছিলেন উচ্চপদস্থ অফিসার মাত্র ৮০০ লোককে কন্ট্রোল করতে পারলেন না। এর চেয়ে ব্যর্থতার অপদার্থতার ইতিহাস আমার জানা নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে ৭ জন মন্ত্রী ছিলেন সেই ৭ জন মন্ত্রীকে আমি বলি যে তাঁদের পদত্যাগ করা উচিত। যে অভিশাপ তাঁরা বহন করে এনেছেন যেসব ছেলেরা মারা গেছে তাদের আত্মার শান্তির জন্য তাঁদের পদত্যাগ করা উচিত। কারণ সরকার খেলা পরিচালনা করেন, তাঁদের ব্যর্থতাও সরকারের ব্যর্থতার সঙ্গে জড়িত। মাননীয় অধ্যক্ষ মহোদয়, মুখ্যমন্ত্রী মহাশয় নিজে পুলিশ মন্ত্রী আবার তিনিই ক্রীড়া মন্ত্রী কাজেই পুলিশ এবং খেলা পরিচালনার ব্যর্থতার জন্যও তাঁর সবদিক থেকে পদত্যাগ করা উচিত। আমরা জানি কোন তদন্ত কমিশন যদি বসান হয় তাহলে বসাবার আগে যার বিরুদ্ধে কমিশন বসান হচ্ছে তাকে সাসপেন্ড করা হয়, তাহলে আমি বলবো যে মুখ্যমন্ত্রী পদত্যাগ করে তবে ফ্রি এ্যান্ড ফেয়ার তদন্ত করা উচিত।

মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমরা জানি যে ১৯৬৯ সালে এ মাঠে একটা ক্রিকেট ম্যাচ হয়েছিল, তখন এই সরকার যুক্তফ্রন্ট সরকার নামে ছিল তখনও ৫টি তাজা প্রাণ বলি হয়েছিল, আর আজকে ১৯৮০ তে যখন এই সরকার বামফ্রন্ট সরকার নামে পরিচিত তখন ফুটবল ম্যাচের দিনে ১৪টি তাজা প্রাণ বলি হল। কাজেই যুক্তফ্রন্ট বা বামফ্রন্ট যে নামেই থাকুক না কেন এই সরকার মানেই ব্যর্থতা, বিপর্যয় এবং সর্বনাশ। তাই আমি বারবার বলছি এই সরকারের পদত্যাগ করা উচিত। আজকে একটা কথা শুনছি যে ফুটবল খেলা বন্ধ করা হোক; ফুটবল খেলা বন্ধ করলে বিশৃঙ্খলা হবে না? আমরা পারছি না, আমরা ব্যর্থ হয়েছি একথা বলার সৎসাহস সরকারের নেই, যে ফুটবল খেলা পশ্চিমবাংলার মানুষ ভালবাসে কলকাতা ফুটবলের পীঠস্থান সেই খেলা বন্ধ করে দেওয়া হবে? আজকে আই.এফ.এ একটা ষ্ট্যাটুটারি বডি তারা সরকারকে তাদের অভাব অভিযোগ জানিয়ে পুলিশী ব্যবস্থায় যাতে

সুষ্ঠুভাবে খেলা হয় সেইজন্য সরকারকে খেলা পরিচালনার ভার দিয়েছে সেখানে মুখ্যমন্ত্রী কি করে এই সিদ্ধান্ত নেন যে খেলা বন্ধ করা হবে। ষ্ট্যাটুটারী বডি তাদের যে ক্ষমতা আছে তাদের উপর এই সিদ্ধান্ত চাপিয়ে দেওয়া হয়েছে। যাঁরা খেলা বন্ধ করতে চান তাঁদের সিদ্ধান্তের বিরুদ্ধে আমি প্রতিবাদ জানাচ্ছি। সারা পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার যে সর্বনাশা খেলা খেলছেন এবং তার বড় খেলোয়াড় সি.পি.এম যেভাবে খুন, রাহাজানি এবং ডাকাতি করছেন এবং মানুষের জীবন নিয়ে ছিনিমিনি খেলছেন সেটা আপনি আগে বন্ধ করুন। আমি সর্বশেষে বলবো ৫ হাজার টাকার পরিবর্তে ১০ হাজার টাকা দেওয়া হোক এবং যারা অসুস্থ তাদের এক হাজার টাকা করে দেওয়া হোক, এবং যারা মারা গেছে তাদের পরিবারের একজনকে চাকরী দেবার ব্যবস্থা করা হোক এবং যাতে ফুটবল খেলা বন্ধ না হয় তার সমস্ত ব্যবস্থা গ্রহণ করলে আমরা আমাদের তরফ থেকে সহযোগিতা করবো এই আশ্বাস আপনাকে দিচ্ছি এবং আপনি যে ব্যর্থ হয়েছেন সে দায়িত্বও আপনাকে নিতে হবে এবং আপনার অক্ষমতা স্বীকার করে আপনাকে বক্তব্য দিতে হবে। এই অনুরোধ করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী কিরণময় নন্দ** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ১৬ই আগষ্ট পশ্চিমবঙ্গের ক্রীড়া জগতে যে দুর্ঘটনা ঘটে গেল এবং খেলা নিয়ে পশ্চিমবাংলার প্রশাসন যে ব্যর্থতা দেখিয়েছেন তাতে এই দিনটি কালো দিন হিসাবে চিহ্নিত হয়ে থাকবে। মুখ্যমন্ত্রী বিচারবিভাগীয় তদন্তের কথা ঘোষণা করেছেন। যাঁরা নিহত হয়েছেন তাদের সাহায্যের কথা ঘোষণা করেছেন-- এই সব ভাল জিনিষ। আজকে সরকার পক্ষ থেকে অনেক মন্ত্রী এবং সদস্য যা বক্তব্য রেখেছেন তারা যেন বলতে চাইছেন যে ইডেন উদ্যানে আগে কোনদিন খেলা হয়নি, বিশেষ করে মোহনবাগান ও ইষ্টবেঙ্গলের। অবশ্য এটা ঠিক ১৯৮০ সালের ১৬ই আগষ্ট এর মত খেলা আর হয় নি। ইতিপূর্বে বহুবার এই দুই দলের খেলা হয়েছে এবং এই খেলাকে কেন্দ্র করে বহুবার বহু হাঙ্গামা হয়েছিলো। কিন্তু এরূপ ঘটনা কোন দিন হয়নি। এর জন্য দায়ী একমাত্র প্রশাসনের ব্যর্থতা। খেলোয়াড়দের অখেলোয়াড়ী মনোভাব অনেকবার উত্তেজনার সৃষ্টি করেছে। তবুও এ জিনিষ হয় নি। সেদিন বাইরে ঘোড়সওয়ারদের আক্রমণ - মাঠের ভিতরে ও বাহিরে পুলিশের লাঠিচার্জ তার হাত থেকে বাঁচার জন্য তারা যখন প্রাণ নিয়ে পালাচ্ছিলো তখনই ১২ জন লোক প্রাণ হারায়। খেলার শেষে পুলিশের এই আচরণের ফলেই এই সব লোকের প্রাণহানি হয়েছে। অতএব এর জন্য দায়ী প্রশাসনের ব্যর্থতা এবং এই হিসাবে উপযুক্ত ক্ষতিপূরণ সরকারকে দিতে হবে। বামবাবু বললেন টাকা কোথা থেকে পাবো। এতগুলো মন্ত্রী যদি মস্কো যেতে টাকা পান তাহলে নিশ্চয়ই এদের জন্য টাকা পাওয়া যাবে — এবং এই যে প্রাণহানি হলো এর দায়িত্ব প্রশাসনিক দপ্তর ও ক্রীড়া দপ্তরকে নিতে হবে। আমরা সংবাদপত্রে দেখলাম ক্লাব হাউসের ক্ষতি হয়েছে। ক্লাব হাউসে কারা ছিলো? সেখানে কোন ক্লাবের মেম্বার বা দর্শক নিশ্চয়ই ছিলো না, সেখানে এম এল এদের জায়গা হয় না অথচ দেড় দু হাজার মানুষ যারা ছিল তার কারা? ক্রীড়া দপ্তর থেকে যে টিকিটগুলো বন্টন করা হলো তার মধ্যে দুর্নীতির কথা উঠেছে। প্রিয়রঞ্জন দাশমুন্সি বলেছেন এবং এ আই এফ এর ভাইস প্রেসিডেন্ট এই ব্যাপরে ডাইরেক্ট চার্জ করছেন। কিন্তু ক্রীড়া দপ্তর আজ পর্যন্ত এই অভিযোগ খন্ডন করে কোন স্টেটমেন্ট দেন নি। টিকিট বন্টনের ব্যাপারে কোন কারচুপি ছিল কিনা সে কথা আমি বলছি না কিন্তু ক্রীড়া দপ্তর যে ব্যর্থ হয়েছেন সে বিষয়ে বিন্দুমাত্র সন্দেহ নেই। এবং পুলিশ ও ক্রীড়া দপ্তর-এর ব্যর্থতার ফলেই ১৬ই আগষ্টের ঘটনায় ১৪ জনের মৃত্যু হলো এবং অনেকগুলি লোক এখনও হাসপাতালে রয়ে গেল। আমি তাই মুখ্যমন্ত্রীকে বলবো আগামী দিনে পঃ বাংলায় এই রূপ অমাবস্যার দিন যেন আর নেমে না আসে। এখানে যদি কেউ বলে থাকেন যে ক্রীড়া দপ্তরের পরিবর্তন চাই তাহলে নিশ্চয়ই সেটা খুব একটা বাহুল্য নয়।

[5.50 - 6.00 p.m.]

কারণ মুখ্যমন্ত্রীর হাতে বিদ্যুৎ দপ্তর, সাধারণ প্রশাসন, পুলিশ বিভাগ ইত্যাদি এতগুলি দপ্তর আছে --- তাঁর পক্ষে সব দেখা সম্ভব নয় কারণ তিনি একজন মানুষ। সুতরাং এতে যদি কারুর হাতে ক্রীড়া দপ্তর দেবার কথা বলা হয় তাহলে সেটা নিশ্চয় বাহুল্য নয়। আপনারা সকলেই জানেন মোহনবাগান ও ইষ্টবেঙ্গলের খেলা উপলক্ষ্যে একদিনে বাঙ্গালীরা দুভাগে ভাগ হয়--- ঘটি এবং বাঙ্গাল। সুতরাং এই যে ফিলিং এর কোন পরিবর্তন করা যায় কিনা সেটা চিন্তা করতে হবে। কোন প্রাদেশিকতার নামে বা সাম্প্রদায়িকতার নামে কোন ক্লাবের নাম থাকবে না - এই ভাবে কোন পরিবর্তন করা যায় কিনা সেটা আপনাকে চিন্তা করতে বলছি। সাম্প্রদায়িকতা বা প্রাদেশিকতার নামে কোন ক্লাব রাখা উচিত নয় সেটাই আমি বলতে চাই। আর একটি কথা আমি বলতে চাই যে, সমস্ত বড় বড় খেলা হয় তাতে স্কুল কলেজের ছেলেরা খেলা দেখতে পায় না। ক্রীড়া দপ্তর নিশ্চয়ই লাভজনক প্রতিষ্ঠান নয়। সুতরাং বড় বড় খেলার বেলায় তারা মেম্বারদের বাদ দিয়ে যদি স্কুলের ছেলেদের ঢোকান তাহলে এই জিনিষ হয়তো আর হবে না। বিচারবিভাগীয় তদন্তের কি রায় বেরোবে সেটা পরে দেখা যাবে। তবে আমি আশা করছি যে ভবিষ্যতে এ জিনিষ আর হবে না।

**শ্রী সুনীতি চট্টরাজ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ইডেনে ১৪ জনের তাজা প্রাণ গেল অথচ আমরা হাউসে অধিকাংশ সদস্যরা এ বিষয়ে একমত নই। আমরা এরজন্য পুলিশ ডিপার্টমেন্ট ব্যর্থ হয়েছে এবং স্পোর্টস ডিপার্টমেন্ট ব্যর্থ হয়েছে এ নিয়ে আলোচনা করলে কিন্তু ঐ তাজা প্রাণ আর ফিরে আসবে না--- পশ্চিমবাংলায় ফুটবলের মানের উন্নতি হবে না। আমি তাই মুখ্যমন্ত্রীর কাছে অনুরোধ করবো আপনি অনেক দক্ষতা দেখিয়েছেন - অদক্ষ প্লেয়ারের মত পেনাল্টি কিকে অনেক গোল করেছেন। নিজেদের প্লেয়ারের কাছ থেকে বাহবা পেয়েছেন -- অফসাইডে গোল দিলেন কিনা সেটা আমরা দেখবো না। কিন্তু সাধারণ মানুষ আপনার সম্বন্ধে কি চিন্তা করছেন সেটা আপনাকে বলি। আপনি যে গোল দিলেন -- অফসাইড থেকে তাতে আপনি বিদ্যুৎ দপ্তর, পুলিশ দপ্তর ও স্পোর্টস দপ্তরকে শেষ করে দিচ্ছেন। তাই আপনাকে বলবো আই এফ এর মধ্যে রাজনীতি এনে আপনি একে শেষ করবার যে চেষ্টা করছেন তাতে ইন্ডিয়ান ফুটবল টিমে যেখানে ৯/১০ জন বাঙ্গালী যুবক স্থান পেতো সেখানে আপনার চক্রান্তে আজকে সে খেলার অবনতি ঘটতে যাচ্ছে এবং আগামী দিনে কজন বাঙ্গালী আর স্থান পাবে তা জানি না। আজকে ইডেনে কেন? যে কোন মাঠে যদি খেলা পরিচালনার দায়িত্ব নেন তাহলে ভারতবর্ষে খেলার মানের ক্ষেত্রে ক্রিকেট টিমে যেমন একজন বাঙালী প্লেয়ার গোপাল বোসের স্বপ্ন আছে তেমনি আপনার দক্ষ পরিচালনার জন্য বাঙালী প্লেয়ার ফুটবল খেলা ভুলে যাবে। এর মধ্যে নোংরা রাজনীতি ঢোকাতে ইণ্ডিয়ান টিমে সুরজিত সাবির আলি হয়ত স্থান পাবেন, কিন্তু ৯ জন বাঙালী স্থান পাবেন না। সেজন্য বিনয়ের সঙ্গে বলছি আই এফ একে রাজনীতি মুক্ত রাখবেন। ওয়েষ্ট বেঙ্গল স্টেট ইলেকট্রিসিটি বোর্ডে হাত দিয়ে বিদ্যুৎ সর্বস্বান্ত করে দিয়েছেন, একটা অটোনোমাস বডি আই এফ এ, সেখানে রাজনীতি করার কেন চক্রান্ত করেছেন? আজকে খেলা আরম্ভ হবার আগে টিকিট প্রিন্টিং এণ্ড ডিষ্ট্রিবিউসান কার হাতে ছিল? আই এফ এর হাতে, না মুখ্যমন্ত্রীর স্পোর্টস দপ্তরের হাতে? জানি অসত্য ভাষণে মুখ্যমন্ত্রী এক্সপার্ট। আমার কাছে ডকুমেন্ট আছে, সমস্ত প্রিন্টিং এণ্ড ডিষ্ট্রিবিউসানের দায়িত্ব স্পোর্টস ডিপার্টমেন্টের হাতে ছিল। কিভাবে ডিষ্ট্রিবিউসান করেছেন, না, যারা খেলোয়াড় নয়, খেলা সম্বন্ধে যাদের আইডিয়া নেই, খেলা তারা দেখেনি, রাজনীতির আলোচনা করেছি তাদের মধ্যে ডিষ্ট্রিবিউসান করা হয়েছে। অখেলোয়াড়রা খেলার মাঠে ঢুকেছে। আই এফ এ অটোনোমাস বড়ি, তাঁরা খেলা পরিচালনা করবেন, আপনি তাঁদের সাহায্য করবেন, তাতে খেলার মান উন্নত হবে। আজকে ১১ জন ওয়েষ্ট বেঙ্গলের ছেলে স্থান পাক,

আপনি সেখানো রাজনীতি সরিয়ে নিন। আপনি নিজের দলের লোকের কাছ থেকে বাহবা নিতে পারেন রাজনীতি করে আপনাকে যারা ভয় করে, কিন্তু আমরা যারা চাই বাঙালী মাথা উঁচু করে দাঁড়াক আমরা স্পষ্ট ভাষায় বলছি। জ্যোতি বসু, মুখ্যমন্ত্রী আপনি চিরদিন থাকবেন না। মুখ্যমন্ত্রী সিদ্ধার্থ রায়ও চিরদিন থাকেনি। আপনাকে সাবধান করে দিচ্ছি পশ্চিমবঙ্গে মানুষের মুখের দিকে চেয়ে একটা কথা চিন্তা করুন সব জায়গায় রাজনীতি ঢোকাবেন কিনা। আজকে ১৪টি প্রাণ গেছে, এরজন্য লিগের খেলা নষ্ট করে দেবেন। ৪টি গেম বাকি আছে, আমি দায়িত্ব নিয়ে বলছি আই এফ এর কর্মকর্তাদের সঙ্গে আমার কথাবার্তা আছে, কমল বাবু গ্রাউণ্ডে যান, আমরাও তাঁর মত খেলার মাঠে যাই, আই এফ এর কর্মকর্তাদের সঙ্গে তাঁর মত আমারও কথাবার্তা হয়েছে, আপনাদের আগের আমলে আমরাও খেলা পরিচালনা করেছি, কোন গণ্ডগোল হয়নি, মুখ্যমন্ত্রী হাউসে বলবেন তিনি যদি আমাদের ছেড়ে দেন তাহলে সম্পূর্ণ সুস্থভাবে খেলাগুলি পরিচালনা করতে পারি যদি মুখ্যমন্ত্রী রাজী থাকেন, যদি এর মধ্যে মুখ্যমন্ত্রী রাজনীতি না করেন। আজকে আপনি স্টেটমেন্ট দিয়েছেন, সেই স্টেটমেন্টের মধ্যে জুডিসিয়াল এনকোয়ারীর কথা বলেছেন। আমি আপনাদের সাবধান করে দিচ্ছি এতে আপনারা লাভবান হবেন না, এতে লাভবান হবে কিছু ভাগ্যের দল যারা শস্য মামার দৌলতে কিছু কামিয়ে নেবে। এই জুডিসিয়াল এনকোয়ারীর টার্মস অব রেফারেন্স ঠিক করে দেবেন এবং এই জুডিসিয়াল এনকোয়ারীর একজন সিটিং জাজকে দিয়ে করাবেন, তাতে কোন ভাগ্যে, কোন আত্মীয় স্বজন কামাতে পারবে না। যে ১৪ জন যুবক অকারণে প্রাণ বিসর্জন দিলেন আপনার রাজনীতির জন্য, পুলিশ প্রশাসনের ব্যর্থতার জন্য সেই ১৪ জন যুবকের আত্মা ছটফট করবে, তাদের অভিশাপ আপনার মাথায় এসে পড়বে যদি জুডিসিয়াল এনকোয়ারীর নাম করে প্রহসন করেন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জ্যোতি বসু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে বিবৃতি দিয়েছি তার বাইরে খুব বেশী আমার কিছু বলার নেই। কারণ, আমরা বলেছি ১৬ তারিখে যে ভয়ংকর ঘটনা ঘটে গেল তার পুরোটা দেখতে হবে, তার তদন্ত হবে একজন হাইকোর্টের জাজকে দিয়ে, আমরা সেই তদন্ত করাব। কিছু বিরোধী সদস্য এই ঘটনাগুলির ব্যাপারে সিদ্ধান্তে পৌঁছে গেছেন, নিজেরাই বিশ্লেষণ করে সিদ্ধান্তে পৌঁছে গেছেন এবং এমনকি বলা হয়েছে যে আপনি ভালই করেছেন বিচার বিভাগীয় তদন্ত করাবেন ঠিক করে, কিন্তু ইতিমধ্যে অমুককে তাড়িয়ে দিন, অমুককে ট্রান্সফার করে দিন।

[6.00 to 6.10 p.m.]

এমনকি বলা হচ্ছে আপনি ভালই করেছেন বিচার বিভাগীয় তদন্ত করবেন ঠিক করবেন কিন্তু ইতিমধ্যে অমুককে তাড়িয়ে তিন তমুককে তাড়িয়ে দিন, ওকে ট্রান্সফার করুন। তমুককে বদলে দিন - তাহলে তো আর জুডিশিয়াল এনকোয়ারীর কোন দরকার নেই। ওটা হোক তবে এটা ঠিক যে একটা সময় বেঁধে করা যায় কিনা সেটা আমাদের হাইকোর্টের জাজের সঙ্গে আলোচনা করতে হবে। সময় বেধে দিতে হবে। টারমস অব রেফারেনস যাকে বলে সেগুলি তৈরী করছি সেগুলি তাঁর কাছে পেশ করবো। কাজেই আমি সংক্ষেপে এইটুকু বলতে চাই যেটা আমি আমার বিবৃতিতে করেছি যে সমস্যা দেখা দিয়েছে। ভয়ঙ্কর ঘটনা ঘটে গেল - এই ঘটনার আগে ও যে সব সমস্যা দেখা দিয়েছে ফুটবল খেলা যা আমরা দেখেছি। আমি কখনও মনে করতে পারি না যা কিছু ঘটেছে তার থেকে যে শুধু পুলিশকে দিয়ে ব্যবস্থা করা যায়। এটারও প্রয়োজন, সমাজ এমন অবস্থা ৮০ হাজার লোকের মধ্যে যদি ২/৪ হাজার লোকও সমাজ বিরোধী থাকে বা কোনও ভাবে যোগ থাকে তবে তারা এইরকম ঘটনা ঘটিয়ে দিতে পারে। ঐ ৮০ হাজারের ভিড়ের মধ্যে পুলিশের ব্যবস্থা করা খুবই কঠিন, তবে

পুলিশের এখানে কোন শিথিলতা ছিল কিনা, দুর্বলতা ছিল কিনা এবং কোন দোষত্রুটি ছিল কিনা এসব দেখতে হবে। আজকের টার্মস অব রেফারেন্সের মধ্যে এটাও থাকবে তা নাহলে আমরা কেন বলছি বিচার বিভাগীয় তদন্ত করবো। কিন্তু এটা বুঝে নিতে হবে আমরা যারা সরকারে আছি বা যারা আমাদের বিরোধী তারা এই রাজনীতির জন্য আমাদের বিরুদ্ধে বলবেন নির্বাচনী ভাষণ দেবেন সেটা আলাদা কথা তাঁদের সে অধিকার আছে তাঁরা বলবেন। কিন্তু এই সমস্যার সমাধান হবে না। কারণ আমরা আগেও দেখেছি, ঐ ফেডারেশন কাপে দেখেছি. অন্য দুটি বড় বড় টিমের খেলাব মধ্যে দেখেছি যে ভিতরেও হয়, বাইরেও হয়। বাইরে মানে ৫ মাইল দূরেও হয়। আবার কোন জায়গায় দেখেছি হুগলী জেলায় যেমন খুন হয়ে গেল এই উত্তেজনার জন্য - এজিনিষ আমরা দেখেছি। আমরা দেখেছি ময়দানে খেলা হচ্ছে এসপ্লানেডের কাছে ঐ ধরমতল্লা ষ্ট্রীটে ভাঙচুর হচ্ছে মারামারি হচ্ছে তারপরে পুলিশ গিয়ে সেখানে ব্যবস্থা নিতে হয়েছে। আমরা দেখেছি খবর পেয়েছি দু একজন ধরা পড়েছে বেশী ধরা পড়েনি। ঐ ব্লেড নিয়ে বা অন্য কোন রকম জিনিষ নিয়ে খেলা দেখতে যায়, পকেটে করে ইটপাটকেল নিয়ে যায় এইসব জিনিষ হয়েছে এবং পাড়ায় পাড়ায় এই জিনিষ ছড়িয়ে পড়েছে। দুই দলের মধ্যে গোলমান হয়। যারা সমার্থক এ ক্লাব ও ক্লাবের তা কি শুধু মাঠের ই ঘটনা? তাহলে ত আমাদের আলাদা দৃষ্টিভঙ্গী নিয়ে দেখতে হবে কিন্তু সামগ্রিক ভাবে যদি চিন্তা না করা যায় তাহলে সমস্যার সমাধান হবে না। সাউথ আমেরিকায় মেশিনগান দাঁড় করিয়ে দেয় ঐ ফুটবল খেলাতে। কোথায় দেখেছিলাম ২০০ লোক মরে গেল এইভাবে তো কোন খেলা হতে পারে না। তা আমরা এই অবস্থায় আসিনি, সেজন্য আমি বলছি যে সবাই মিলে সাহায্য করুন এটা রাজনীতি না করলেও চলে কারণ যারা মোহনবাগানের সাপোর্টার তার মধ্যে সব দলের লোকই আছে। তেমনি ইষ্টবেঙ্গল ক্লাবের সার্পোটার, মহমেডান সার্পোটার তাতে সব দলের লোকই আছে। বড় বড় ক্লাবে এগুলি হয়।

আমি দু একজনের বক্তৃতা যা শুনেছি তাতে দেখলাম এসম্পর্কে কোন দৃষ্টিভঙ্গী নেই। কেউ কেউ বলেছেন খেলা বন্ধ করে দিলেই হয়। একথা যাঁরা বলেছেন আমি তাঁদের মনোভাব বুঝতে পারছি। আমরা তাঁদের সহযোগিতা কামনা করেছি, কিন্তু যে ধরনের বক্তৃতা শুনলাম তাতে তো উস্কানী দেওয়া হবে। আমার বক্তব্য হচ্ছে, কি কি ধরনের ঘটনা ঘটছে সেটা আমাদের বুঝে নিতে হবে। তারপর, আর একটা জিনিষ আগে আমরা কখনও দেখিনি কিন্তু এই ৫/৬ বছর ধরে সেটা দেখছি। জিনিষটা হচ্ছে, পাড়ায় পাড়ায় এবং রাস্তার মধ্যে বিভিন্ন ক্লাবের ফ্ল্যাগ উঠিয়ে দিচ্ছে। ফ্ল্যাগ ওঠানটা খারাপ জিনিষ নয় কিন্তু এটা নিয়ে গণ্ডগোল হচ্ছে এবং এর সুযোগ সমাজ বিরোধীরা নিচ্ছে। এতে কিন্তু ভয়ঙ্কর অবস্থা হতে পারে। আমি আপনাদের কাছে আগেই বলেছি ফেডারেশন কাপের ব্যাপারে আমরা আই এফ এ-কে নিয়ে যে মিটিং করেছিলাম তখন আমরা বলেছিলাম এটা নিয়ে যদি আমরা সকলে নজর না দেই, অভিভাবকরা নজর না দেয়, রাজনীতিবিদরা নজর না দেন এবং খেলোয়াড়রা যদি ওই মনোভাব পরিবর্তন না করতে পারেন তাহলে শুধু বন্দুক দিয়ে, গুলি দিয়ে এটা বন্ধ করা যাবে না। ৮০ হাজার দর্শকের মধ্যে ২/১ হাজার লোক অসভ্য আচরণ করে, অসভ্য কথা বলে। কিন্তু তাদের পাশে তো অসংখ্য মানুষ বসে রয়েছে। আমি সংবাদপত্রে দেখলাম তারা কিছু কিছু জিনিষ লিখছে এর বিরুদ্ধে। তবে সংবাদপত্রের কাছ থেকেই শুনেছি স্পোর্টস ম্যাগাজিন যেগুলো বের হয় সেগুলো নামেই স্পোর্টস ম্যাগাজিন। এরা নানা রকম উত্তেজনা সৃষ্টি করে যখন প্লেয়ার অদল বদল হয় এবং এমন সব লেখা লেখে যাতে উত্তেজনা সৃষ্টি হয়। কাশীবাবু যা বলেছেন সেই জিনিস নিয়ে আমাদের সামগ্রিকভাবে বিচার করতে হবে। অবশ্য সকলে এই ব্যাপারটা নিয়ে ওই রকম মনোভাব দেখাননি, তাঁরা শুধু সরকারের বিরুদ্ধে কি করে কিছু বলা যায় সেই মনোভাবই দেখিয়েছেন।

আমাদের বক্তব্য হচ্ছে এই ব্যাপার নিয়ে আমাদের সকলেরই এক হয়ে দাঁড়াতে হবে। আজকে আমরা দেখছি দেশকে ভাঙ্গা হচ্ছে, নানা জায়গায় সাম্প্রদায়িক দাঙ্গা হচ্ছে, মানুষে মানুষে লাগিয়ে দেওয়া হচ্ছে। আমাদের মধ্যে মত পার্থক্য থাকতে পারে, কিন্তু সকলেরই এই মনোভাব হওয়া উচিত যে, আমরা সকলে মিলে আমাদের দেশকে রক্ষা করব। ইন্দিরা কংগ্রেসের সঙ্গে আমাদের কোন মিল নেই, কিন্তু এরকম কিছু ব্যাপার তো রয়েছে যেখানে আমরা সকলে মিলে যদি এক হই তাহলে উপকার হবে। জনমত তৈরী করা একটা গুরুত্বপূর্ণ ব্যাপার। ওই ঘটনার পরদিন আমি সল্টলেকে যাচ্ছিলাম। আমার গাড়ী যখন বেলেঘাটার ওখান থেকে পাশ করছিল তখন আমি দেখলাম একদল লোক মোহনবাগানের একটা ফ্ল্যাগ পোড়াতে গেল। কিন্তু সেই পাড়ায় অন্য মানুষও রয়েছেন যাঁরা এটা সহ্য করবেন না। কাজেই মোহনবাগানের ফ্ল্যাগ পুড়লে ইষ্টবেঙ্গল, মহমেডান স্পোর্টিং এর ফ্ল্যাগও পুড়বে। তারপর এটা থেকে সাম্প্রদায়িক গোলমালও হতে পারে। কাজেই আমরা যদি এইদিকে ওয়াকিবহাল না হই, সচেতন না হই তাহলে এগুলো কনট্রোল করা যাবে না এবং তারা আমাদেরে সুনামের সর্বনাশ করে দেবে।

[6.10 to 6.22 p.m ]

সুনাম কি দুর্ণাম কোন রকম কি চেতনা আছে? তা নেই, যারা এসব পথে যায়। কিন্তু মুস্কিল হচ্ছে, যারা এসব করছে তারা হচ্ছে মুষ্টিমেয়, অসংখ্য মানুষ আছেন যাঁরা এসব পছন্দ করেন না, কিন্তু তাঁরা সোচ্চার হচ্ছে না এদের বিরুদ্ধে। আমি সেজন্য কারও দোষারোপ করতে চাইনা। আমি নিজে ফেডারেশন কাপ দেখতে গিয়েছিলাম, আমি যদি খেলাধূলা খুববেশী দেখি না, ফেডারেশন কাপ দেখতে গিয়েছিলাম, আমার সব চেয়ে খারাপ লাগল যেটা সেটা আমি বড় বড় ক্লাবকে বললাম, আই এফ এ কে বললাম, বললাম সবাই দেখছে এই রকম ফাউল করছে, যখন চোখের সামনে একজন প্লেয়ার আর একজনকে ফাউল করছে, মারছে, তার জন্য তো একটা নিয়ম কানুন থাকবে। ওরা আমাকে বুঝাল নিয়ম কানুন কি করে থাকবে, রেফারী যদি কোন ব্যবস্থা নেয় তো তাকে অসুবিধায় পড়তে হতে পারে। এখন বড় বড় খেলায় যদি এই রকম হয় তো বাইরে থেকে ভারতবর্ষের অন্য জায়গা থেকে তো রেফারী নিয়ে এসে খেলাতে পারা যায়, তাপর তারা খেলিয়ে বাড়ী ফিরে যাবে, আমি তাদের আরও বললাম, আপনারা বসুন প্লেয়ারদের কথা আলোচনা করুন, এদের কত দায়িত্ব, দায়িত্ব এদের কত বেশী, অসংখ্য মানুষ তাদের পছন্দ করে, ভাল ভাল খেলোয়াড় যারা তাদের মানুষ এত পছন্দ করে, তাদের ব্যবহার যদি খারাপ হয়, আইন কানুন না মানাই যদি খেলার চেয়ে বড় হয়ে যায়, মানুষকে আক্রমণ করা হয়, ফাউল করা হয়, তাহলে কি করে হতে পারে, এ করলে তো উত্তেজনা আরও ছড়াবে। যাই হোক ওঁরা বললেন --- আমরা এসব ব্যবস্থা করছি। কাজেই এখানে হচ্ছে না যে আমরা আই এফ এ-র স্বাধীনতা কেড়ে নিচ্ছি, এদের কোন স্বাধীনতা কেড়ে নিইনি, ওঁদের সঙ্গে কথা হয়েছে, একদিনের জন্যও তাঁরা একথা বলেননি আপনার হস্তক্ষেপ করছেন, এগুতে পারছিনা। কোন কাগজে কি বেরিয়েছে সেটা আমাদের দরকার নেই, আই এফ এ কর্তৃপক্ষের সঙ্গে আমার যোগাযোগ হয়েছে, প্রয়োজনে তারা আমার কাছে এসেছে, আজকে এসব কথা বলে এই যে বিপথে চালাবার চেষ্টা করছেন অনেক মানুষকে, তাতে সফল হবেন বলে আমি মনে করছি না। সেই রকম মেডিক্যাল ডিপার্টমেন্ট বিরাট একটা হাসপাতাল করে দিক গ্রাউণ্ডে এই সব আজগুবি গল্প করে লাভ নেই। কিন্তু আমাদের যে বক্তব্য কমিশনকে সাহায্য করার জন্য জজের কাছে নিশ্চয়ই দেব। আর আমি মনে করি যে জজের কাছে, স্পীকার মহাশয় যদি অনুমতি দেন তো সবাইতো সাক্ষী দিতে পারবেন না, অন্ততঃ জনপ্রতিনিধিদের বক্তৃতাগুলি দ্বারা যাতে সাহায্য হয়, সেজন্য সেগুলি ওঁর কাছে পাঠিয়ে দেব, আপনারা বক্তৃতাগুলি ঠিক করে দেবেন, আমি পাঠিয়ে দেব। তারপরে আমি যে কথা

বলতে চাই সব কথার জবাব দিচ্ছি না, আমি যে রিপোর্ট পেয়েছি ডাক্তারের, তাতে লাঠিচার্জে বা এই সব ব্যাপারে কেউ মারা যায়নি, এ্যাসফিকসিয়েশান, দম আটকে, চাপা পড়ে মানুষের প্রাণ চলে গেছে এবং এভাবে সব ঘটনাগুলি ঘটেছে, আমি যা দেখছি। আর মৃতদের মধ্যে ১২ জন যখন খবর দেয় তখনই এদের বেশীরভাগ মারা যায়, আর যাদের নিয়ে যাওয়া হয়েছিল তাদের মধ্যে পরে দুজন মারা গেছে। আর একটা খবর পেয়েছি দুজন জেলা থেকে এসেছিল তারা এখনও বাড়ীতে ফেরেনি বলে খবর পাওয়া গেছে, পরশু দিন, এ সম্বন্ধে খোঁজ খবর করছি। যাই হোক আমাদের সবারই অভিপ্রায় হচ্ছে খেলাটা যাতে সুষ্ঠুভাবে করাতে পারি, কিন্তু এটা মনে রাখতে হবে অনেক সমাজ বিরোধী আছে যারা খেলাধূলা কিছু বুঝে না, কোন খেলা ভাল কোন খেলা মন্দ বুঝে না, কিন্তু উৎসাহ তাদেরই বেশী হয়। আমাদের প্রশাসনিক ব্যবস্থা এবং পুলিশ ব্যবস্থাকে আরও আমাদের কঠোর করতে হবে। শুধু কঠোর নয় আবার ঢেলে সাজাতে হবে। অনেকে এখানে মস্কোর কথা বলেছেন, ওলিম্পিকের কথা তুলেছেন, এইসব তুলনা করে কোন লাভ আছে কি? কোন লাভ নাই। মস্কোর সঙ্গে তুলনা করে লাভ নাই। আমি ডিটেলসের মধ্যে যাচ্ছি না, এখানে শুধু পুলিশ ব্যবস্থা নয়, এটাতো করতেই হবে, মিউনিকে যা হয়েছিল, লোক মরেছিল, গুলি চলেছিল এই সব ঘটনার রিস্ক আমরা নিতে পারি না, ওখানে যা ব্যবস্থা করার সেজন্য ওলিম্পিক ভিলেজ থেকে আরম্ভ করে সব জায়গায় ব্যবস্থা করেছে, আমরা সেই সুব্যবস্থা দেখেছি এবং ঘড়ির কাঁটার মত সব হয়েছে এবং তার জন্য যে অনুশীলন সমস্ত জায়গায় শিল্পের ব্যাপারে এবং অন্য ব্যাপারে যে সমস্ত জায়গা দেখেছি সব তারা করেছে এবং তার জন্য এক বছর ধরে ট্রেনিং পেয়েছে, দিনের পর দিন ট্রেনিং পেয়েছে। দিনের পর দিন এই ট্রেনিং পেয়েছে যাতে কোন রকম অসুবিধা কারও না হয়, মানুষ যাতে খুশী হয় পৃথিবী থেকে সেখানে মানুষ যাচ্ছে সেই বন্দোবস্ত তারা করেছে। এবং তাদের সঙ্গে যারা দর্শক যারা সাধারণ মানুষ তারা সহযোগিতা করেছে। আমাদের এখানকার মত ধনতান্ত্রিক দেশের অন্যান্য জায়গায়ও ফুটবল খেলায় মারামারি হয় - শুধু আমাদের এখানেই হয় তা নয়। ধনতন্ত্রবাদী বেশীরভাগ দেশেই হয়। কিন্তু এই রকম সেখানে এ ধরণের সমাজবিরোধীরা সমস্যার সৃষ্টি করে এই রকম আমি শুনি নি। সোভিয়েটে কোন কোন লোক এক দলকে ভালবাসে আবার অন্য দলকে অন্য লোক ভালবাসে আবার তারা তাদের নিজের দলকে ভালবাসে এই আমি সব সময় দেখেছি। কিন্তু এই রকম জিনিষ কল্পনা করা যায় না। ঐ ১৮ হাজারের মধ্যে আমি শুনেছি আমার সহযোগীদের কাছ থেকে, ওখানে যারা গিয়েছিলেন, যে এমন সব ভাষা প্রয়োগ করে মারামারি না করলেও কার্ড হোল্ডার যারা অনেকে আছেন তাদের বলা উচিত যে তোমরা আমাদের বদনাম করছো, শুধু আমাদের নয় ক্লাবের নয়, সমস্ত পশ্চিমবাংলার। এ জিনিষ আজকে হওয়া উচিত। সেই জন্য আমি আপনাদের কাছে আবেদন করছি যে আমাদের ইতিমধ্যেই খেলাধূলার ব্যবস্থা হওয়া উচিত। সেই জন্য আমি আপনাদের কাছে আবেদন করছি যে আমাদের ইতিমধ্যেই খেলাধূলার ব্যবস্থা করতে হবে। আমরা বলেছি ইতিমধ্যে কিভাবে আমরা আই এফ এ কে ডাকবো, বিভিন্ন ক্লাবকে ডাকবো আমরা আমাদের প্রশাসন ও পুলিশকে বলবো। কারণ এটা যদি বলি যে যতক্ষণ না এনকোয়ারী কমিশন রিপোর্ট দিচ্ছে ততক্ষণ সবকিছু বন্ধ রাখা হবে এটা হতে পারে না। একটু সময় লাগবে, তাড়াহুড়া করে কিছু করা যাবে না। তা ছাড়া যে ম্যাপ আমি দেখেছি তাতে আমি পি. ডবলিউ. ডি কে বলেছি বিশেষ করে বড় মাঠে ইডেনের মত মাঠে যে ধরণের ঘটনা ঘটলো এটা কিসের জন্য ঘটলো? তিনটে থেকেই গোলমাল শুরু হয়েছে ৩-৪০ মিনিট থেকে খেলা আরম্ভ হবার আগে থেকেই গোলমাল শুরু হয়েছে। সেখানে দু চার বার পুলিশ গেল তারা পালিয়ে গেল আবার এলো। কিন্তু এই ভয়ঙ্কর যে ঘটনা যে নারকীয় ঘটনা ঘটলো সেই মর্মান্তিক ঘটনা ঘটে গেল এমন আর এক দিকে রঞ্জি স্টেডিয়ামের আর একটা গ্যালারীতে পুরানো

গ্যালারীতে আমি জিজ্ঞাসা করলাম কেন মারা যাবে সেটা আর কে বলতে পারবে। তবে আমার ধারণা যাদের মৃত্যু ঘটেছে হয়ত এমন হতে পারে তারা হয়তো এর আগে এই খেলার মাঠে কোন দিন আসেই না। তারা হয়তো পালাবার পথ জানে না। ওগুরা পালাবার পথ জানে যারা ইট ছোঁড়ে বোতল ছোঁড়ে মারামারী করে তারা পালাবার পথ জানে। এবং ম্যাপে যা দেখলাম যে পালাবার কোন জায়গা নেই ভীড়ের চাপ যদি আসে তাহলে এই ঘটনা ঘটবে। তারা অনেকে পালাবার জন্য লাফিয়ে পড়েছে। যা হোক সেই সব বিবরণ আরও ভাল করে পাওয়া যাবে। কিন্তু ইতিমধ্যে আমি বলেছি এখন যদি খেলা হয় — জজ সাহেবও দেখবেন সব পড়বেন, অন্য গ্যালারীতে এই সব জিনিষ হয় নি। আবার যদি হয়তো অন্য ছোট মাঠ হত তাহলে এই রকম কাণ্ড হয়তো হোত না। ম্যাপে আমি দেখেছি পালাবার কোন জায়গা নেই। সেইজন্য এটা খুলে দিতে হবে বা অন্য রকম কিছু ব্যবস্থা করতে হবে। আমি বলেছি এখন নাকি পাঁচ হাজার মানুষের জন্য টিকিট বিক্রি হয় ৫ হাজার মানুষ ঢুকতে পারে, এখন যদি খেলা হয় তাহলে সেটা ভেঙ্গে ঠিক করে ব্যবস্থা করতে না পারি তাহলে সেখানে আমরা ১ হাজার টিকিট করবো এবং খালি থাকবে কোন অসুবিধা হবে না। কিছু লোক যদি না ই খেলা দেখলো। যা হোক আমি এগুলি চিন্তা করছি। সেইজন্য আমি আপনাদের বলছি এমন একটা ঘটনা আমরা যদি ইচ্ছা করি তাহলে আমরা একমত হয়ে যদি কিছু কথা বলি এবং সেটা যদি সঠিকভাবে বলি যদি পুলিশের কিছু দুর্বলতা পাওয়া যায় - পুলিশের দুর্বলতা লুকিয়ে রাখার কিছু নাই - কাগজে অনেক বেরিয়েছে আমি নাকি বলেছি যে পুলিশ গেলে সব মারা যেতো এই সব বাজে কথার মধ্যে আমি যেতে চাই না তদন্ত হবে। তবে আমরা সবাই মিলে যাতে একটা ব্যবস্থা গ্রহণ করতে পারি তারই চেষ্টা করা উচিত। পশ্চিমবাংলার ক্রিকেট এবং ফুটবল খুবই জনপ্রিয় যদিও মানের দিক থেকে কিছুই নয় আর্ন্তজাতিক ক্ষেত্রে। আমি খেলা দেখলাম অনেক আয়োজন অনেক নিষ্ঠার সঙ্গে অনেক সত্তার সঙ্গে কাজ কার দরকার। তবে যেটুকু আছে সেটুকু আমরা হারাতে চাই না। সেইজন্য আমি আপনাদের সবাইয়ের কাছে আবেদন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে যে আলোচনা করতে দিলেন তাতে আমাদের সংশোধনী দেবার উপায় ছিল না, সাজেসানস দেবারও উপায় ছিল না। আইন বর্হিভূত ভাবে আপনি আমাদের এডজোর্ণমেন্ট মোশনও করতে দিলেন না। রুল ১৬৯ এ গভর্নমেন্ট রেজলিউশানও নয়। আপনি এইসব বিষয়ে বিরোধীপক্ষের সঙ্গে একটু কনসাল্ট করুন এই অনুরোধ করছি।

**মিঃ স্পীকার :** সভার অধিবেশন আগামীকাল, ২০শে আগষ্ট, ১৯৮০, বুধবার বেলা একটা পর্য্যন্ত মুলতুবী থাকলো।

## ADJOURNMENT

The House was then adjouned at 6.22 p.m. till 1 p.m. on Wednesday the 20th August, 1980, at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly Assembled under the provisions of the Constitution of India.**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Wednesday, the 20th August, 1980 at 1 P.M.

## PRESENT

Mr. Speaker (Shri Syed Abul Mansur Habibullah) in the Chair, 9 Ministers, 3 Ministers of State and 194 Members.

[1-00 to 1-10 p.m.]

**মিঃ স্পীকার :** এখন প্রশ্নোত্তর।

**শ্রী জনমেজয় ওঝা :** স্যার, আজকে প্রশ্নোত্তরের সময়টুকু অন্য বিষয় নিয়ে আলোচনা করা হোক, কারণ আমরা দেখছি, ২২ টি প্রশ্নের মধ্যে অধিকাংশ প্রশ্নই স্থগিত থাকছে।

**মিঃ স্পীকার :** যে কয়েকটি উত্তর এসেছে সেগুলি হোক।

**শ্রী রজনী কান্ত দোলুই :** আমি স্যার, আপনার ইনসট্রাকসান অনুযায়ীই কোয়েশ্চেন দিয়েছি, ডেট ওয়াইজ কোয়েশ্চেন দিয়েছি কিন্তু আমার প্রশ্নগুলি আসছে না, এটা স্যার, আপনি দেখুন।

**মিঃ স্পীকার :** ঠিক আছে আপনি এখন বসুন। প্রভাসবাবু ছোটাছুটি করছেন, বন্যায় সব ভেসে যাচ্ছে, সেইজন্য স্থগিত হয়ে যাচ্ছে।

* 20 Held Over
* 21 Held Over
* 22 Held Over

### Starred Questions
(to which oral answers were given)

**কল্যাণী স্পিনিং মিল**

*২৩। (অনুমোদিত প্রশ্ন নং *২০৪।) **শ্রী সরল দেব :** সরকারী সংস্থা বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) সাম্প্রতিকালে নূতন ম্যানেজিং ডিরেক্টর নিয়োগের পর কল্যাণী স্পিনিং ও উইভিং মিলের লাভ / লোকসানের মাসিক গড় কত; এবং

(খ) ইহার পূর্ববর্তী এক বৎসরে এই গড়ের পরিমাণ কত ছিল?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য :**

(ক) প্রতি মাসে গড়ে আনুমানিক ক্ষতির পরিমাণ ১৭.০০ লক্ষ টাকা।

(খ) ১৯৭৯-৮০ সালে প্রতি মাসে গড়ে আনুমানিক ক্ষতির পরিমান ছিল ১৭.৭০ লক্ষ টাকা।

**শ্রী প্রবোধ চন্দ্র সিংহ :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে প্রতি মাসে এত যে ক্ষতি হচ্ছে, এটাকে রোধ করার জন্য বা ক্ষতির মাত্রা কমাবার জন্য সরকার থেকে কোন ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কি না?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য :** ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। তবে এখন পর্যন্ত এই বিষয়ে খুব ভাল সাড়া পাওয়া যায় নি। আমরা চেষ্টা করছি যাতে ক্ষতিটা সম্পূর্ণভাবে রোধ করা যায়।

**শ্রী সুমন্ত কুমার হীরা :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন কল্যাণী স্পিনিং মিলে দীর্ঘদিন ধরে যে লোকসান হচ্ছে, এই লোকসান কাটাবার জন্য কোন পরিকল্পনা আপনার বোর্ড অব ডাইরেক্টর থেকে করা হয়েছে কি না?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য :** পরিকল্পনা করা হয়েছে।

**শ্রী সুমন্ত কুমার হীরা :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে কি পরিকল্পনা নেওয়া হয়েছে?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য :** এই সম্পর্কে জানতে হলে নোটিশ দিতে হবে। তবে মর্ডানাইজেশানের জন্য ক্যাপিটাল এক্সপেণ্ডিচার করা হয়েছে এবং মর্ডানাইজেশন প্রায় হয়ে এসেছে। তবে এখন অসুবিধা যেটা হচ্ছে জেনারেটর বসাতে পারা যায় নি, যার জন্য কিছু প্রোডাকশান লস হচ্ছে।

**শ্রী রজনীকান্ত দোলুই :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে এত টাকা লোকসানের কারণ কি?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য :** এই লসটা আজ থেকে হচ্ছে না। এটা দীর্ঘ ১০ বছর ধরে হচ্ছে। আগে লস ছিল ২৫/৩০ লক্ষ টাকা মাসে এবং তিন থেকে ৩॥ কোটি টাকা বছরে। আমরা মর্ডানাইজেশান করে কিছু ওয়ার্ক লোড বাড়িয়েছি। অবশ্য এর জন্য শ্রমিকদের মধ্যে অসন্তোষ ছিল কিন্তু তা সত্বেও কিছুটা ওয়ার্ক লোড বাড়িয়ে লস কিছু কমান হয়েছে। তবে এখন পর্যন্ত সম্পূর্ণভাবে ভায়েবল করা যায়নি। আমরা চেষ্টা করছি যাতে এটা করা যায়।

**শ্রী জনমেজয় ওঝা :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে কি কি কারণে এই ক্ষতি হচ্ছে?

[1.10 - 1.20 p.m.]

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য :** প্রথম কথা হচ্ছে, এই ক্ষতি হওয়ার কারণ, এটা অতীত থেকে হয়ে আসছিল। এরা যে রিপোর্ট দিয়েছিলেন, এতে একসেস লেবার আছে সেই জন্য ক্ষতি হচ্ছে, এটা কিন্তু একমাত্র ক্ষতির কারণ নয়। একসেস লেবার প্রায় ৩০০ জন আছে। আমরা তাদের ছাঁটাই করে দিতে পারি না। আমরা নূতন কোন লেবার নিইনি। আমরা এই একসেস লেবারগুলোকে চেষ্টা করেছিলাম ডি.পি.এল-এ নিয়ে যাবার জন্য, প্রথমে তারা রাজী হয়েছিল, কিন্তু শেষ পর্যন্ত তারা রাজী হলো না। বর্ত্তমানে আমরা কল্যাণী স্পিনিং মিলে নূতন স্পিনিং ফ্রেম বসিয়ে একসেসটা মিট আপ করবার চেষ্টা করছি। আর একটা জিনিষ হচ্ছে লেবারদের পার হেড প্রডাকশান অন্যান্য মিলের তুলনায় কল্যাণী স্পিনিং মিলে কম। আমরা ইউনিয়নের সঙ্গে এটার ব্যাপারে একটা ব্যবস্থা করছি।

**শ্রী অমলেন্দ্র রায় :** এই যে লোকসান হচ্ছে, এই লোকসানের একটা এলিমেন্ট হিসাবে, তুলা যে দরে কেনা হচ্ছে, সেই দরে তুলা কেনার ফলে লোকসানের পরিমান বাড়ছে কি না? এবং তুলা সরবরাহের ক্ষেত্রে যে সুযোগ সুবিধা আমাদের প্রাপ্য সেটুকু পেলে আমাদের লোকসানের পরিমান কমবে কি না?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য :** আমরা তুলা মহারাষ্ট্র কটন কো অপারেটিভ থেকে কিনছি এবং সেন্ট্রাল গভর্ণমেন্টের যে কো অপারেটিভ আছে তাদের কাছ থেকে কেনা হচ্ছে, তাদের যে রেট সেই আমাদের তুলা কেনা হচ্ছে। কাজেই সেই তুলা বম্বে যে দরে পায় আমরাও সেই দরে পাই। কিন্তু রেলওয়ে ফ্রেটটা আমাদের বেশী হচ্ছে। এই ব্যাপারে আমরা কেন্দ্রের কাছে দরবার করেছি যাতে রেলওয়ে ফ্রেটটা কম হয় এবং এখনও দরবার করছি। কিছুদিন আগে প্রণববাবুর সঙ্গেও দেখা করেছি ফ্রেটে ইকোয়েলাইজেশন এর ব্যাপারে।

**শ্রী রজনীকান্ত দোলুই :** কল্যাণী স্পিনিং মিলে টোটাল লেবার কত?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য :** এটা নোটিশ দিতে হবে।

**শ্রী জনমেজয় ওঝা :** মন্ত্রী মহাশয় বললেন যে ওখানে শ্রমিক বেশী এবং উৎপাদন কম। কতটা কম ছিল?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য :** নোটিশ দিতে হবে।

**শ্রী অমলেন্দ্র রায় :** মন্ত্রী মহাশয় বললেন যে ফ্রেট ইকোয়েলাইজেশনের ব্যাপারে কেন্দ্রের সঙ্গে কথা বলা হয়েছে। আমি স্পেসিফিক্যালি জানতে চাইছি, এই ব্যাপারে কেন্দ্রীয় সরকার কি বলেছেন রাজ্য সরকারকে?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য :** ওঁরা বিবেচনা করছেন বলেছেন।

**মিঃ স্পিকার :** কোশ্চেন নং ২৪ হেল্ড ওভার রইলো, কারণ মন্ত্রী মহাশয় বন্যার জন্য নর্থ বেঙ্গলে গেছেন। কোশ্চেন নং ২৫, এটাও হেল্ড ওভার রইলো, কারণ মন্ত্রী মহাশয় এখানে নেই।

**শ্রী রজনীকান্ত দোলুই :** মিঃ স্পীকার, মিনিষ্টার থাকবেন না হাইসে আর আমাদের কোশ্চেনগুলো হেল্ড ওভার হয়েছে, এটা চলতে পারে না। আমাদের প্রিভিলেজ নষ্ট হয়ে যাচ্ছে। তাহলে আপনি কোশ্চেন আওয়ারটা বন্ধ করে দিন। এটাই আপনার কাছে আমাদের সাবমিশন।

**মিঃ স্পিকার :** এখানে উত্তর দেবার জন্য নির্দিষ্ট করা হয়েছিল, কিন্তু মন্ত্রী অন্য কোথাও আর্জেন্ট কাজে চলে যেতে পারেন। তিনি আমাকে চিঠি দিয়েছেন যে, তিনি উপস্থিত থাকতে পারবেন না। সেই চিঠিতে তিনি লিখেছেন, My question may be deferred till 27. এই হচ্ছে ঘটনা। এখন মন্ত্রীরা সব পরামর্শ করে চলে গেছেন কিনা, আমি বলতে পারব না। পরামর্শ করে সবাই মিলে হাউসকে বিপদে ফেলে যেতে পারেন, আবার এক এক জন এক একটি ইমপর্টেন্ট কাজের জন্যও চলে গিয়ে থাকতে পারেন।

**শ্রী রজনীকান্ত দোলুই :** চিত্তব্রত-বাবুও কি আপনাকে বলে গেছেন?

**মিঃ স্পিকার :** চিত্তব্রত বাবু বলেছেন, I has not been possible to Collect the adequate materials for the replies. সেইজন্য উনি এখানে উপস্থিত হননি। সুতরাং এ

প্রশ্নটি স্থগিত থাকছে।

*24, *25, *26 and *27. Held Over.

**এক্স-রে ফিল্ম তৈয়ারীর কারখানা**

*২৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৭।) **শ্রী দীপক সেনগুপ্ত :** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) "এক্স-রে" ফিল্ম তৈরীর কারখানা স্থাপনের কোন পরিকল্পনা রাজ্যসরকারের আছে কি; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর "হ্যাঁ" হইলে (১) বর্তমানে এই পরিকল্পনার কতদূর অগ্রগতি হইয়াছে ও (২) এই কারখানা স্থাপনে কোন বাধা/অসুবিধা আছে কি; এবং থাকিলে কি কি বাধা/অসুবিধা দেখা দিয়াছে?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য :**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী দীপক সেনগুপ্ত :** এ সম্পর্কে একটি সংবাদ মন্ত্রী মহাশয়ের নামে সংবাদপত্রে বেরিয়েছিল? দি তাই হয় তাহলে জনসাধারণের মধ্যে যাতে ভুল বোঝাবুঝি না হয় তার জন্য কোন ব্যবস্থা অবলম্বন করা হয়েছে কি?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য :** আমার নামে এই রকম কোন সংবাদ বেরিয়েছে বলে আমি শুনিনি। আমি এক্স-রে ফিল্ম তৈরীর কারখানা স্থাপনের ব্যবস্থা ওয়েষ্ট বেঙ্গল গভর্ণমেন্টের তরফ থেকে করার কথা কোথাও বলিনি। তার কারণ আমি বলছি এক্স-রে ফিল্ম করার ব্যাপারে কেন্দ্রীয় সরকার চিন্তা করছেন। আমার মনে হয় ইন্দু ফিল্ম কারখানায় - ইট ইজ এ ভেরি বিগ কনসার্ন- করবেন। এই জিনিষ ষ্টেট গভর্ণমেন্টের করার অসুবিধা আছে, এর জন্য অনেক টাকার প্রয়োজন।

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় মন্ত্রী মহাশয়ের কি জানা আছে যে, রাজ্যে এক্স-রে ফিল্ম সরবরাহে ক্ষেত্রে চরম অব্যবস্থা চলছে?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য :** ওটা এই প্রশ্নের সঙ্গে জড়িত নয়।

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন এই রাজ্যে এক্স-রে ফিল্ম সরবরাহ করার জন্য কি ব্যবস্থা আছে?

**ডঃ কানাইলাল ভট্টাচার্য্য :** এটা আমি এখনই ঠিক বলতে পারছি না। আপনি আমাকে নোটিশ দেবেন, আমি আপনাকে পরে বলে দেব।

* 29 Held Over.

* 30 Held Over.

* 31 Held Over.

**বংশীহারী পঞ্চায়েত কর্তৃক ভেস্টেড জমি বন্টনের সুপারিশ**

*৩২। (অনুমোদিত প্রশ্ন নং *৩৫১।) **শ্রী অহীন্দ্র সরকার :** ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে, পশ্চিম দিনাজপুর জেলার বংশীহারী পঞ্চায়েত সমিতির ভূমি সংস্কার ও উন্নয়ন সাব-কমিটি একখন্ড ভেস্টেড জমি সুকুল মহান্ত নামে একজনকে দেবার জন্য সুপারিশ করা সত্ত্বেও স্থানীয় কর্তৃপক্ষ অন্য একজনকে এই জমি বন্দোবস্ত দিয়াছেন,

(খ) সত্য হইলে, (১) ইহার কারণ কি, (২) শেষোক্ত ব্যক্তির নাগরিকত্ব সম্বন্ধে কোন তথ্য রাজ্যসরকারের নিকট আছে কিনা এবং (৩) এ বিষয়ে কোন ব্যবস্থা গ্রহণ করার কথা সরকার চিন্তা করিতেছেন কি না?

**শ্রী বিনয় কৃষ্ণ চৌধুরী :**

(ক) ও (খ) এ পর্যন্ত যা খবর পাওয়া গেছে তাতে জানা যায় যে ১৯৭২-৭৩ সালে তদানীন্তন ভূমি সংস্কার উপদেষ্টা কমিটির সুপারিশক্রমে জনৈক শরৎ মহালীকে এক খন্ড জমি বন্দোবস্ত দেওয়া হয়। উক্ত শরৎ মহালী ১৭৯ টাকার বিনিময়ে ঐ জমিটি একটি অ-রেজিষ্টিকৃত দলিলের মাধ্যমে জনৈক সুকুল মহান্তকে হস্তান্তর করেন এই অবস্থায় ঐ জমিটি ঐ বৎসরেই উক্ত সুকুল মহান্তকে রায়তি পাট্টা মূলে বন্দোবস্ত দেওয়া হয়।

শ্রী মহান্তকে রায়তি পাটটা দেবার আগে শরৎ মহালীকে যে বন্দোবস্ত দেওয়া হয়েছিল তাহা বাতিল করা হয় নি। পরবর্তীকালে ঐ বন্দোবস্ত বাতিল করবার জন্য মহকুমা শাসকের নিকট একটি প্রস্তাব পেশ করা হয়, প্রস্তাবটি মহকুমা শাসক অগ্রাহ্য করেন। এই আদেশের বিরুদ্ধে ওয়েষ্ট বেঙ্গল ল্যান্ড রিফর্মস এ্যাক্ট এর ৫৪ ধারায় একটি আপিল জেলা সমাহর্তার নিকট দাখিল করা হয় এবং জেলা সমাহর্তা মহকুমা শাসকের আদেশ খারিজ করে দেন। জেলা শাসকের আদেশ কার্যাকরী করার জন্য ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে।

শ্রী শরৎ মহালী বাংলাদেশ থেকে এসেছেন। তিনি ভারতীয় নাগরিকত্বের কোন প্রমান পত্র দেখাতে পারেননি।

এই বিষয়ে আরও বিস্তারিত তথ্য চেয়ে পাঠানো হচ্ছে যদি দেখা যায় ইচ্ছাকৃতভাবে বে-আইনী কাজ করা হয়েছে তাহলে যথাযত ব্যবস্থা গ্রহণ করা হবে।

[1.20 - 1.30 p.m.]

**শ্রী দীপক সেনগুপ্ত :** ঐ যে জমিগুলি বন্টন করা হয়েছে সেগুলি দখল নিতে কোথাও কি কোন অসুবিধা হয়েছে?

**শ্রী বিনয় কৃষ্ণ চৌধুরী :** আপনি যা প্রশ্ন দিয়েছিলেন সেই অনুযায়ী আপনাকে খবর দিয়েছি। আপনি যা প্রশ্ন করলেন সেটা নোটিশ হিসাবে দেবেন তারপর আমি উত্তর দেবো।

**শ্রী রজনীকান্ত দোলুই :** যে সমস্ত ভেস্টেড জমি ডিসট্রিবিউসান করা হয়েছে সেই সমস্ত জমি সি.পি.এম ক্যাডাররা তাদেরকে দখল করতে দিচ্ছে না - এই রকম খবর আপনার কাছে আছে কি?

**শ্রী বিনয় কৃষ্ণ চৌধুরী :** না, এটা সত্য নয়।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** খাস জমি বিলি বন্টনের ব্যাপারে তপশিলী উপজাতিদের অগ্রাধিকার দেবার কোন সরকারী নির্দেশ আছে কি?

**শ্রী বিনয় কৃষ্ণ চৌধুরী :** সরকারী নির্দেশ তো আছেই, এ ছাড়া সেকসান ৪৯তে ইন দি বডি অফ দি য়্যাক্ট একথা ক্লিয়ারলী দেওয়া আছে।

**শ্রী রজনীকান্ত দোলুই :** তপশিলী সম্প্রদায়ের মধ্যে যে পারসেনটেজ দেওয়ার কথা আছে তা কি দেওয়া হচ্ছে?

**শ্রী বিনয় কৃষ্ণ চৌধুরী :** এই পপুলেসানের যে পারসেনটেজ তার থেকে বেশী পারসেনটেজ দেওয়া হচ্ছে।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** তপশিলী উপজাতিদের মধ্যে খাস জমি দেবার ক্ষেত্রে সরকারী যে সার্কুলার আছে সেটা সব জেলাতে কি অনুসরণ করা হচ্ছে?

**শ্রী বিনয় কৃষ্ণ চৌধুরী :** সেটাতো পরের কথা। তা যদি না করা হয়ে থাকে তাহলে আপনারা জানাবেন, কেননা সেকসান ৪৯-তে সেখানে বলে দেওয়া হয়েছে ডিসট্রিবিউসানের কথা। এ ছাড়া আমরা যেটা গাইড লাইন দিয়েছি সেখানে পরিস্কার বলে দেওয়া আছে। তারপরে যদি কোথাও লঙ্ঘিত হয় তাহলে আমাদের নিশ্চয়ই জানাবেন কেননা সেটা ক্লিয়ার ভ্যায়োলেসান অফ দি ডিরেকসান।

**Mr. Speaker :** Hon'ble Minister, Shri Pravas Chandra Roy, is absent.

Question Nos. * 33 to * 38 are Held Over

**কোচবিহার জেলায় খাস জমি বন্টন**

*৩৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৬।) **শ্রী দীপক সেনগুপ্ত :** ভূমি সদ্ব্যবহার ও সংস্কার এবং ভূমি ও ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) কোচবিহার জেলায় ১৯৭৯ সনের জানুয়ারী মাস থেকে ১৯৮০ সনের জুন মাস পর্যন্ত মোট কত পরিমাণ খাস বা ভেস্টেড জমি বন্টন করা হয়েছে; এবং

(খ) তন্মধ্যে কত জমি তপশিলী ও অ-তপশিলী সম্প্রদায়ের মধ্যে বন্টন করা হয়েছে?

**শ্রী বিনয় কৃষ্ণ চৌধুরী :**

(ক) ও (খ) এখন পর্য্যন্ত প্রাপ্ত তথ্যানুসারে মোট ৪০০৩ একর জমি বন্টন করা হয়েছে। উক্ত জমি মোট ১১০৭০ জনের মধ্যে বন্টন করা হয়েছে। তন্মধ্যে ৭৭২৬ জন তপশিলী জাতিভুক্ত এবং ৪৬ জন তপশিলী উপজাতি ভুক্ত।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** এ সম্পর্কে যদি কোন তথ্য আপনার কাছে দেওয়া হয় তাহলে আপনি কি কিছু ব্যবস্থা গ্রহণ করবেন?

(কোন উত্তর নাই)

**শ্রী রজনীকান্ত দোলুই :** ১১০৭০ জনকে ভেষ্টেড জমি বন্টন করা হয়েছে বলছেন, কতটা জমি এখন বাকী আছে যেগুলো বন্টন করা হয়নি?

**শ্রী বিনয় কৃষ্ণ চৌধুরী :** সেটা কোয়েশ্চেনে ছিল না। কতটা দেওয়া হয়েছে, এবং কতটা বাকী আছে আলাদা কোয়েশ্চেন করবেন, তা না হলে বলতে পারব না, অসুবিধা হবে।

**শ্রী সন্দীপ দাস :** এ কথা কি সত্য যে আদিবাসীদের জন্য নির্দিষ্ট কিছু খাস জমি অন্যেরা দখল করে নিয়েছে এই রকম অভিযোগ মন্ত্রী মহাশয় পেয়েছেন কি, কুচবিহারের তুফানগঞ্জে সিডিউল ট্রাইসব ষ্টুডেন্টস এ্যাসোসিয়েসন এই দাবীতে এবং এই অভিযোগের ভিত্তিতে অবস্থান করেছিল। এ বিষয়ে কিছু জানাবেন কি?

**শ্রী বিনয় কৃষ্ণ চৌধুরী :** এ বিষয়ে নির্দিষ্ট প্রশ্ন না থাকলে জবাব দেওয়া যায় না। এখানে যেটা আছে সেটা পড়ে দেখুন। কুচবিহারের কিছু জমি অমুক তারিখ থেকে অমুক তারিখ পর্যন্ত বন্টন করা হয়েছে। সেটা আলোচনা হয়েছে বলা হয়েছে, সিডিউল কাষ্ট, সিডিউল ট্রাইবসদের এটা ব্রেক আপ ফিগার। অফ হ্যান্ডে বলা যায় না। আপনি প্রশ্ন করুন, আবার প্রশ্ন করবার সুযোগ রয়েছে, তাহলে আবার তার জবাব দোব।

**শ্রী কৃষ্ণধন হালদার :** জমির ব্যাপারে এমনিতে নিয়ম আছে এক হেক্টর জমির মালিকদের ভেষ্টেড জমি দেওয়া যায় না, তপশিলীদের ক্ষেত্রে এক একরের বেশী যেসব ভাগচাষী আছে তাদের সম্বন্ধে কোন ব্যবস্থা করা যাবে কি?

**শ্রী বিনয় কৃষ্ণ চৌধুরী :** এ থেকে ও প্রশ্ন ওঠে না। এটা অন্য প্রশ্ন।

**শ্রী রজনীকান্ত দলুই :** তপশিলীদের ভিতরে এক একরের বেশী জমি যদি থাকে তাকে খাস জমি দেওয়া যাবে কি?

**শ্রী বিনয় কৃষ্ণ চৌধুরী :** যা আছে, জমির ক্ষেত্রে যা নিয়ম পরিষ্কার জেনে রাখুন এক হেক্টর পর্য্যন্ত তার নিজের এবং মিলিয়ে করতে পারবে। তারপরে যেটা নিতে পারবে সেটা বলা হয়েছে এক একর, এটা এ্যামেন্ডমেন্ট হয়েছে, এখানে পাশ হয়েছে, সবাই এটা জানে।

* 40 Held Over

* 41 Held Over

**মিঃ স্পীকার :** এখন প্রশ্নোত্তর শেষ।

## Adjournment Motion

**মিঃ স্পীকার :** রোজ এতগুলি করে মুলতুবী প্রস্তাব দেওয়া হয়, আপনারা বললেন আমরা এগ্রি করলাম, এক এক পার্টি থেকে এক একজন দিলে ভাল হয়। পড়তে দেওয়ার প্রশ্ন নয়, ৪/৫ জন করে দিচ্ছেন, মনে হয় পার্টি সিরিয়াস নয়।

আজ আমি সর্বশ্রী জন্মেজয় ওঝা, রজনীকান্ত দোলুই, সত্যরঞ্জন বাপুলি, মহম্মদ সোহরাব,

কৃষ্ণদাস রায় এবং সামসুদ্দিন আহমেদ মহাশয়ের কাছ থেকে মোট ছয়টি মুলতুবী প্রস্তাবের নোটিশ পেয়েছি।

প্রথম প্রস্তাবে শ্রী ওঝা আসাম থেকে আগত শরণার্থীদেব সম্পর্কে, পঞ্চম প্রস্তাবে শ্রী রায় জনৈক রাজনৈতিক কর্মীর হত্যার সম্পর্কে এবং ষষ্ঠ প্রস্তাবে শ্রী আহমেদ মালদহ জেলায় বন্যা পরিস্থিতি সম্পর্কে আলোচনা করতে চেয়েছেন।

প্রথম, চতুর্থ এবং ষষ্ঠ প্রস্তাবে উল্লিখিত ঘটনাগুলি কিছুদিন ধরে চলছে তাই এদের ওপর মুলতুবী প্রস্তাব হতে পারে না।

শেষ প্রস্তাবে বন্যা সম্বন্ধে যা এসেছে আমি আপনাদের কাছে অনুরোধ করব, এ্যাডজোর্ণমেন্ট মোশনে আলোচনা হতে পারে না, দরকার হলে অন্য জিনিষ আলোচনার মধ্যে নিতে পারি। চীফ হুইপ রয়েছেন আপনারা আলোচনা করে দেখতে পারেন। শ্রী ওঝা যেটা বলেছেন সেটা এ্যাডজোর্ণমেন্ট মোশনের মধ্যে আলোচনা হয়েছে, কনটিনিউড অবস্থার মধ্যে নিতে পারি না।

[1.30 - 1.40 p.m.]

**মিঃ স্পীকার :** বাকি কটি প্রস্তাব ২, ৩ ও ৫ এগুলি আইন শৃঙ্খলার সঙ্গে জড়িত। আমি আগেই বলেছি এগুলি আইনের মাধ্যমে প্রতিকার হবে।

**শ্রী রজনীকান্ত দোলুই :** জাতীয় পতাকা ছুঁড়ে ফেলে দিয়ে পার্টির পতাকা তুলছে এখানে আইন শৃঙ্খলার প্রশ্ন কি ভাবে আসে?

**মিঃ স্পীকার :** এইভাবে এ্যাডজোর্ণমেন্ট মোশান হয় না। যা আপনি বলতেন যে কোন পুলিশ অফিসার বা বি.ডি.ও. করছে তাহলে হতো।

**শ্রী রজনীকান্ত দোলুই :** মহিষাদল ও হাওড়ায় করেছে। This Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrance, namely —

Disrespect shown to the National Flag by C.P.M. party on the Independence day.

On the 15th August, 1980 a group of people said to be supporters of C.P.M. party obstructed hoisting of the National Flag and tore it to pieces at Gandharvapur village in Sankrail Thana area in Howrah District. On the same day National Flag hoisted by Congress (I) Supporters on Old Grand Trunk Road near Bamunpara in Mamari Block of Burdwan District was torn by supporters of the same political party with the help and assistance of the police.

এটা একটা সিরিয়াস ইস্যু ন্যাশানাল ফ্ল্যাগকে টুকরো টুকরো করে ফেলে দেওয়া হয়েছে এবং সেই জায়গায় ইনক্লাব জিন্দাবাদ বলে পার্টির পতাকা তোলা হয়েছে।

**মিঃ স্পীকার :** আপনারা যদি এইভাবে বলতে থাকেন তাহলে এবার থেকে পড়া বন্ধ করে

দেবার চিন্তা করতে হবে। এবার আমি জন্মেজয় ওঝা মহাশয়কে পড়তে অনুরোধ করছি।

**শ্রী জন্মেজয় ওঝা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরী এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাততঃ তার কাজ মুলতুবী রাখছেন। বিষয়টি হলো—

আসাম হইতে উৎখাত সহস্র সহস্র বাঙ্গালী পশ্চিমবঙ্গে আগমন ও তাহাদের অবর্ণনীয় দুর্গতি।

আসাম হইতে প্রায় ৫০ হাজার বাঙ্গালী এই পর্যন্ত পশ্চিমবঙ্গে প্রবেশ করিয়াছে। তাহাদের আগমন এখনও অব্যাহত। রেলষ্টেশন, ত্রাণশিবিরে, আত্মীয় স্বজনের বাড়ীতে বাড়ীতে তাহাদের দুর্গতি অবর্ণনীয়। আসাম সরকার তাহদের বিদেশী আখ্যা দিয়ে ফেরত লইতে অনিচ্ছুক। এক দিকে লক্ষ লক্ষ বাঙ্গালী বিপন্ন অন্য দিকে সমস্যা জর্জরিত পশ্চিমবঙ্গ চরম অবস্থার সম্মুখীন। এই সম্পর্কে আলোচনার জন্য আদ্যকার সভা মুলতুবী রাখা হউক।

এই সম্পর্কে আলোচনা হয়ে গেছে। কিন্তু এখন আবার নতুন অবস্থার সৃষ্টি হয়েছে। আমরা কাগজে দেখলাম আমাদের মুখ্যমন্ত্রী আসাম সরকারকে লিখেছেন কিন্তু তার কি উত্তর এলো, কি এলো না তা আমরা কিছু জানতে পারলাম না।

**মিঃ স্পীকার :** এরূপ করলে এটাকে ডিসকনটিনিউ করতে হবে। এরূপ জিনিষ আমি আর এ্যালাউ করবো না।

আমি নিম্নলিখিত বিষয়ের উপর দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি, যথা :

১) কান্দি থানায় ২ জন ও.সি. — শ্রী রজনীকান্ত দোলুই, এম এল. এ.

২) মালদহ ও মুর্শিদাবাদে বন্যার তাণ্ডব — শ্রী রজনীকান্ত দোলুই, এম এল এ.

৩) মাধ্যমিক শিক্ষক ও শিক্ষাকর্মীদের আগষ্ট সেপ্টেম্বর মাসে কর্মবিরতি ও গণ আইন অমান্যের ডাক — শ্রী মহঃ সোহরাব, এম. এল. এ.

৪) মালদহ ও পশ্চিমদিনাজপুর জেলার ৩৪ নং জাতীয় সড়কে যানবাহন চলাচলে অসুবিধা — শ্রী ধীরেন্দ্রনাথ সরকার, এম. এল. এ

5) Incident of snatching of arrested person from Bhagabanpur P.S. on 17.8.80 —Shri Haripada Jana (Bhagabanpur) M.L.A.

6) State Food and Supplies Minister's order regarding Coal India — Shri Jonmenjoy Ojha, M.L.A.

7) Baker's Strike and Non-availability of Bread — Shri Jonmenjoy Ojha & Shri Habibur Rahaman, M.L.A.

8) Lorry Strike in West Bengal — Shri Rajani Kanta Doloi, M.L.A.

9) Alleged Showing of disrespect to National Flag by C.P.M workers at Mahisadal on 15.8.80 — Shri Rajani Kanta Doloi, M.L.A.

আমি বেকার স্ট্রাইক এন্ড নন এ্যাভেলেবিলিটি অফ ব্রেড বিষয়ের উপর শ্রী জন্মেঞ্জয় ওঝা ও হবিবুর রহমান কর্তৃক আনীত নোটিশ মনোনীত করেছি।

সংশ্লিষ্ট মন্ত্রিমহোদয়, যদি সম্ভব হয় ঐ বিষয়ের উপর একটি বিবৃতি দিতে পারেন অথবা বিবৃতি দেবার জন্য একটি ডেট দিতে পারেন।

**শ্রী বিনয় কৃষ্ণ চৌধুরী :** ২৮শে আগষ্ট।

**মিঃ স্পীকার :** এখন মেনশন।

## Mention Cases

**শ্রী রজনীকান্ত দোলুই :** স্যার, আপনার অনুমতি নিয়ে আমি একটি বিষয়ে হাউসের অবগতির জন্য জানাচ্ছি। শিক্ষা বিভাগ সম্পর্কে অনেক সময় অনেক কথা বলা হয়েছে। সম্প্রতি যে জিনিষটা ঘটেছে সে সম্পর্কে আমি বলতে চাই। ওয়েষ্ট বেঙ্গল বোর্ড অফ সেকেন্ডারী এডুকেশানের রেজাল্ট কয়েকদিন আগে বের হয়েছে তাতে কি জিনিষ আছে সেটা আমি আপনাকে বলতে চাই। এদের অনেক রকম গাফিলতি ও অপদার্থতার পরিচয় আমরা পেয়েছি। আমার কাছে একটা মার্কস সিট আছে তাতে ছাত্রের নাম আছে-- বাবার নাম আছে-- রোল নাম্বার আছে--- ডেপুটি সেক্রেটারীর সই আছে, কিন্তু সেখানে নাম্বারের ঘর সেখানে একেবারে ব্ল্যাঙ্ক। কতবড় অক্ষমতা থাকলে এ জিনিষ হয়। এখানে নম্বর বসিয়ে - লেটার মার্কস বসিয়ে সে তো ন্যাশনাল স্কলারশিপ পেয়ে যেতে পারে। এখান দলবাজী ছাড়া আর কিছুই হচ্ছে না। সেইজন্য আমি বলছি যে, এ বিষয়ে একটা এনাকোয়ারী করা হোক-- এবং যারা করেছে তাদের শাস্তি দেওয়া হোক। আপনি দেখেছেন এটা একটা সিরিয়াস ব্যাপার --- মার্কস সিটে মার্কস বসান নেই। বোর্ডের কোশ্চেন আউট হয়ে যাচ্ছে। মার্কস সিট এইভাবে যাচ্ছে। যাতে দেখা যাচ্ছে যে সেখানে কি ধরণের অপদার্থতা চলছে। সুতরাং আমি শিক্ষা মন্ত্রীর পদত্যাগ চাই যাতে সমস্ত জিনিষগুলি রেকটিফায়েড হবে এবং দলীয় লোক ভবেশ মৈত্র যিনি ওখানে আছেন তাঁর পদত্যাগ চাই।

[1.40 - 1.50 p.m.]

**মিঃ স্পীকার :** রজনীবাবু একটা পার্টির ডেপুটি লিডার, উনি জানেন কোন মন্ত্রীর পদত্যাগের কথা বলতে গেলে কি কি প্রোসিডিওরে সেটা বলতে হয়। তিনি আমার কাছে পার্মিশান নিয়েছেন সেই পার্মিশানের তিনি সদ্ব্যবহার করেছেন কিনা সেটা তাঁরা বিচার করবেন।

**শ্রী নির্মল কুমার বসু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার প্রতি কৃতজ্ঞ যে আপনি আমাকে উল্লেখ করতে অনুমতি দিয়েছেন। আমি আপনার মাধ্যমে বিধানসভার সকল পক্ষের সদস্যদের দৃষ্টি আকর্ষণ করছি একটা বিষয়ের উপর এবং আমি আশা করব আমার এই বক্তব্যকে দল-মত-নির্বিশেষে সকলেই সমর্থন করবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বাঙালীদের প্রতি অসম্মান করে একটা গুরুতর মন্তব্য করা হয়েছে। এই রকম একটা ধারণা অনেকের হয়ে গেছে যে আসামে বাঙালীরা যেভাবে মার খাচ্ছে তার প্রতিক্রিয়ায় পশ্চিমবঙ্গের গণতান্ত্রিক মানুষ সংকীর্ণ হয়নি, প্রাদেশিক হয়নি, সুতরাং এখানকার বাঙালীদের সম্বন্ধে যা খুশী তাই বলা যায়। কথায় আছে নরম মাটিতে বেড়াল হাগে - তাই বাঙালীদের সম্বন্ধে কুশবন্ত সিং দিল্লীর একটি পত্রিকা হিন্দুস্থান টাইমস-এ ২রা আগষ্ট তারিখে সম্পাদকীয়তে লিখেছেন, উনি আবার রাজ্যসভার সদস্য, তিনি মন্তব্য করেছেন উইথ ম্যালিস টুওয়ার্ডস

ওয়ান এন্ড অল, তিনি লিখেছেন Another observation I have made on the short acquaintance with our democratic instituations is that while about 10 percent of the members come from Bengal. They take 90 percent of the taking time. একথা বলা যায়, বাঙালীর যোগ্যতা থাকলে বেশী লোকে বলবে. If it is Joytirmoy Bosu in the Lok-Sabha, it is Bhupesh Gupta in the Rajya Sabha. They are Sab Janata Walls (the Knowallas) of our Parliament. আরো অত্যন্ত আপত্তিকর কথা আছে— I recall Gen. Tikka Khan's Commet on his besing discribed as the Butcher of Bangladesh. "If you want to learn the art of exaggeration" — টিক্কা খাঁন কি বলেছেন সেটা খুশবন্ত সিং উল্লেখ করেছেন - "He said Ultering a Urdu Proverb. "Bengali ka Batt Sun, Bengalan Ke Baal Dekh — Listen to a Bengali Talk and see the length of his woman's hair". শুধু বাঙালীদের নয়, মেয়েদেরও তিনি অসম্মান করে এইভাবে সমস্ত বাঙালী জাতি সম্বন্ধে অশোভনীয় মন্তব্য করছেন। কে করেছেন, না, রাষ্ট্রপতির দ্বারা মনোনীত রাজ্যসভার সদস্য। আমার আবেদনে রয়েছে রাষ্ট্রপতি যাঁকে মনোনীত করেছেন রাজ্যসভায় তিনি পশ্চিমবঙ্গের বাঙালীদের সম্বন্ধে অসম্মান করেছেন, রাজ্যসভায় এই রকম ব্যক্তি থাকতে পারবেন কিনা। তাই আমার অনুরোধ আমি আপনার কাছে একটা নোটিশ দিয়েছি, সব পক্ষ একমত হয়ে এর প্রতিবাদ করে একটা প্রস্তাব পাশ করা হোক।

**মিঃ স্পীকার :** এই ব্যাপারে আপনি এ্যাপিল করুন আদার পার্টির কাছে।

**শ্রী কৃষ্ণধন হালদার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ইন্দিরা কংগ্রেস কেন্দ্রে ক্ষমতায় আসার পর চারিদিকে ইন্দিরা তনয় যারা পশ্চিমবঙ্গে আছে তারা যেন বামফ্রন্ট সরকারকে বলতে চাইছে অপদার্থ সরকার। ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত যে পদার্থ ছিল তাদের চেলা চামুণ্ডা আছে তারা দক্ষিণ ২৪ পরগণাতে আইন-শৃঙ্খলা ভাঙ্গবার জন্য নিজেরা উদ্যোগী হয়ে উস্কানি দিচ্ছে এবং তাদের কর্মী লাগিয়ে দিচ্ছে।

আমার এলাকা দক্ষিণ ২৪ পরগণার কুলপি থানার অধীন জামবেরিয়া গ্রামে আমাদের দলের সমর্থক মোহন পুরকাইতকে কংগ্রেসীরা বাড়ী থেকে ডেকে নিয়ে গিয়ে লোহার রড দিয়ে পিটিয়ে পিটিয়ে মেরে ফেলে। থানার একাংশের সঙ্গে তাদের যোগাযোগ রয়েছে বলে আসামী এখন পর্যন্ত ধরা পড়ছে না। এস.পি-কে বলছি, সি.আই-কে বলেছি কিন্তু কংগ্রেসীরা তাদের লুকিয়ে রেখেছে বলে পুলিশ তাদের ধরতে পারছে না। খুনীদের নাম হচ্ছে যোগেন দাস, বীরেন দাস। শুধু তাই নয়, কংগ্রেসীরা বিভিন্ন জায়গায় গিয়ে আইন শৃঙ্খলা ভেঙ্গে ফেলার চেষ্টা করছে। আমাদের দক্ষিণ ২৪ পরগণায় গোবিন্দ নস্কর এবং সত্যরঞ্জন বাপুলী নানাভাবে উস্কানি দিচ্ছেন এবং দাঙ্গা লাগাবার চেষ্টা করছেন। আমরা যখন এই চাষের মরশুমে ক্ষেতমজুরদের এবং কৃষকদের সুসংহত আন্দোলনের পথে নিয়ে যাবার চেষ্টা করছি তখন ওই কংগ্রেসীরা বিধানসভার বাইরে গিয়ে মানুষদের নানাভাবে উস্কানি দিচ্ছে। আমি এই ব্যাপারে সরকারকে দৃষ্টি দেবার জন্য অনুরোধ করছি।

**শ্রী কিরণময় নন্দ :** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি একটি গুরুত্বপূর্ণ ঘটনার প্রতি আপনার মাধ্যমে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের কাঁথি মহকুমাতে একের পর এক যেসব ঘটনা ঘটছে তাতে জনপ্রতিনিধি হিসেবে আমরা খুবই উদ্বিগ্ন এবং অবস্থা দেখে মনে হয় এই মহকুমাতে নাদির

শাহের শাসন কায়েম হয়েছে। সেখানে লুণ্ঠন, গৃহদাহ, খুন একের পর এক ঘটে চলেছে। গত ১১.৮.৮০ তারিখে ভগবানপুর থানার অর্জুন নগর গ্রামে শ্রী ফনী দাস, সত্যেন দাস, দুর্গা শঙ্কর দাস ও কালিপদ রায়ের বাড়ীর সর্বস্ব প্রায় দেড় হাজার সশস্ত্র লোকের দ্বারা লুণ্ঠিত হয়। এমন কি বাচ্চা ছেলেদেব খাওয়ার বাটিটি পর্যন্ত নেই। শ্রী ফনি দাসকে এত মারধোর করা হয় যার ফলে অর্থমৃত অবস্থায় তাকে হাসপাতালে ভর্তি করা হয়েছে। তারপর, ১৪.৮.৮০ তারিখে ভগবানপুর থানার পাঁচহরি গ্রামে পাঁচ শতাধিক সশস্ত্র ব্যক্তি দুর্গাপদ ভট্টাচার্য্যের বাড়ী আক্রমণ করে। স্থানীয় গ্রামবাসীদের বাধাদানের ফলে ভট্টাচার্য্যের বাড়ী লুণ্ঠনের হাত থেকে রক্ষা পায়। বাহাদুরপুর গ্রামে মান্না পরিবারের ৮টি বাড়ী জ্বালিয়ে দিয়ে সর্বস্বান্ত করা হয়। ওই থানার বিরিবাড়ী গ্রামের চণ্ডী দাসকে নৃশংসভাবে হত্যা করা হয়। চণ্ডী দাস একজন গরীব ক্ষেতমজুর ছিল। স্যার, সমগ্র কাঁথীমহকুমায় আকছাড় যেসব ঘটনা ঘটানো হচ্ছে তাতে জনসাধারণের নৈতিক মনোবল ভেঙ্গে যাচ্ছে। তারপর, মহকুমার প্রশাসন যন্ত্র একটা তামাশায় পরিণত হয়েছে। সেখানে দেখছি এস ডি ও ডুয়েল চার্জে রয়েছেন। অর্থাৎ তিনি একাধারে এস ডি ও এবং অন্যদিকে কোলাঘাট থার্মাল পাওয়ার স্পেশাল অফিসার। আমরা মুখ্যমন্ত্রীকে টেলিগ্রাম করে সব জানিয়েছি, কিন্তু কোন প্রতিকার এখন পযন্ত হচ্ছে না। কাঁথি মহকুমার প্রশাসন যদি তামাশায় পরিণত হয় এবং যে সমস্ত ব্যাপার উল্লেখ করলাম তার কোন প্রতিবিধান না হয় তাহলে আমরা বাধ্য হয়ে এই কক্ষে অবস্থান শুরু করব। আমরা শেষ বক্তব্য হচ্ছে অবিলম্বে উচ্চক্ষমতাসম্পন্ন কমিটির মাধ্যমে ঘটনাগুলির তদন্তের ব্যবস্থা হোক এবং বিধানসভার সর্বদলীয় টিম প্রেরণ করে ঘটনাস্থল পরিদর্শনের মাধ্যমে জনগণের মনোবল ফিরিয়ে আনা হোক।

[1.50 - 2.00 p.m.]

**শ্রী অনিল মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বিদেশীদের হস্তক্ষেপ সারা ভারতবর্ষের বিভিন্ন জায়গায় যেমন দেখছি ঠিক তেমনি পশ্চিমবাংলাতেও ঐ বিদেশী মিশনারীদের কার্য্যকলাপ লক্ষ্য করছি। বিশেষ করে আমার এলাকায় বিগত কয়েক বছর ধরে সেখানে একটা ডাচ এজেন্সী রেজিস্টারড্ সোসাইটি করে দীর্ঘদিন ধরে সেখানে তাদের কার্য্যকলাপ চালিয়ে যাচ্ছে। আমি মাননীয় মুখ্যমন্ত্রীর হাতে এর আগে অনেক কাগজপত্র দিয়েছি এবং তাঁকে বিদেশী কার্য্যকলাপ সম্পর্কে অবহিত করেছি। বিগত কয়েকমাস আগে এই বিদেশী এজেন্সীর তারা সরকারী জমি দখল করে এবং সরকারী নির্দেশ অমান্য করে সেখানে জমির উপর বাড়ীঘর তৈরী করেছে। এবং সবচেয়ে আশ্চর্যের কথা - একজন সরকারী কর্মচারী যখন সেখানে বাধা দেয়, আর এক দল সরকারী কর্মচারী সেখানে হস্তক্ষেপ করে এবং কর্মচারীকে সেখান থেকে ট্রান্সফার করে, সেখানকার জে এল আর ও-কে ট্রান্সফার করার ব্যবস্থা করে। সুতরাং আজকে যে পরিস্থিতি তাতে আমলাতন্ত্র-এর সঙ্গে বিদেশীদের চক্রান্ত রয়েছে। এটা একটা গুরুতর পরিস্থিতি। বিদেশীরা আমলাতন্ত্রকে হাত করে সরকারী নির্দেশ অমান্য করে কার্য্যকলাপ চালিয়ে যাচ্ছে। সরকারী আমলারা দেখেও কোন ব্যবস্থা করছে না। উপরন্তু যে সৎ কর্মচারী এতে বাধা দিচ্ছে তাকে সেখান থেকে ট্রান্সফার করে দিচ্ছে। এই যে আমলাতন্ত্রের চক্রান্ত তিন বছর ধরে বিদেশীদের মদত দিচ্ছে, পুলিশ এবং আমলাতন্ত্র মদত দিচ্ছে, এই বিষয়ে আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে তিনি তদন্ত করুন এবং যে ভেষ্টেড জমি আমরা গরীব ক্ষেতমজুরদের দিতে পারছি না, সেই জমি বিদেশী এজেন্সী দখল করে নিচ্ছে, এই যে অবস্থার সৃষ্টি হয়েছে, এটা নিরসনের জন্য আপনার মাধ্যমে আবেদন রাখছি।

**শ্রী দীপক সেনগুপ্ত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ইতিমধ্যে পালেকর ওয়েজ ট্রাইব্যুনাল রিপোর্ট পেশ হয়েছে। কিন্তু পশ্চিমবাংলার যে সমস্ত বড় বড় সংবাদপত্রগুলি প্রকাশিত হয়, সেই সংবাদপত্রগুলির মধ্যে অনেক সংস্থা মফঃস্বলের আছে যারা সংবাদ দাতা ওয়েজ ট্রাইব্যুনালে পার্টটাইম করেস্পণ্ডেন্ট বলে বিবেচিত, এই ধরণের যে সংবাদদাতা, তাঁদের অনেককেই গত কয়েকমাসে ছাঁটাই করা হয়েছে। পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার থাকাকালীন এই সমস্ত ছাঁটাই দৃষ্টিকটু হচ্ছে। সেই কারণে পশ্চিমবাংলার সরকারের দৃষ্টি আকর্ষণ করে বলতে চাইছি যে পালেকর ওয়েজ ট্রাইব্যুনাল তৈরী হবার পরে মফঃস্বলের যে সমস্ত সংবাদদাতা ছাঁটাই হয়েছে, তাদের যেন পুর্নবহাল করা হয় এবং তার জন্য যেন রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের উপর চাপ সৃষ্টি করেন।

**শ্রী সরল দেব :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এই মেনশন গতকালই দিয়েছিলাম, আপনি হেল্ড ওভার করেছিলেন। গতকাল মাননীয় কয়েকজন সদস্য এই প্রশ্ন তুলেছিলেন যে পশ্চিমবাংলার বিশেষ করে গুটি পাট ৮০/৯০ এবং মেস্তা পাট ১২০/১৩০ টাকা। মাননীয় কৃষিমন্ত্রী এখানে আছেন, তিনি জে.সি.আই-এর কাছে গিয়েছিলেন এবং তাদের বলেছিলেন যে জে সি আই এর পক্ষ থেকে বিভিন্ন জায়গায় পাট কেনার জন্য। উত্তর ২৪ পরগণা জুট গ্রোয়াবস অঞ্চল কিন্তু দুর্ভাগ্যের বিষয় পাটচাষীরা নায্যমুল্য পাচ্ছেনা, না পাবার ফলে দারুণ সংকটের সৃষ্টি হয়েছে। সেজন্য মাননীয় সদস্যরা প্রশ্ন তুলেছিলেন মহারাষ্ট্রে তুলোর দাম যখন পড়ে যায় তখন মহারাষ্ট্রে কটন কর্পোরেশন সাপেট প্রাইস দিয়ে তুলো খরিদ করে। আমাদের পশ্চিমবাংলাতেও এই ধরণের ব্যবস্থা করা উচিত। পশ্চিমবাংলার প্রায় ২০ লক্ষ চাষী, পাট চাষী প্রতি বছর মার খাচ্ছে, অর্থমন্ত্রী আছেন, আপনার মাধ্যমে জানাতে চাই যে পাট চাষীরা এভাবে যাতে মার না খায় সেজন্য যেন তিনি ব্যবস্থা করেন।

**শ্রী বঙ্কিম বিহারী মাইতি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয় সম্পর্কে আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমরা এবং তমলুক মহকুমার সমস্ত এম.এল.এরা এজন্য একসঙ্গে প্রতিবাদ করছি এবং প্রতিকারের জন্য আবেদন জানাচ্ছি। গত ১৫ই আগষ্ট স্বাধীনতা দিবসে মেদিনীপুর জেলার মহিসাদল ২নং উন্নয়ন সংস্থার অধীনে বাশুল্যা দক্ষিণ পল্লী প্রাথমিক বিদ্যালয়ের শিক্ষক ও ছাত্ররা স্বাধীনতা দিবসে পতাকা উত্তোলন করে এবং সেখানে তারা স্বাধীনতা দিবসের অনুষ্ঠান করছিলেন। কিন্তু দুর্ভাগ্যের বিষয় বিকাল তিনটা নাগাদ সেখানে সি পি.আই-এম কর্মীরা এসে সেই জাতীয় পতাকা নামিয়ে সেখানে তারা পার্টি মিটিং করে এবং তাদের পতাকা সেখানে তোলে। তখন সেখানকার লোকেরা এর প্রতিবাদ করতে এলে তাদের উপর হামলা করে। এইজন্য সেখানে এক বিরাট উত্তেজনার সৃষ্টি হয়েছে। সেইজন্য সেখানে এক মিছিল বেরোয় তারপর আবার উল্টো মিছিল বেরোয়। এইভাবে জাতীয় পতাকার অবমাননা করার আমি তীব্র প্রতিবাদ করি। আজকে রাইটার্স বিল্ডিংস থেকে আরম্ভ করে মন্ত্রীদের গাড়ীতে পর্যন্ত জাতীয় পতাকা রয়েছে। সেখানে আজকে এইভাবে জাতীয় পতাকাকে অবমাননা করাকে আমি দেশদ্রোহিতার কাজ বলে মনে করি। তাই আমি তদন্ত করে এর একটা উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করার জন্য আমি অনুরোধ জানাচ্ছি। তা যদি না করা হয় তাহলে আমি সেখানকার এম.এল.এ আমি সেখানে জনমত তৈরী করে এর বিরুদ্ধে লড়াই করতে বাধ্য হবো এবং এর প্রতিবাদে আমরা আন্দোলন গড়ে তুলবো। তাই আমি বার বার অনুরোধ করছি অবিলম্বে এ বিষয়ে ব্যবস্থা অবলম্বন করা হোক।

**শ্রী খগেন্দ্রনাথ সিংহ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে উচ্চ শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। রায়গঞ্জ হচ্ছে আমার নির্বাচনী কেন্দ্র সেখানে মাধ্যমিক পাশ করার পর

ছেলেমেয়েদের উচ্চ মাধ্যমিক স্কুল বা কলেজে ভর্ত্তি হবার কোন সুযোগ নাই। কারণ সেখানে মাত্র দুটি স্কুল ও একটি কলেজ আছে যাতে সমস্ত ছেলেমেয়েদের স্থান হয় না। তাই আমি অনুরোধ করছি যাতে সমস্ত ছেলেমেয়েরা ভর্ত্তি হতে পারে তার ব্যবস্থা করুন।

**শ্রী শিবনাথ দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, দেশে আইন আছে শৃঙ্খলা নেই, সরকার আছে কিন্তু শাসন ব্যবস্থা একেবারে ভেঙ্গে গেছে। চারিদিকে দেখতে পাচ্ছি খুন, রাহাজানি একেবারে ব্যাপকভাবে ছড়িয়ে পড়েছে। সরকারের সেদিকে দৃষ্টি নেই, বহালতবিয়তে নাকে নসি৷ দিয়ে ঘুমাচ্ছেন। প্রতিদিন নিত্যনৈমিত্তিক খবরের কাগজে দেখছি এবং অনেক অনেক ঘটনা আছে যা খবরের কাগজে বার হয় না। গত ২৬/৭/৮০ তারিখে সুতাহাটা এলাকায় কালিপুর গ্রামে মৃত বঙ্কিম রঞ্জিতের ছেলে চারু চন্দ্র রঞ্জিতকে নৃশংশভাবে প্রকাশ দিবালোকে খুন করা হোল, এবং সেই খুন করলো প্রতিবেশী চিন্তাহরণ মণ্ডলের ছেলে দেবব্রত মণ্ডল, সুব্রত মণ্ডল, সত্যব্রত মণ্ডল। ওদের বাড়ীর কাছে চারুর নারকেল গাছ। সেই গাছের নারকেল কুড়াতে যেতেই তারা তার মাথায় লাঠি মারে তাতে তার মৃত্যু হয়। আহতদের শুশ্রুষার জন্য বাড়ীর মেয়ে এবং অন্য সব প্রতিবেশী ব্যস্ত সেই সময় আততায়ীরা থানায় ডায়েরী করতে যায়। পুলিশের সন্দেহ হওয়ার তাদের এ্যারেষ্ট করতে চাইলে উপস্থিত একজন সি.পি.এম লিডার বাধা দেন।

[2.00 - 2.10 p.m.]

সেখানে তাদের হয়ে ওকালতি করলেন এ্যারেষ্ট করা চলবে না। পুলিশ বাধ্য হয়ে এ্যারেষ্ট করল না। তার পরবর্তী পর্যায়ে কি ঘটল? কোন অদৃশ্য হাতের হস্তক্ষেপের ফলে বহালতবিয়তে রয়েছে এ্যারেষ্ট করার জন্য পুলিশ বিন্দুমাত্র সচেষ্ট হচ্ছে না। মুখ্যমন্ত্রী এখানে নেই, প্রতিদিনই আমরা এই ধরনের আইন শৃঙ্খলার প্রশ্ন নিয়ে হাউসে মেনশান করছি, নানা রকম বক্তব্য রাখছি, অথচ তিনি নিজে উপস্থিত থাকছেন না। অর্থাৎ এই কথার উপর তিনি বিন্দুমাত্র গুরুত্ব দিচ্ছেন না, এটা অত্যন্ত দুর্ভাগ্যের কথা। দেশের আইন শৃঙ্খলা রক্ষা করতে চাইছেন না। আমি আপনার দৃষ্টি আকর্ষণ করে বলছি মুখ্যমন্ত্রী যাতে উপযুক্তভাবে কার্যকরী ব্যবস্থা নেন সেদিকে আপনি তাঁকে নজর দিতে বলুন।

**শ্রী নানুরাম রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি মর্মান্তিক ঘটনা হাউসে উল্লেখ করছি। আমার গোঘাট এলাকায় মজুরি বৃদ্ধির আন্দোলন হয় সরকার থেকে ন্যুনতম মজুরী ৮.১০ পয়সা বেঁধে দেওয়া হয়েছে। চাষীরা বলছেন সরকার যে মজুরী ধার্য করে দিয়েছেন আমরা সেটা দিতে রাজী আছি। কিন্তু সি.পি.এম-এর কর্মীরা বলছেন ন্যুনতম মজুরী যেটা বেঁধে দেওয়া হয়েছে সেটা নেয়, পরিবর্ত্তিত পরিস্থিতি অনুযায়ী আমরা যে মজুরী ধার্য করে দেব সেটাই চাষীদের দিতে হবে, সেটা ৮.১০ পয়সাই হোক, ৯.১০ পয়সাই হোক আর ১০.১০ পয়সাই হোক। এই নিয়ে আমার এলাকায় ৫/৮/৮০ তারিখে একটি সংঘর্ষ বাধে। সি.পি.এম-এর ১৷৷/২ হাজার কর্মী ও লোকেরা অস্ত্র শস্ত্র, তীর ধনুক নিয়ে আক্রমণ করে। তার ফলে তারাপদ ঘোষাল বলে একজন লোক আহত হয়। সব চেয়ে দুঃখ এবং লজ্জার কথা হল সি.পি.এম-এর লোকেরা ঐ তারাপদ ঘোষালকে হাসপাতালকে নিয়ে যেতে বাধা দেয়। তখন পুলিশের সাহায্যে তাকে হাসপাতালে নিয়ে যাওয়া হয়। ৬/৮/৮০ তারিখে ডাক্তার এসে দেখেন ঐ তারাপদ ঘোষাল মারা গেছেন। ডাক্তারী রিপোর্টে দেখা যায় যে তীর ধনুক নিয়ে তাকে আক্রমণ করা হয়েছিল সেই তীরের ফলায় এনড্রইন বা ঐ রকম ধরণের কোন বিষাক্ত জিনিষ মাখানো ছিল। ফলে আমার এলাকায় চাষবাসের কাজ বন্ধ। বহু জমি

পতিত অবস্থায় পড়ে আছে মজুরি নিয়ে গণ্ডগোলের ফলে। সরকারী ন্যূনতম মজুরী সি পি এম কর্মীরা মানছে না। তারা বলছে পরিস্থিতি অনুযায়ী আমরা যে মজুরী ধার্য করে দেব সেটাই চাষীদের দিতে হবে। তাই আমি এই বিষয়ে মাননীয় কৃষি মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী জন্মেজয় ওঝা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় মুখ্যমন্ত্রী নিজে স্বরাষ্ট্র দপ্তরের দায়িত্বে আছেন, সেই জন্য আমি বিশেষ করে তাঁর দৃষ্টি আকর্ষণ করে বলছি যে পশ্চিমবাংলার গ্রামে গ্রামে আজকে আগুন জ্বালাবার চেষ্টা হচ্ছে। দিনের পর দিন দেখা যাচ্ছে আইনের শাসন বলে কিছু নেই। আমাদের কাঁথি মহকুমার কতকগুলি গ্রামে মাসের পর মাস অরাজকতা চলছে। আমার কেন্দ্র পটাশপুর থানার একটি বিশেষ এলাকায় কয়েকমাস ধরে অরাজকতা চলছে। মোস্তাফাপুর গ্রামের আবদুস সামাদ, মুসলমানদের ধর্মগুরু তার দাদা বারি সাহেবের উপর আঘাত করা হল, তাদের বাড়ী আক্রমণ করা হল এবং খুব ভোরে সমস্ত সমাজবিরোধীদের নেতৃত্বে কয়েকশত লোক নানা রকম অস্ত্রশস্ত্র নিয়ে আক্রমণ করল। বাড়ী ভেঙ্গে দেওয়া হয়েছে, মারধোর করা হয়েছে। তাদের সমস্ত জিনিষপত্র লুঠপাট করা হল। শুধু তাই নয়, তাদের বাড়ীর প্রত্যেক লোককে ধরে এনে মারধোর করে গাদাগাদি করে রেখে দেওয়া হল।

কোন লোককে থানায় যেতে দেওয়া হল না। তারপর মারধোর, লুঠপাট যখন শেষ হল তখন সেই আব্দুল সামাদ সাহেবকে এনে তার হাতে কোরাণ দিয়ে শপথ করানো হল যে পুলিশকে জানাতে পারবেন না। সত্যি সত্যি তিনি জানাতে পারেন নি কয়েকদিন ধরে। কয়েকদিন পরে পুলিশ যখন খবর পেল তারপর ব্যবস্থা কিছুই নেওয়া হল না। পুলিশ করে কি — যারা আহত হয় তাদের থানায় নিয়ে যায়। তার কিছুদিন পরে পাশের গ্রাম পিলসা, সেখানে একজন গ্রামপঞ্চায়েতের সদস্য আছেন তাঁর নাম হচ্ছে, ডাঃ গৌরহরি মাইতি, তাঁর বাড়ী আক্রান্ত হল। এঁরা স্যার, বলেন, এঁরা গরিব ক্ষেতমজুরদের বন্ধু, কিন্তু স্যার, সেখানকার তিনজন ক্ষেতমজুর, তাদের নাম হচ্ছে কালিপদ সিট, কুশিল সিট, কাঙ্গাল দাস তারা সামান্য কলা চুরি করেছে বলে তাদের ধরে নিয়ে গিয়ে সারাদিন ধরে পেটানো হল। পেটানোর পর অজ্ঞান অবস্থায় তাদের ফেলে রাখা হল, পুলিশে কোনরকম খবর দিতে দেওয়া হয়নি। তারপর কোনরকমে খবর পেয়ে পুলিশ গিয়ে তাদের উদ্ধার করে এবং হাসপাতালে দেওয়া হয়। তারপর ১৪ই আগষ্ট ওখানকার কংগ্রেস (ই)-র একজন কর্মী - যুব কংগ্রেসের বোধহয় মহকুমা সম্পাদক তাকে রাস্তায় মারা হয়। তার ভাই একজন এন.ভি এফ কর্মী, তারা দুভাই রাস্তা দিয়ে যখন যাচ্ছিল তখন তাদের রাস্তায় ধরে মেরে একেবারে শুইয়ে দেওয়া হয়েছে। এরকম ঘটনা দিনের পর দিন চলছে। আব্দুস সামাদ সাহেবের বাড়ী যে ভাবে আক্রান্ত হয়েছে সেটা দেখে আমার মনে হচ্ছিল একটা গৃহযুদ্ধের মতন অবস্থা। সেখানে বোমা, পাইপগান, লাঠি ইত্যাদি নিয়ে গিয়ে আক্রমণ করা হয়েছিল। যদিও সেখানে দলীয় কোন ঝাণ্ডা ছিল না। কিন্তু তবুও বলতে পারি সেখানে নেতৃত্ব দিয়েছেন সি.পি.এম-এর লোকরা। তার সঙ্গে কংগ্রেস (ই)-র ২/১ জন লোক যোগ দিয়ে অরাজকতা সৃষ্টি করেছে। আমি এর তীব্র প্রতিবাদ করছি এবং এ সম্পর্কে কঠোর ব্যবস্থা অবলম্বন করার জন্য দাবী জানাচ্ছি।

**শ্রী সন্তোষ রাণা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ১৫ই আগষ্ট মেদিনীপুর জেলায় খড়্গপুর লোকাল ব্লকের কালিয়াড়া দু নং গ্রাম পঞ্চায়েতের প্রধান কমরেড সত্যরঞ্জন পাল কিছু অজ্ঞাত আততায়ীর হাতে নিহত হয়েছেন। কমরেড সত্যরঞ্জন পাল যিনি সমীর পাল নামে পরিচিত ছিলেন তিনি মেদিনীপুর জেলার দীর্ঘদিনের একজন বামপন্থী কর্মী ছিলেন। ১৯৬৭ সাল পর্যন্ত তিনি ভারতীয়

কমিউনিষ্ট পার্টি মার্কসবাদীর মেদিনীপুর জেলা কমিটির সদস্য ছিলেন। ১৯৬৭ সালে নকশালবাড়ীর ঘটনার পর তিনি নকশালবাড়ী আন্দোলন-এর পক্ষে দাঁড়ান এবং সেই পার্টি ছেড়ে বেরিয়ে আসেন। ১৯৬২, ৬৪, ৬৯, ৭৩, ৭৫, ৭৭ সালে কয়েক দফায় তিনি ১২ বছর কারাবরণ করেন। তিনি দীর্ঘদিন ধরে শ্রমিক ও কৃষক আন্দোলনের সঙ্গে যুক্ত ছিলেন। যেহেতু তিনি বর্তমান যে শাসক পার্টি সেই শাসক পার্টিতে বিলং করেন না সেইহেতু তিনি গ্রাম পঞ্চায়েতের প্রধান নির্বাচিত হবার পর থেকেই তাঁকে প্রধানের পদ থেকে সরানোর জন্য নানান ধরণের চক্রান্ত চলে আসছিল। তিনি রাজ্য সরকারের সাহায্য পাবার জন্য বারবার কোলকাতায় ছুটে এসেছেন, বারবার পঞ্চায়েতমন্ত্রী এবং অন্যান্য মন্ত্রীদের সঙ্গে কথাবার্তাও বলেছেন, এমন কি সরকারী আইনগত সাহায্য তিনি পেয়েছেন কিন্তু শেষে আইনগত ভাবে যখন তাঁকে সরানো গেল না তখন তাঁকে সরানোর জন্য এই রকম একটা রাস্তা বেছে নেওয়া হল এবং এইভাবে গোপনে কাপুরুষের মতন তাঁকে হত্যা করা হল। আমি এই ঘটনার তীব্র নিন্দা করে বলছি, একজন দীর্ঘদিনের পরিচিত বামপন্থী কর্মীকে হত্যা করার জন্য যদি এই ভাবে রাস্তা খুলে দেওয়া হয় তাহলে পশ্চিমবাংলার বামপন্থী আন্দোলনকে সরকার কোথায় নিয়ে যাচ্ছেন সেটা যেন তাঁরা চিন্তা ভাবনা করে দেখেন। এই কথা বলে এই ঘটনার উপযুক্ত তদন্ত দাবী করে এবং দোষীদের অবিলম্বে শাস্তি দেবার দাবী জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করলাম।

[2.10 - 2.20 p.m.]

**শ্রী বলাই দাস মহাপাত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রী এবং ক্রীড়ামন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। কাঁথি অরবিন্দ ষ্টেডিয়ামের নির্মাণ কাজ আজকে এক বছর স্থগিত রাখা হয়েছে। এর ফলে যেটুকু নির্মাণ কাজ শেষ হয়েছিল সেটারও ক্ষতি হচ্ছে। সেখান থেকে নানান জিনিষপত্র নিয়ে চলে যাচ্ছে। এটা স্থগিত রাখার যুক্তিসঙ্গত কোন কারণ আছে বলে খুঁজে পাচ্ছি না। তবে আমি এইটুকু জানি যে একদিকে হাজার হাজার যুবক ছাত্র, যুবক এবং ক্রীড়া মোদি মানুষ তারা এই ষ্টেডিয়ামের নির্মাণ কাজ যাতে দ্রুত শেষ হয় তার জন্য গভীর আগ্রহে অপেক্ষা করছে, আর এক দিকে দেখছি যে সেখানকার সি.পি.এম দলের ২/১ জন তথা কথিত নেতা, তারা ষ্টেডিয়ামের নির্মাণ কাজে বাধার সৃষ্টি করছেন এবং কাঁথির সুযোগসন্ধানী বর্তমান মহকুমা শাসক, জ্যোতির্ময় ঘোষকে দাবার বোড়ের মন নানান অপকর্মে ব্যবহার করছেন। মহকুমা শাসকের এই হঠকারিতা এবং কাঁথি উন্নয়মের প্রতিবন্ধকতা তাকে একজন অবাঞ্ছিত ব্যক্তি হিসাবে চিহ্নিত করেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, আপনি সেখানে দেখে এসেছেন যে এই ষ্টেডিয়ামের জন সরকারী এবং বেসরকারী ভাবে প্রায় ৩ লক্ষ টাকা ব্যয় করা হয়েছে এবং পূর্তমন্ত্রী মহাশয় সেখানে গিয়েছিলেন এবং ঋষি অরবিন্দের চিতাভস্ম প্রোথিত করে সেখানে প্যাভেলিয়নের কাজ শুরু করে এসেছেন। এই প্যাভেলিয়নের কাজ শেষ হয়েছে কিন্তু সেখানে বহু কাজ বাকী রয়েছে। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় খেলাধুলার ব্যাপরকে রাজনীতির উর্ধ্বে রাখার জন্য সকলের কাছে আবেদন করেছেন এবং বিশেষ করে কলকাতায় ফুটবল খেলাকে কেন্দ্র করে যে মর্মান্তিক ঘটনা ঘটলো তার পরিপ্রেক্ষিতে সকলের কাছে আবেদন জানিয়েছেন। তাঁর আবেদনের প্রতিধ্বনি করে আমিও মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি যে এই ষ্টেডিয়ামের নির্মাণ কাজ যেন রাজনৈতিক চক্রান্তে ব্যর্থ না হয় এবং কাঁথির জনসাধারণের আশা-আকাঙ্খার প্রতীক অরবিন্দ ষ্টেডিয়ামকে রাজনীতির উর্ধ্বে রেখে যাতে তিনি অবিলম্বে ষ্টেডিয়ামের নির্মাণ কাজ শেষ হয় এবং কাঁথির ছাত্র, যুবকদের খেলার মান যাতে উন্নত হয় তার জন্য ব্যবস্থা করবেন। তিনি এই ব্যাপারে খুবই আগ্রহী ও সহানুভূতিশীল ছিলেন কিন্তু বর্তমানে তার ব্যতিক্রম দেখছি। আমি মনে করি তাঁদের

কর্মীও আমলাদের দ্বারা বিভ্রান্ত হয়েছেন। কাজেই সেই মনোভাব ত্যাগ করে সকলের সহযোগিতা নিয়ে যাতে এই ষ্টেডিয়ামের নির্মাণ কাজ শেষ হয় তার ব্যবস্থা করার জন্য বিশেষ অনুরোধ জানাচ্ছি।

**শ্রী মহাদেব মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি পুরুলিয়া শহরের একটা বিশেষ গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় মন্ত্রী মণ্ডলীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের পুরুলিয়া রেল ষ্টেশনের পাশ দিয়ে হুড়া পুরুলিয়া রোডের উপর দিয়ে রেল লাইন চলে যাওয়ার ফলে এপাশ থেকে ওপাশে যাওয়া খুব অসুবিধা হয়। এমন কি গাড়ী একঘন্টা, আধঘন্টা দাঁড়িয়ে থাকে। রুগীর জন্য ডাক্তার নিয়ে গেলেও সেই ডাক্তারের গাড়ীও একঘন্টা বা আধঘন্টা পর্যন্ত দাঁড়িয়ে থাকে রেল গুমটি থাকার জন্য। এই ব্যাপারে আমরা বহুদিন থেকে চেষ্টা করছি এবং একটা পরিকল্পনাও গ্রহণ করা হয়েছে এবং যে জমিগুলি অধিগ্রহণ করা হবে সে সম্পর্কে অনেক দুর এগিয়ে যাওয়া হয়েছে এবং ম্যাপও তৈরী করা হয়েছে। এটা আমার মনে হয় ল্যান্ড এ্যাকুইজিশান ডিপার্টমেন্টে পড়ে আছে। তাড়াতাড়িতে যদি এই ল্যান্ড এ্যাকুইজিশান হয়ে যায় তাহলে কাজটা এই বছরই শুরু করতে পারা যাবে। সে জন্য আমি মাননীয় সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এবং মাননীয় পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহাশয় এবং আমাদের ভূমিরাজস্ব বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে ল্যান্ড এ্যাকুইজিশানটা তাড়াতাড়ি হয় এবং রাস্তার কাজ যাতে শুরু করতে পারা যায় এবং এই বছরই যাতে ঐ ওভারব্রীজ শুরু করা যায়।

**শ্রী সন্তোষ কুমার দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের থ্রু দিয়ে যে সমস্ত ইন্টারভিউ নিয়ে চাকুরী দেওয়া হয়, তার মধ্যে দুটি সেক্টর আছে। একটা হচ্ছে প্রাইভেট সেক্টর, আর একটা হচ্ছে পাবলিক সেক্টর। পাবলিক সেক্টরে ইন্টারভিউ দিয়ে চাকুরীর সম্ভাবনা থাকে। কিন্তু প্রাইভেট সেক্টরে যদি ইন্টারভিউ দেওয়া হয় তাতে চাকুরী দেবার বিধান নেই এবং চাকুরীও পাচ্ছে না। এর প্রমাণ হিসাবে আমি এই কথা বলতে চাই যে আমাদের হাওড়া জেলার সদর মহকুমায় মাত্র গত ২ বছরে ৪ শত ছেলেকে চাকুরী দেওয়া হয়েছে এবং তাতে প্রাইভেট সেক্টরের বড় বড় কলকারখানায় ৫/৬ জনকেও নেওয়া হয়নি, অথচ ৮০ হাজার বেকার সেখানে রয়েছে। সেই বেকারদের মধ্যে যারা প্রাইভেট সেক্টরে ইন্টারভিউ দেয় তাদের রোটেশান করে ইন্টারভিউ করা হয়। তাতে যদি না হয় তাহলে আবার ১।। বছর অপেক্ষা করতে হয়। এটা একটা প্রহসন ছাড়া আর কিছু নয়। তাই, আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে প্রস্তাব রাখছি যে পশ্চিম ভারতে এবং দক্ষিণ ভারতে যে রকম ব্যবস্থা আছ এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে প্রাইভেট সেক্টরে চাকুরী দিতে হবে সেই রকম ব্যবস্থা আমাদের পশ্চিমবাংলায় করা হোক।

**শ্রী মহঃ সোহরাব :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি ভূমি সদব্যবহার মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। কুচবিহারে খাস জমির ব্যাপারে কোশ্চেন আওয়ারে বললেন যে ১১ হাজার মানুষকে খাস জমি দেওয়া হয়েছে। কিন্তু তার মধ্যে কতজন দখল পায়নি, প্রকৃতপক্ষে খাস জমি বিলি বন্টনের ব্যাপারে যে কি অব্যবস্থা চলছে দলবাজী চলছে তার একটা উদাহরণ দিচ্ছি এবং মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলায় রঘুনাথগঞ্জ এক নং ব্লকের মীর্জাপুর গ্রাম পঞ্চায়েতের অধীনে বেইদপুর এবং কার্টানিতে প্রায় ১৫ জন তপশিলী ভূমিহীন মানুষ কয়েক বিঘা জমি দখল করেছে এবং চাষাবাদ করছে। পাট্টার জন্য তারা দরখাস্ত করেছে। কিন্তু দুর্ভাগ্য তারা যেহেতু সি.পি.এম এর লোক নয় সেই জন্য তাদের পাট্টা না দিয়ে সি.পি.এম এর কিছু লোককে পাট্টা দেওয়া হচ্ছে যদিও সেই সব লোকেদের দখলে সেই জমি নেই।

সুতরাং মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, সেই সব ভূমিহীন চাষী যারা জমি চাষাবাদ করছি তারা যাতে পাট্টা পায়। তারা এই ব্যাপারে একটা দরখাস্ত দিয়েছে, আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে দরখাস্তটি দিচ্ছি, যাতে তিনি যথাযথ ব্যবস্থা অবলম্বন করেন।

**শ্রী নব কুমার রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে পঞ্চায়েত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমদিনাজপুর জেলায় রায়গঞ্জ মহকুমার হামতাবাদ ব্লকে কিছুদিন আগে জব এ্যাসিসটেন্টের সিলেকশন হয়ে গেছে। সিলেকশন কমিটিতে ছিলেন গ্রাম পঞ্চায়েতের প্রধান, পঞ্চায়েত সমিতির প্রধান, লোক্যাল এম.এল.এ। বর্ত্তমানে সিলেকশন হবার পরে দেখা যাচ্ছে হামদাবাদ থেকে যাদের সিলেক্ট করেছিল সিলেশশন কমিটি, তাদের এ্যাপয়েন্টমেন্ট দেওয়া হচ্ছে না, কারণ তারা সি.পি.এম ক্যাডার নয়। তারা পরিষ্কার বলছে সি.পি.এম-এর ক্যাডার না হলে জব এ্যাসিসটেন্টের চাকরি দেওয়া হবে না। এই ব্যাপারে আমি পঞ্চায়েত মন্ত্রীর কাছে লিখছি, কিন্তু তিনি কোন উত্তর দেননি। আমি আপনার মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করছি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের, আপনারা যাদের সিলেকশন করলেন, তাদের এ্যাপয়েন্টমেন্ট দিন।

**শ্রী কৃষ্ণদাস রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ৬/৮/৮০ তারিখে নারায়ণগড় থানার মেটাল গ্রামে ২০ জন কৃষক চাষ করতে গিয়েছিল, চাষ করবার সময়, ঐ অঞ্চলের প্রধান রামলাল দে প্রায় দুইশত লোক নিয়ে তাদের আক্রমণ করে। এই আক্রমণের ফলে ৪ জন গুরুতরভাবে আহত হয়। আহত হবার পর সেই চারজনকে থানায় পাঠানো হয়েছিল।

[2.20 - 2.30 p.m.]

চারজনের অবস্থা খুবই আশঙ্কাজনক। ঐ এলাকায় প্রচন্ড সন্ত্রাস সৃষ্টি হয়েছে। ঐ চারজনের কাঠে লাঠি ইত্যাদি কিছুই ছিল না। এর ফলে বোঝা যাচ্ছে উভয় পক্ষে কোন মারামারি হয়নি, ওরা কাজ করছিল। তাই আমি আপনার মাধ্যমে বিষয়টির প্রতি মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং এই দাবী করছি যে, ওখানে পুলিশী ব্যবস্থা গ্রহণ করে ঐ এলাকাকে সন্ত্রাস মুক্ত করা হোক।

**শ্রী ধীরেন্দ্র নাথ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

স্যার, বিগত বছর থেকে শুরু করে বর্তমান বছরের বর্তমান মাস পর্যন্ত পশ্চিম দিনাজপুর জেলায় আইন-শৃঙ্খলার গুরুতর অবনতি হয়েছে। গত বছরের জুন মাস থেকে বর্তমান বছরের এই মাস পর্যন্ত সেখানে প্রকাশ্য দিবালোকে মানুষের গলা কাটা হচ্ছে। সন্ধ্যায় মানুষ ঘরের মধ্যে মৃত্যুমুখে পতিত হচ্ছে। আমি দু'একটি নির্দিষ্ট ঘটনার কথা এখান উল্লেখ করতে চাই। কিছু দিন আগে বংশীহারী থানা এলাকায় মহেন্দ্র গ্রাম নকশানপন্থী নাম নিয়ে একদল সমাজবিরোধী স্থানীয় একজন শান্তিকামী মানুষের গলা কেটে দিয়েছে এবং আর একজনকে গুলি বিদ্ধ করেছে। এই কাজ করে যাবার সময়ে তারা ইনক্লাব জিন্দাবাদ শ্লোগান দিয়েছে। এইভাবে তারা ঐ এলাকায় এক অরাজক অবস্থার সৃষ্টি করেছে। ঐ গ্রামে পোষ্টার লাগিয়েছে এবং সেই পোষ্টারে লিখেছে, এই গ্রামের নাম আর মহেন্দ্র গ্রাম নয়, এই গ্রামের নাম শ্যামনগর। ভবিষ্যতে এই গ্রামের মানুষ তথা পশ্চিমবাংলার মানুষ মহেন্দ্র নামটি উচ্চারণ করতে পারবে না। যদি কেউ মহেন্দ্র নামটি উচ্চারণ করে তাহলে তারও গলা কাটা হবে, এই ধরণের হুমকি দিয়েছে। জানি না এর কারণ কি। শুধু তাই নয় পাশের গ্রাম কালিয়াগঞ্জ থানার কোঠা গ্রামে প্রকাশ্য দিবালোকে মানুষের গলা কাটা হচ্ছে। দিনের পর দিন এই জিনিষ হচ্ছে। সেই

সঙ্গে আর এক শ্রেণীর সমাজ বিরোধী ইনক্লাব জিন্দাবাদ স্লোগান দিয়ে সি.পি আই(এম)-এর নামে সন্ত্রাস সৃষ্টি করছে। অথচ স্থানীয় প্রশাসন আজ পর্যন্ত কোন সমাজবিরোধী গুন্ডাকে ধরতে পারেনি। এটা আইন-শৃঙ্খলার অবনতি ছাড়া আর কিছুই নয়। আমি তাই ঐ এলাকায় শান্তি ফিরিয়ে আনার ব্যবস্থা করার জন্য আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সন্দীপ দাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয় আপনার নজরের মাধ্যমে মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রীর নজরে আনতে চাইছি। রবীন্দ্র রচনাবলীর বিতরণের ব্যাপার নিয়ে ইতিমধ্যেই সংবাদপত্রে নানা রকম খবর বেরিয়েছে এবং লোক মুখে যেসব কথাবার্তা হচ্ছে তাতে মানুষের মধ্যে নানারকম বিভ্রান্তির সৃষ্টি হচ্ছে। স্যার, প্রথম কথা হচ্ছে যখন কোন গুরুত্বপূর্ণ বই প্রকাশ করা হয় বা টেক্সট বুক যখন প্রকাশ করা হয় তখন সরকার থেকে সস্তায় কাগজ দেওয়া হয় এবং সরকারী বই-এর ক্ষেত্রেও সেই দামে কাগজ দেওয়া হয়। তাহলে ১৯৬১ সালে যখন রবীন্দ্ররচনাবলী ৭৫ টাকায় দেওয়া হয়েছিল তখন আজকে কেন তার দাম ৩২০ টাকা করা হল? প্রথম প্রশ্ন হচ্ছে কতগুন কাগজের দাম বেড়েছে? কতগুণ ছাপার খরচ বেড়েছে? কতগুণ বাঁধাই-এর খরচ বেড়েছে? এবং বিশ্বভারতীর রয়্যালটিই বা কতগুণ বাড়িয়ে দেওয়া হয়েছে? এটা জনসাধারণ জানতে চাইছে। রবীন্দ্র রচনাবলীর যে দাম আপনারা বাড়িয়েছেন সেটা বাস্তবানুগ বলে মনে হচ্ছে না। দ্বিতীয়তঃ ১৬০ টাকা দিয়ে যারা গ্রাহক হলেন তারা লটারির আওতার মধ্যে আসছেন। বিজ্ঞাপন যেভাবে বেরিয়েছে তাতে মনে হচ্ছে ১৬০ টাকা দিলে গ্রাহক তালিকাভুক্ত বলে বলা হচ্ছে। খবরে কাগজে বেরিয়েছে, ৫০ হাজার মাত্র বই ছাপা হয়েছে। সেখানে যদি ৭৫ হাজার গ্রাহক বাংলাদেশ অথবা বাংলাদেশের বাইরে ব্যাঙ্ক ড্রাফটের মাধ্যমে গ্রাহক হয় তাহলে তারা লটারীর আওতার মধ্যে আসবে। কিন্তু সবাই তো বই পাবেন না। সুতরাং এটা কি বে-আইনী বলে মনে হচ্ছে না। এই ১৬০ টাকা কি তাদের রিফান্ড করবেন। কাজেই আমার অনুরোধ, আপনারা সমস্ত বিষয়টি পরিস্কার করে বলুন।

**শ্রী সুমন্ত কুমার হীরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি বর্তমান সরকারের দৃষ্টি আকর্ষণ করছি আপনার মাধ্যমে। আপনি জানেন, কলিকাতার যানবাহনের খানিকটা রিলিফ দেওয়ার জন্য সরকার সি.এম.ডি-এর সহযোগিতায় আমাদের কলিকাতার পূর্ব পার্শ্বে ইষ্টার্ণ বাইপাশ নির্ম্মাণ করছেন। সেই বাই-পাস কলিকাতা মহানগরীর সাথে সংযোগ রাস্তা করা হচ্ছে। কিন্তু স্যার, আমি খবর পেলাম, বর্ত্তমানে নাকি সি.এম.ডি.এ কি কারণে জানিনা - সেই স্কীমের কিছু কিছু সংযোগ রাস্তা বাদ দিয়ে সেই স্কীমটি পুনরায় ঢেলে সাজাচ্ছেন। এখান আমার বক্তব্য, নর্থ লিঙ্ক রোড যেটা ছিল সেই লিঙ্ক রোড ইষ্টার্ণ বাই-পাস শিয়ালদহের সঙ্গে যোগাযোগ থাকা দরকার। সুতরাং পূর্বে যে নর্থ লিঙ্ক রোড ছিল সেটা যেন বজায় রাখা হয়। এই অনুরোধ সরকারের কাছে করছি।

**শ্রী দেবনারায়ণ চক্রবর্ত্তী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। হুগলী জেলার চন্দননগর আদালতের একটি অংশ ভেঙ্গে পড়ে গেছে। সাধারণ মানুষ যারা ওখানে যাতায়াত করেন এবং আইনের ব্যাপারে যারা আসেন তারা আশঙ্কা প্রকাশ করছেন যে কোন সময়ে আদালতটি ভেঙ্গে পড়ে কোন রকম বিপদ ঘটাতে পারে এবং ওখানে হাকিমও কাজ করতে চাচ্ছেন না। সেইজন্য কাজকর্ম বন্ধ হয়ে গেছে। ওখানে যাতে কোর্ট চলে তারজন্য বিকল্প ব্যবস্থা গ্রহণ করা দরকার এবং যে ঘর ভেঙ্গে গেছে সেটা মেরামতি বা সংস্কার করার জন্য আমি আইনমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে দুর্ঘটনা না ঘটে এবং কোর্ট যাতে পুনরায় চালু হয় তারজন্য যেন বিশেষ নজর দেওয়া হয়।

[2.30 - 2.40 p.m.]

**শ্রী হাসিম আবদুল হালিম ঃ** কিছুদিন আগে যখন খুব, বেশী বর্ষা হয় চন্দননগর কোর্টের বাড়ীর এক অংশ ধ্বসে পড়ে যায়। বাড়ীটি আমাদের বিভাগের নির্মিত বাড়ী হয়, ভাড়া করা বাড়ী। তখন আমি মাননীয় মন্ত্রী ভবানীবাবু, ডিষ্ট্রিক্ট জাজ, এবং আমার সেক্রেটারী যাই ওখানে। আমরা সমস্ত ইন্সপেকসন করার পরে বারের সঙ্গে বসে ওখানে আলোচনা করছিলাম। বার তখন বলছিলেন যে বাড়ীটি না সারান পর্য্যন্ত কোন মামলা তাঁরা করবেন না। আমরা বলেছিলাম যে এরকম ব্যাপার চলতে পারে না। লিটিগেসনের ব্যাপার আছে। অন্য কোন বিকল্প ব্যবস্থা করা যায় কিনা সেটা দেখুন। কিন্তু কোন ব্যবস্থা করা যায়নি। আমরা বলেছিলাম যে আপনাবা এটা চিন্তা করুন কারণ এভাবে তো চলতে পারে না। যে অংশ ধ্বসে পড়ে গেছে আমরা ২ মাসের মধ্যে ব্যবস্থা করে দিচ্ছি। বাদবাকী অংশে কাজ চলুক। আমরা ডিমারকেট কবার ব্যবস্থা করছি। আমরা ফিরে এসে ক্যাবিনেট স্পেশাল রেজলিউশন করে ক্যাবিনেট মুভ করে ডিসিসান নিলাম যে বাড়ী আমরা এ্যাকোয়ার করবো। ৪ লাখ টাকা স্যাংসন করা হয় বাড়ী মেরামত করার জন্য। এ্যাকুইজিশন প্রসিডিংস আরম্ভ করার পরে বাড়িটির মেরামতের কাজ আরম্ভ হবে। এর মধ্যে বার বলেছেন যে তাঁরা এর ভিতরেই কাজ করতে রাজী আছেন। এর মধ্যে দেবনারায়ণ বাবু বললেন যে তাঁদের সিকিউরিটির ব্যাপার আছে। আবার তাই সেক্রেটারীকে ডিষ্ট্রিক্ট জাজের মাধ্যমে আলোচনা করি যাতে অন্তত জুডিশিয়াল অফিসাররা যে অংশে কাজ করেন সেটার কিছু ব্যবস্থা করা যায়। এর মধ্যে খবর পেয়েছি কিছু কিছু কাজ হচ্ছে সম্পূর্ণ কাজ হচ্ছে না।

**শ্রী রামচন্দ্র সতপথি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ঝাড়গ্রাম মহকুমায় এ বৎসর খরা চলছে। বৃষ্টি হয়েছিল সেই আষাঢ় মাসে, তারপর থেকে আর বৃষ্টি নেই। চাষীর কাছে ধান কিছুই নেই এমন কি মাঠে যা ছিল তাও শুকিয়ে কাঠ হয়ে যাচ্ছে। এ অবস্থায় সেচের ব্যবস্থাও ভাল নয়। স্বাধীনতার পর থেকে সেচের কোন সুবিধাই ওখানে হয়নি। যাও টুকিটাকি হয়েছিল তাও বিজ্ঞান সম্মত নয়। এই অবস্থায় ক্ষেতমজুররা চাষের মরশুমেও কাজ পাচ্ছে না। সেজন্য অনুরোধ করব মন্ত্রী সভাকে এবং ত্রাণ মন্ত্রী মহাশয়কে। যাতে এই সময় চাষীদের কিভাবে ত্রাণ ব্যবস্থা করা যায় নদী নালা কিভাবে বাড়ান যায় তচার একটা সুষ্ঠু পরিকল্পনা ঝাড়গ্রাম মহকুমার জন্য যেন তৈরী করেন। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী হারাণ চন্দ্র হাজরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আমার মাধ্যমে আকাশবানী এবং ষ্টেটসম্যান পত্রিকার অসত্য সংবাদ পরিবেশনের প্রতি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

গত ১৬ই আগষ্ট, ১৯৮০ সালে বেলা আড়াইটার খবরে আকাশবানীতে "সাঁকরাইল থানার গন্ধর্বপুর গ্রামে জাতীয় পতাকার অবমাননা করা হয়েছে" বলে সংবাদ প্রচারিত হয়েছে। এবং ১৭ই আগষ্ট, ১৯৮০ ষ্টেটসম্যান পত্রিকায় সংবাদ পরিবেশন করা হয়েছে এই বলে— "সাঁকরাইল থানার গন্ধর্বপুর গ্রামে সি.পি.এম সমর্থিত একদল লোক জাতীয় পতাকা তুলতে বাধা দেয় এবং জাতীয় পতাকা ছিঁড়ে টুকরো টুকরো করে দেয়। যখন জাতীয় পতাকা তুলতে যায় তখন সি.পি.এম সমর্থিত একদল লোক কংগ্রেসী লোকদের উপর রড় ও বোমা প্রভৃতি দিয়ে আক্রমণ করে।"

আকাশবানী এবং ষ্টেটসম্যান পত্রিকার এই সংবাদ পরিবেশন সম্পূর্ণ ভাবে বিকৃত, অসত্য এবং উদ্দেশ্যপ্রণোদিত। আকাশবাণী এবং ষ্টেটসম্যান পত্রিকার এই দায়িত্বজ্ঞানহীন সংবাদ পরিবেশনের

আমি তীব্র প্রতিবাদ করছি।

আসল ঘটনা হল স্যার, কলকাতায় "ফেডারেশন কাপ" ফুটবল খেলা শুরুর দিন থেকেই গন্ধর্বপুর গ্রামের কিছু ছেলে মহামেডান স্পোটিং ক্লাবের পতাকা তুলেছিল। ১৫ই আগষ্ট কংগ্রেস (আই) এর ছেলেরা পতাকাটিকে জোর করে নামিয়ে দেয়। রহিম সেখ এবং ইসমাইল সেখ পতাকাটিকে নামাবার কারণ জিজ্ঞাসা করলে রহিম সেখ ও ইসমাইল সেখকে দড়ি দিয়ে বেঁধে প্রচন্ড ভাবে মারধোর করে। রহিম ও ইসমাইলের বাড়ীর লোক খবর পেয়ে ঘটনাস্থলে এলে উভয় পক্ষের মধ্যে প্রচন্ড সংঘর্ষ হয়। এই সংঘর্ষে ১৪ জন আহত হয়। এই সংঘর্ষের পরও ঐ দিনেই কংগ্রেস (ই) ছেলেরা রহিম সেখের বাড়ীতে হামলা করে। কংগ্রেসীদের বোমার আঘাতে রহিম সেখের মা গুরুতরভাবে আহত হন। উলুবেড়িয়া হাসপাতালে তিনি ভর্তি আছেন। সম্ভবত রহিম সেখের একটা পা কেটে বাদ দিতে হবে। এই ঘটনার মধ্যে কোন রাজনীতি নেই। জাতীয় পতাকা তোলায় সি.পি.এম বাধা দেয়নি - জাতীয় পতাকা ছিঁড়ে টুকরো টুকরো করে নি। জাতীয় পতাকার অবমাননা করে নি, মহামেডান স্পোর্টিং এর ব্যাপারে সমর্থনে পতাকা তোলারই আসল ঘটনা ঘটে এবং সেই ঘটনাকে কেন্দ্র করেই সংঘর্ষ হয়। সুতরাং আকাশবানী ও ষ্টেটসম্যান পত্রিকায় যে অসত্য সংবাদ বেরিয়েছে আমরা তার তীব্র প্রতিবাদ করছি।

**শ্রী মনোরঞ্জন রায় :** স্যার, ঘাটাল পাঁশকুড়া রুটের যে রাস্তা আর টি এ কর্তৃক ডিক্লেয়র হয়েছিলো বাস ভাড়া বৃদ্ধির পর এখন ভাড়া আগে যা লাগতো তার চেয়ে দশ পনেরো পয়সা বেশী লাগছে। এর ফলে কেশাবাটিতে বাস অবরোধ করায় আর টি এ এবং অন্যান্যদের মিলিত যে বৈঠক হয়েছিলো তাতে রেল কর্তৃপক্ষের জায়গা পি ডাবলু ডি কে না দেবার জন্য ঘাটাল পাঁশকুড়া রাস্তাটি অরিজিনাল বলে ঘোষণা করতে পারা গেল না। সেইজন্য বাসের শ্রমিক কর্মচারীরা ন্যারো রাস্তা দিয়ে বাস চালাতে চাচ্ছে না যারজন্য সেখানে যাত্রীদের মধ্যে একটা বিক্ষোভ হয়ে তারা রাস্তা অবরোধ করেছে। এর জন্য যাত্রীদের সঙ্গে এদের একটা সম্পর্কের অবনতি ঘটেছে। সেইজন্য আবেদন করছি যে রেল কর্তৃপক্ষের সঙ্গে আলোচনা করে ঘাটাল কলেজের পাশ দিয়ে ঐ রাস্তাটি যাতে নিয়ে যাওয়া যায় এবং অতিরিক্ত বাস ভাড়া যাতে বৃদ্ধি না হয় এবং বাস শ্রমিকদের সঙ্গে যাত্রী সাধারণের সম্পর্ক যাতে ভাল থাকে সেই ব্যবস্থা করবার জন্য বিভাগীয় মন্ত্রীর প্রতি দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী পঞ্চানন দিকপতি :** স্যার, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। হুগলী জেলার আরামবাগে যে একটি হাসপাতাল আছে সেখানে বহু জায়গা থেকে বহু রুগী আসে। কিন্তু দুঃখের বিষয় সেখানে যে দুটি এ্যাম্বুলেন্স ছিলো তার একটিও নেই। একটিকে চুঁচুড়ায় নিয়ে যাওয়া হয়েছে যার ফলে আমাদের এরিয়া থেকে রুগীদের আসতে খুবই অসুবিধা হচ্ছে। সেখানে একটি যে জীপ ছিলো তাও খারাপ হয়ে গেছে। সুতরাং যাতে সত্বর এ্যাম্বুলেন্স যায় এবং জীপ যাতে ঠিক করা হয় তারজন্য স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

[2.40 - 2.50 p.m.]

**শ্রী নিরোদ রায়চৌধুরী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয় আপনার মাধ্যমে খাদ্য ও সরবরাহ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার অঞ্চলে ১০ ভাগ লোকের রেশন কার্ড নেই। আমি আগের সেশানেও এই কথা তুলেছিলাম তখন আমাদের খাদ্য ও সরবরাহ মন্ত্রী মহাশয় বলেছিলেন যে এম এল এ-র সার্টিফিকেট হলেই টেম্পুরারি রেশন কার্ড দেওয়া হবে। কিন্তু তা দেওয়া হচ্ছে না বলা হচ্ছে যে নাগরিক কার্ড করতে হবে তবেই রেশন কার্ড পাওয়া যাবে। একশো-দেড়শো

টাকা খরচ করে একটা গরীব মানুষ কি করে রেশন কার্ড করবে? আমাদের এলাকায় পাঁচ-ছ-টাকা দামে কেরোসিন তেল বিক্রি হচ্ছে। যার রেশন কার্ড নেই সে কেরোসিন তেল বা অন্যান্য জিনিষও পাচ্ছে না। সুতরাং সহজ পদ্ধতিতে যাতে রেশন কার্ড পাওয়া যায় তার ব্যবস্থা করার জন্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি।

**শ্রী সামসুদ্দিন আহমেদ ঃ** স্যার, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় উল্লেখ করতে চাই। বন্যার উপরে আমি একটা এ্যাডজোর্ণমেন্ট মোশান দিয়েছিলাম। বন্যার জন্য সমস্ত কালিয়াচক থানা বিচ্ছিন্ন হয়ে গেছে। এই অঞ্চলটি গাঙ্গেয় এলাকায় অবস্থিত। আউস, পাট, ভুট্টা এখানের মূল ফসল। কিন্তু এই ফসল ওঠার মুখেই বাঁধ ভেঙ্গে সমস্ত ভাসিয়ে দিয়েছে। যে ফসল ঘরে আসতো তা চলে গেছে। এই লোকগুলি এখন বাঁধের উপর এসে আছে - তারা কিছু নিয়ে আসতে পারেনি। খাবার আচ্ছাদন কিছুই তাদের নেই। এইভাবে ৩ লক্ষ লোক আছে। এই অবস্থায় আপনার মাধ্যমে আবেদন করছি খাবার আচ্ছাদন ইত্যাদির ব্যবস্থা করে গরীব মানুষদের বাঁচান এবং এখান থেকে একটা টিম পাঠান যাঁরা গিয়ে দেখে এখানে এসে একটা রিপোর্ট দিন। কৃষি মন্ত্রীও গিয়ে দেখে আসুন সেখানে সমস্ত ভেসে গেছে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ১৮/৮/৮০ তারিখে দক্ষিণ গঙ্গাধরপুর অঞ্চলে উত্তরাবাদ গ্রামের একজন কংগ্রেস কর্মীকে কমরেড রুস্তম আলি আক্রমণ করে তাঁর বাড়ীতে ধরে নিয়ে যায়। তখন গ্রামের লোক জানতে পেরে তাঁকে উদ্ধার করতে যায়। তখন সি.পি এম এর লোকেরা লাঠি, বল্লম নিয়ে ১৪টা বাড়ী আক্রমণ করে আগুন লাগিয়ে পুড়িয়ে দিয়েছে। তার ফলে কয়েক লক্ষ টাকা ক্ষতি হয়েছে। সেসব লোক আগুন লাগিয়ে পাড়া পুড়িয়ে দিয়েছে তাদের বিরুদ্ধে পুলিশ কোন ব্যবস্থা গ্রহণ করেনি, তাদের গ্রেপ্তার করা হয়নি, তারা ঘুরে বেড়াচ্ছে। সেখানকার লোক আমার কাছে একটা দরখাস্ত পাঠিয়েছে, আমি আপনার কাছে সেই দরখাস্ত দিচ্ছি, আপনি এটা স্বরাষ্ট্রমন্ত্রীর কাছে পাঠিয়ে দিন, তাদের যেন অবিলম্বে পুলিশ গ্রেপ্তার করে, মন্ত্রীর লোক বলে তাদের যেন ক্ষমা না করে। এই সঙ্গে আমি একটা পার্সোনাল এক্সপ্ল্যানেশান দিচ্ছি। আগে আমি যখন ছিলাম না তখন মাননীয় সদস্য যিনি এখানে দাঁড়িয়ে বলছিলেন তিনি আমার নাম দিয়ে বলেছেন যে কংগ্রেস গুণ্ডা বাহিনী তৈরী করছি। তিনি কিছু জানেন না। আমি যে ঘটনার কথা বললাম সে সম্বন্ধে উনি কিছু খবর রাখেন না, এটা ওঁর এলাকার ঘটনা হয়। উনি যেটা বলেছেন সেটা অসত্য।

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা গুরুত্বপূর্ণ বিষয়ে আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, কোন এম এল এ-র পুত্র বা মন্ত্রীর পুত্রের কারখানা করবার নিশ্চয় অধিকার আছে, সেই বিষয়ে আপত্তি জানাচ্ছি না। আমার বক্তব্য অত্যন্ত পরিস্কার যে মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতি বসুর পুত্র চন্দন বোস সম্প্রতি ১॥ কোটি টাকার একটা কারখানা করেছেন দুর্গাপুরে। সেখানে কতকগুলি বেআইনী ঘটনা ঘটেছে। ডি পি এল-এর অপজিটে যে জমি আছে তার ১০ একর জমি চন্দন বোসের নাম এ্যালট করা হয়েছে এবং বেআইনীভাবে জলের দামে এ্যালটমেন্ট করা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, চন্দনবাবুর সঙ্গে একজন পাঞ্জাবী পার্টনার আছে। নোটিফায়েড এলাকায় যে প্রায়োরিটি ছিল সেই প্রায়োরিটি লঙ্ঘন করে অত্যন্ত বেআইনীভাবে ১০ একর জমি ডি পি এল-এর এলাকা থেকে দেওয়া হয়েছে। এই ব্যাপারে আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি এবং তদন্তের দাবি করছি। এই ব্যাপারে প্রমোদ বাবু খুব উষ্মা প্রকাশ করেছেন বামফ্রন্টের মিটিং-এ। স্যার, আমি এই প্রসঙ্গে আপনার দৃষ্টি আকর্ষণ করছি যে দুর্গাপুর নোটিফায়েড অথরিটি যেখানে এই সমস্ত জমি বন্টন

করা হয় সেখানে অত্যন্ত বেআইনীভাবে কাজকর্ম চলছে। এই ব্যাপারে আপনি তদন্ত করুন এবং আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী এবং শিল্প বাণিজ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি অবিলম্বে এই ব্যাপারে একটা স্টেটমেন্ট করা হোক কেন বেআইনীভাবে জ্যোতিবাবুর পুত্রকে জমি দেওয়া হবে।

[2.50 - 3.00 p.m.]

**শ্রী হাফিজুর রহমান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি নিশ্চয়ই রেডিওর মাধ্যমে শুনেছেন ভগবানপুর থানার গ্রামগুলো কিভাবে জলে ডুবে গেছে। স্যার, ওখানকরা ১৫টি অঞ্চলের মধ্যে ১৩টি অঞ্চল বন্যায় প্লাবিত হয়েছে, বাড়ীঘর সব ভেঙ্গে গেছে, ধান, পাট ইত্যাদি সব শেষ হয়ে গেছে। এই অবস্থায় পড়ে মানুষ হাহাকার করছে এবং দুঃখের বিষয় যেটুকু ত্রাণ সামগ্রী গেছে তা নিয়ে ভয়ানক দলবাজী হচ্ছে এবং বাকীটা নিজেদের পকেটে যাচ্ছে। সেখানে এমন স্রোত চলছে যে মানুষদের উদ্ধার করা যাচ্ছে না। ছোট ছোট নৌকা এবং স্টীম লঞ্চ যেতে পারছে না স্রোতের জন্য। যে সমস্ত গ্রাম ভেঙ্গে গেছে সেখানকার লোকেরা এখনও জলবন্ধ অবস্থায় রয়েছে। কিছু কিছু লোক স্কুল বাড়ীতে গিয়ে আশ্রয় নিয়েছে, কিন্তু তাদের খাওয়াবার কোন ব্যবস্থা নেই। এই সমস্ত লোকগুলো অসহায় অবস্থায় চারিদিকে ঘুরে বেড়াচ্ছে। আমি দাবী করছি অবিলম্বে সর্বদলীয় রিলিফ কমিটি করা হোক এবং এই ব্যাপারে সুষ্ঠ ব্যবস্থা করা হোক।

**শ্রী হবিবুর রহমান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মুর্শিদাবাদ জেলার জঙ্গীপুর মিউনিসিপ্যালিটির নির্বাচিত সদস্যদের সরিয়ে দিয়ে এক বছর হল সেখানে এই বামফ্রন্ট সরকার স্থানীয় সি পি এম এর নেতৃত্বে একটা কমিটি করেছে। কিন্তু সেখানকার মানুষ ওই চেয়ারম্যান এবং কমিশনারদের দুর্নীতির জন্য সোচ্চার হয়ে উঠেছে। আমি তাদের দুর্নীতির ব্যাপারে একটা উদাহরণ দিচ্ছি কিছুদিন আগে মিউনিসিপ্যালিটি রাস্তায় ৩০ হাজার টাকা ব্যয় করে মারকারি ল্যাম্প লাগিয়েছে। কিন্তু আশ্চর্যের বিষয় এই যে মার্কারী ল্যাম্প লাগান হল সেই ব্যাপারে কোন টেন্ডার কল করা হল না এবং দেখা গেছে অধিক মূল্যে এগুলি লাগান হয়েছে। এখন শুনছি চেয়ারম্যান ব্যাকডেট দিয়ে একটা টেন্ডারের কাগজপত্র ঠিকঠাক করছেন। আমি এই ব্যাপারে পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে তাঁকে অনুরোধ করছি জঙ্গীপুর মিউনিসিপ্যালিটিতে এই যে দুর্নীতি চলছে তার প্রতিকার করা হোক।

**শ্রী আবদুস সাত্তার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কিছুক্ষণ আগে মাননীয় সদস্য হাফিজুর রহমান সাহেব বন্যার কথা আপনার সামনে তুলে ধরেছেন। আমি আপনাকে বলছি ১৯৭৮ সালে যে বন্যা হয়েছিল এই বন্যা তার চেয়েও ভয়াবহ। পদ্মার এই ভয়াবহ অবস্থার ফলে ফরাক্কা থেকে আরম্ভ করে যত ডাউনে যাবেন দেখবেন কি সাংঘাতিক অবস্থার সৃষ্টি হয়েছে। ফরাক্কা, সূতী বানীবাড়ী, লালগোলা, ভগবানগোলা এবং জলঙ্গী প্রভৃতি অঞ্চলে সাংঘাতিক অবস্থার সৃষ্টি হয়েছে। আমার কাছে খবর এসেছে যারা মেরুণ হয়ে রয়েছে তাদের উদ্ধারের কোন ব্যবস্থা হচ্ছে না। স্যার, আমরা মেনশনের মাধ্যমে দৃষ্টি আকর্ষণ করি বটে কিন্তু শেষ পর্যন্ত সেটা গিয়ে পৌঁছায়না। এখানে ৬ জন মন্ত্রী বসে রয়েছেন এবং আমাদের জেলার মন্ত্রী দেবব্রতবাবুও রয়েছেন। আমি তাঁদের জিজ্ঞাসা করছি, সেখান ত্রাণের কি ব্যবস্থা করেছেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটু বলে দিই, মাননীয় সাত্তার সাহেব বলেছেন ভয়াবহ বন্যার কথা, আমি ডি এম এর সঙ্গে কথা বলেছি, ১৫ হাজার লোক মেরুণ্ড হয়ে আছে, খুঠিবাড়ীতে ত্রাণের ব্যবস্থা সব করা হয়েছে, আমি নিজেও সেখানে চলে যাচ্ছি, আগামী কাল, আমার বিল আছে, বিকাল বেলায় যাচ্ছি, রাণীনগর, খুটিবাড়ী সেখানে সাংঘাতিকভাবে লোক

মেরুণ্ড হয়ে পড়েছে, আমরা অলরেডি ১৫ হাজার মানুষকে উদ্ধার করেছি।

**শ্রী হরিপদ ভারতী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে একটা কথা বলতে চাচ্ছি। আমি যে বিষয়টা উল্লেখ করতে চাইছি, মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেটা উল্লেখপর্বে মাননীয় সদস্য নির্মল বসু মহাশয় উল্লেখ করেছেন, যদিও তিনি আকস্মাৎ সংবাদপত্র থেকে একজনের লিখিত কিছু বক্তব্য রেখেছেন এবং আপনিও বিধানসভা যথারীতি পরিচালনা করবার জন্য, তাঁর বক্তব্যকে তেমন গুরুত্ব দিতে পারেননি। আমি মনে করি বিষয়টি গুরুত্বপূর্ণ তাই আপনার এবং বিধানসভার মাননীয় সদস্যদের বিবেচনার জন্য আমার বক্তব্য এ সম্বন্ধে রাখতে চাচ্ছি এবং এর মধ্য দিয়ে নিঃসন্দেহে বলা যেতে পারে যে বাঙালী জাতি, বাংলাদেশের মানুষের প্রতি অসম্মান করার একটা প্রচেষ্টা রয়েছে। যদিও তিনি লোকসভার বিশিষ্ট সদস্যের নাম করেছেন এবং রাজ্যসভার আর একজন বিশিষ্ট সদস্যের নাম করেছেন এবং সেই নাম হয়ত অনেকের মনঃপুত নয়, তথাপি বলতে পারি ব্যক্তিগতভাবে দুজন মানুষকে আক্রমণ করার কোন উদ্দেশ্য লেখকের ছিল না, উদ্দেশ্য ছিল তাদের প্রতীকরূপে ব্যবহার করে সমস্ত বাঙালী জাতির প্রতি একটা বিদ্বেষ প্রচার করা। মনে রাখা দরকার মাননীয় সদস্য বিশিষ্ট সংবাদপত্র এবং বহুল প্রচারিত, তার সাংবাদিক এবং রাষ্ট্রপতি কর্তৃক মনোনীত রাজ্যসভার সদস্য সমস্ত পশ্চিমবাংলার মানুষকে কটাক্ষ যদি করেন তাহলে এটা নিঃসন্দেহে ক্ষোভ প্রকাশ করার আবশ্যক এই সভার আছে, কিন্তু কোন প্রাদেশিক দৃষ্টিভঙ্গী থেকে একথা বলছি না, কোন সংকীর্ণতাকে বাংলাদেশের মানুষ প্রশ্রয় দেয় না এবং এটা আমাদের গর্ব যে বাংলাদেশের মানুষ প্রাদেশিক নয়, কিন্তু বাঙালী উদার বলে সমস্ত সংকীর্ণচেতা মানুষ প্রাদেশিকতা প্রসূত মানুষ নানাভাবে ব্যঙ্গ বিদ্রুপ করে যাবে আর বাঙালী জাতি নির্বিবাদে তা সহ্য করে যাবে, এতখানি পরিপাক শক্তি বোধ করি বাঙালী জাতির পক্ষে কল্যাণকর নয়, তাই আমি আশা করব যে আপনি বিজিনেস এ্যাডভাইসারি কমিটি আছে তাঁদের কাছে অনুরোধ করবেন তাঁরা যেন একটা নির্দিষ্ট সময় করে দেন যাতে এখানে আমরা দলমতনির্বিশেষে আলোচনা করে এর বিরুদ্ধে প্রতিবাদ জানাতে পারি এবং একটা প্রস্তাব গ্রহণ করতে পারি। এই বক্তব্যই আপনার কাছে রাখছি।

**শ্রী কিরণময় নন্দ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, উনি যা বললেন আমি সর্বান্তকরণে সমর্থন করছি। আমরা যেন বিধানসভায় সর্বসম্মতিক্রমে সিদ্ধান্ত করে রাষ্ট্রপতির কাছে আবেদন জানাতে পারি যাতে তিনি ঐ মেম্বারশিপ খারিজ করে দেন।

**মিঃ স্পীকার :** আমি এ বিষয়ে দেখব বিজিনেস এ্যাডভাইসারি যেন বিবেচনা করেন।

## Legislation

### The West Bengal Motor Spirit Sales Tax (Amendment) Bill, 1980.

**Dr. Ashok Mitra** : Sir, I beg to introduce the West Bengal Motor Spirit Sales Tax (Amendment) Bill, 1980, and to place a statement as required under rule 72(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে ওয়েস্ট বেঙ্গল সেলস ট্যাক্স এ্যামেন্ডমেন্ট বিল ১৯৮০ উপস্থাপিত করছি এবং উপস্থাপন করতে গিয়ে এই সভার নিয়ম অনুযায়ী যে বিবৃতি পাঠ করা

দরকার তা করছি। অর্ডিনান্সকে আইনে পরিণত করতে গিয়ে যে বিধেয়ক আনা হয়েছে আমি তা পড়ে দিচ্ছি।

[3.00 - 3.10 p.m.]

**(Including Adjournment)**

কেন্দ্রীয় সরকার ১৯৮০ সালের ৮ই জুন থেকে ডিজেল তেলের মৌল দাম অনেকটা বাড়িয়ে দেন। রাজ্যসরকার সিদ্ধান্ত গ্রহণ করেন যে ডিজেল তেলের মৌল দাম বেড়ে যাওয়ার দরুন বিক্রয় কর সূত্রে যে বাড়তি রাজ্য সরকারের প্রাপ্য, বিক্রয় করের হারের যথোপযুক্ত সমন্বয় সাধন করে সেই বাড়তি রাজস্ব সংগ্রহ থেকে তাঁরা বিরত থাকবেন। সেই অনুযায়ী ডিজেল তেলের বিক্রয়ের উপর করের হার ১৩ শতাংশ থেকে ৯ শতাংশে নামিয়ে আনার জন্য ১৯৮০ সালের ১৩ই জুন তারিখে পশ্চিমবঙ্গ মোটর স্পিরিট বিক্রয়কর (সংশোধন) অধ্যাদেশ, ১৯৮০ জারি করে পশ্চিমবঙ্গ মোটর স্পিরিট বিক্রয়কর আইন, ১৯৭৪ সংশোধন করা হয়। ঐ সময় বিধানসভার অধিবেশন বন্ধ ছিল বলেই উল্লিখিত অধ্যাদেশটি জারি করা প্রয়োজন ছিল।

(Secretary then read the title of the Bill)

**ডঃ অশোক মিত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ মোটর স্পিরিট বিক্রয় কর (সংশোধন) বিধেয়ক, ১৯৮০, এই সভায় গৃহীত হোক এই প্রস্তাব আমি এই সভায় রাখছি।

**মিঃ স্পীকার :** এখন ৩-৪৫ মিনিট পর্যন্ত বিরতি। এর পর আবার আমরা মিলিত হবো।

(The House was accordingly adjourned till 3-45 P.M.)

[3.45 - 4.00 p.m.]

**(After adjournment)**

**শ্রী প্রবোধ চন্দ্র সিংহ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার অনুমতি নিয়ে এক মিনিটে একটি খুব গুরুত্বপূর্ণ বিষয়ে সভার দৃষ্টি আকর্ষণ করছি। সারা বাংলা বেকার সমিতির উদ্যোগে প্রায় ১৫ হাজার বেকার যুবক তাদের বিভিন্ন দাবী দাওয়া নিয়ে বিধানসভা অভিযান করেছেন এবং এসপ্ল্যানেড ইষ্টে তারা অবস্থান করছেন। আমি আপনার মাধ্যমে মন্ত্রীসভার কাছে অনুরোধ করছি এই বেকার যুবকরা চরম হতাশা ও দুর্ভোগের মধ্যে রয়েছে— তাদের দাবী দাওয়া নিয়ে মন্ত্রীসভার কোন একজন সদস্য যদি তাদের সঙ্গে আলোচনা করেন তাহলে তারা অন্ততঃ খানিকটা সান্ত্বনা পাবে। আর তাদের একটা ডেপুটেশন নিয়ে আসার জন্য অনুমতি দেওয়া হোক।

**শ্রী বিনয় কৃষ্ণ চৌধুরী :** আমরা সংবাদ পেয়েছি, আমি তাদের সঙ্গে মিট করছি।

**ডঃ অশোক মিত্র :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি বিলটি বিবেচনার জন্য গ্রহণের প্রস্তাব এখানে রেখেছি। আমার মাত্র দু-একটি কথা বলবার আছে। এই যে বিধি প্রণয়নের জন্য অনুরোধ জানিয়েছি এটা একটা অভিনব। কারণ আমি আপনাদের কাছে আবেদন জানাচ্ছি যে একটু করের হার কমিয়ে দেওয়া হোক। সাধারণতঃ অর্থদপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী করের হারটা বাড়াবার প্রস্তাব নিয়েই আসেন। কিন্তু আমি একটা অভিনব প্রস্তাব নিয়ে এসেছি। তার কারণ ভারতবর্ষে জিনিষপত্রের দাম ক্রমান্বয়ে বেড়ে যাচ্ছে। গত বছরের ফেব্রুয়ারী মাস থেকেই বাড়ছে এবং নতুন যারা কেন্দ্রীয়

সরকারের ক্ষমতায় এসেছেন আমাদের আশা ছিল তারা সাধারম মানুষের দুঃখ দুর্দশার কথা চিন্তা করে জিনিষপত্রের দাম যাতে না বাড়ে সেইভাবে রাজস্বনীতি, সাধারণভাবে অর্থনীতি গ্রহণ করবেন। কিন্তু তারা তা করলেন না, বরঞ্চ জুন মাসে কেন্দ্রীয় বাজেট উপস্থাপনের ঠিক ১ সপ্তাহ আগে পেট্রলজাত দ্রব্যের উপর এত বেশী দাম বাড়িয়ে দিলেন, ডিজেলের দাম লিটার প্রতি ৬৫ পয়সা বাড়ালেন, এটা সাধারণ মানুষের দৈনন্দিন জীবনযাপনের উপর একটা মস্ত বড় আক্রমণ বলে আমরা মনে করি। কারণ যান বাহনের ব্যয় বাড়লে সমস্ত নিত্য প্রয়োজনীয় জিনিষপত্রের দাম বাড়ে এবং তার প্রমাণ আমরা হাড়ে হাড়ে পাচ্ছি গত ৩/৪ মাস ধরে এবং বাৎসরিক প্রায় ৩০/৩৫ হারে বেড়ে যাচ্ছে। এই সমস্ত চলতে থাকলে আমরা কোথায় গিয়ে দাঁড়াব সেটা বোঝা মুস্কিল। তাই আমার যেটুক করণীয় ছিল আমি করার চেষ্টা করেছি। প্রথমে অর্ডিন্যান্স, পরে বিল মারফৎ আমার কাজটা করার চেষ্টা করেছি। আমাদের ডিজেল তেলের দাম বাড়ালেন। তার মানে এর ১৩ গুণ করলে আমরা আরো প্রায় ৯ পয়সার মত বাড়তি পেতে পারতাম। কিন্তু আমাদের মনে হচ্ছে ৯ পয়সা আমরা নেব না। শতকরা ১৩ ভাগ যেটা আছে সেটাকে কমিয়ে আমরা তাই ৯ ভাগ করার প্রস্তাব করেছি, যার ফলে বাড়তি ৯ পয়সা রাজস্ব আসবে না। এই রাজস্ব আমরা অত্যন্ত আনন্দের সঙ্গে ছেড়ে দিচ্ছি যাতে সাধারণ মানুষের করের ভারটা সামান্যতম লাঘব হয়। এইটুকুই আমার বলবার ছিল। আশা করি মাননীয় সদস্যদের প্রত্যেকের সমর্থনই আমি পাব।

**শ্রী জনমেজয় ওঝা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় এই বিধেয়কটি উপস্থিত করতে গিয়ে নিজেই বলেছেন, এটি একটি অভিনব প্রস্তাব, এর কারণ, এতদিন সব বাড়ানোই ছিল তার কাজ এবারে তিনি কমিয়েছেন কাজেই এটি একটি অভিনব প্রস্তাব। এবারে কেন্দ্রীয় কংগ্রেসী সরকারের বাজেটেও এটা হয়েছে। সেখানে সাইকেল পার্টসের শুল্ক তারা কমিয়ে দিয়েছেন, কাজেই সেটাও সেই রকম অভিনব। সেই দিক থেকে দেখতে গেলে দেখা যাচ্ছে কেন্দ্রীয় সরকার এবং এখানকার বামফ্রন্ট সরকার একই রকম অভিনব প্রস্তাব এনেছেন। কিন্তু এতে উপকৃত হয়েছেন কারা? সাইকেলের দাম সত্যি সত্যি কি কমেছে? কমে নি, বরং বেড়েছে। আজকের এই প্রস্তাবও তাই। ডিজেলের দাম কেন্দ্রীয় সরকার বাড়িয়েছিলেন, তারপর এরা বাড়িয়েছিলেন সেলসট্যাকস, এবারে এরা সেটা কমাতে চাইছেন কিন্তু আসলে কি তার সুবিধা সাধারণ মানুষ পাবে? মাননীয় অর্থমন্ত্রী মহাশয় বলেছেন, যানবাহনের খরচ বেড়ে গিয়েছে। এই ডিজেল যারা ব্যবহার করে সেই সমস্ত যানবাহন— বাস, লরি, ট্রেন এরা তো আগেই ভাড়া বাড়িয়ে রেখেছে। এই সেলস ট্যাকস কমানোর পর সেই ভাড়া কি কমবে? কমবে না। ঐ সমস্ত বড় বড় লোক যারা জেনারেটর বসিয়েছেন লোডশেডিং-এর কষ্ট সহ্য করতে না পেরে তাদের কিছুটা সুবিধা হতে পারে কিন্তু আসলে এর মধ্যে দিয়ে সাধারণ মানুষের কোন উপকার হবে না। এই সেলস ট্যাকস কমানোর সুবিধাটা কারা পাবে? এই সুবিধা পাবে যারা পাম্প থেকে কন্ট্রোল দরে ডিজেল কেনার সুবিধা পায়। সেখানে, বাস, লরির মালিক এবং ঐ বড় বড় লোক যারা জেনারেটার বসিয়েছেন তারা এবং সরকার এই সুবিধা পেতে পারেন কিন্তু যাদের পাম্পসেট চালানোর জন্য ডিজেল কিনতে হয় তারা এই সুবিধা পাবেন না। ডিজেল তো জ্বালানো হয় না, গ্রামের লোকরা পাম্পসেট চালানোর জন্য এটা ব্যবহার করে কিন্তু কংগ্রেস সরকারের আমলেই বলুন আর এই বামফ্রন্ট সরকারের আমলেই বলুন কোন সরকারের আমলেই দেখলাম না গ্রামের লোকরা কন্টোল দরে ডিজেল পেলেন। সেখানে গ্রামের লোককে পাম্পসেট চালানোর জন্য ৩/৪/৫/৬ টাকা লিটার দরে ডিজেল কিনতে হয়, কন্ট্রোল দরে তাদের ডিজেল দেবার জন্য কোন পাম্পিং স্টেশন গ্রামে নেই। সেখানে তাদের কালোবাজারীর দরে তা

কিনতে হয়। কাজেই আজকে যে সুবিধা দেওয়া হচ্ছে সেই সুবিধা গ্রামের পাম্পসেট মালিক চাষীরা পাবে না। এই সংশোধনী ফলে তারা উপকৃত হবেন তারা হচ্ছেন, বাস, লরির মালিক এবং কিছুটা সরকার। তা ছাড়া ঐ বড় বড় লোক যারা জেনারেটর বাড়িতে বসিয়েছেন তারা কিছুটা সুবিধা পাবেন। দাম যা বাড়ে সেটা আর কমে না এটা মাননীয় অর্থমন্ত্রী মহাশয় ভাল ভাবেই জানেন এবং বোঝেন সেইজন্যই এর আগে যখন তিনি সেলস ট্যাক্স বাড়ান সেই সময় আমরা বলেছিলাম, বাড়াবেন না, সেদিন তিনি আমাদের কথা শোনেন নি কিন্তু আজ যখন শুনলেন তখন বড়ই দেরী হয়ে গিয়েছে। আজকে এর সুবিধা জনসাধারণকে তিনি দিতে পারবেন না কারণ দাম আর কমবে না। সেইজন্য আমার প্রস্তাব হচ্ছে, গরিব চাষী যাদের ডিজেল বেশী দামে কিনতে হয় বা বাধ্য হয় তাদের ন্যায্য দামে ডিজেল দেবার ব্যবস্থা করুন এবং ডিজেলের দাম যখন বেড়েছে তখন তাতে কিছু ভরতুকি দেবার ব্যবস্থা করতে পারেন কিনা দেখুন। আজকে সেলস ট্যাক্স দ্বারা যে টাকা উঠছে সেই টাকাটা গরীব চাষীকে ডিজেল কেনার যদি ভরতুকী দেওয়া যেতে পারে তাহলে তাদের কিছু সুবিধা হত। কেন্দ্রের অর্থমন্ত্রী যে রকম ভাবে স্টাণ্ট দিয়েছিলেন সেই রকমভাবে আমাদের অর্থমন্ত্রী মহাশয়কে আমি ধন্যবাদ দিতে পারছি না। তাতে ধন্যবাদ দিতে পারি যখন গরীব চাষীদের সুবিধা দেওয়া হবে আপনি জানেন যে গ্রামে গরীব চাষীরা ডিজেল পায় না। সেখানে কোন কন্ট্রোলের দোকান নেই, সেখানে কোন পাম্পিং স্টেশন নেই। তাদের দূর থেকে এগুলি কিনে আনতে হয় এবং কন্ট্রোলের দামের চেয়ে বেশী দামে কিনতে হয়। তারা বেশী দাম দিয়েও ভাল ডিজেল পায় না, যেটা পায় তাতে ভেজাল থাকে। তাদের ভাল ডিজেল পাবার ব্যাপারে কোন সুবিধা নেই। সে জন্য ভাল ডিজেল তাদের ভরতুকী দিয়ে দেওয়া যায় কিনা তার জন্য মাননীয় অর্থমন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি। আজকে যদি ভাল ডিজেল ভরতুকী দিয়ে সরবরাহ করার ব্যবস্থা হয় তাহলে তাদের উপকার হবে। সে জন্য অর্থমন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানাতে পারছি না বলে আমি দুঃখিত। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বীরেন্দ্র নারায়ণ রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই যে বিল আনা হয়েছে, এটা মাত্র ৮ লাইনের বিল। এখানে বলা হয়েছে যে আগে ছিল ১৩ পারসেন্ট সেটা কমিয়ে ৯ পারসেন্ট করা হয়েছে। এই ব্যাপারেও বিরোধীপক্ষের আপত্তি আছে। তাহলে ওরা কি বলতে চান যে ১৩ পারসেন্টের জায়গায় ২০ পারসেন্ট বাড়িয়ে দেবেন? আমাদের অর্থমন্ত্রীতো পরিস্কারভাবে বলেছেন যে আমরা ১৩ পারসেন্টের জায়গায় কমিয়ে ৯ পারসেন্ট করলাম, এটাতো একটা শুভেচ্ছা, এটা আন্তরিকতা। এটা করা হয়েছে তার কারণ বর্তমান সেন্ট্রাল গভর্ণমেন্ট গদিতে বসে প্রতি লিটারে ৬৫ পয়সা বাড়িয়ে দিলেন। কাজেই ১৩ পারসেন্ট থেকে কমিয়ে যদি ৯ পারসেন্ট করা হয় তাহলে অসুবিধাটা কি হয়েছে? আপনারা মনে রাখবেন এই যে এ্যামেন্ডমেন্ট বিলটা এসেছে এটা মটর স্পিরিটের উপর, এটা পেট্রোলের উপর না। পেট্রোলের গাড়ি অতিশবাবুও চড়েন এবং আমিও চড়ি। কিন্তু জনসাধারণের পেট্রোলের সঙ্গে কোন সম্পর্ক নেই। ডিজেলে বাস চলে, ট্রাক চলে এবং তাতে জনসাধারণের লাভ হয়। সে জন্য চেষ্টা করা হচ্ছে তাতেও বিরোধীদের আপত্তি। এখানে মাননীয় সদস্য গ্রামে গ্রামে ডিজেল পাম্প দেবার কথা বললেন। উনি জানেন না যে ডিজেল পাম্প দেবার অধিকার আমাদের নেই, এটা সেন্ট্রাল গভর্ণমেন্টের আছে। কাজেই সে কথা তাদের বলুন যাতে গ্রামে গ্রামে ডিজেল পাম্প-এর জন্য পারমিট দেওয়া হয়। আমরা জানি যে ডিজেলের জন্য হাহাকার পড়েছে। এগুলি ব্ল্যাকে বিক্রয় হচ্ছে এবং মিডলম্যানরা প্রফিট করছে। কিন্তু তার জন্য আমাদের অর্থমন্ত্রী মহাশয়ের কিছু করার নেই। এই যে ট্যাক্স হচ্ছে, এটা হচ্ছে এ্যাট সোর্স — পাম্পে মালিকরা যখন কিনতে যাবে তখন ১৩ পারসেন্টের জায়গায় ৯ পারসেন্ট দিয়ে কিনতে হবে। এটা এতটা ছোট্ট বিল, এতে আর

কিছু হোক না হোক অন্ততঃ মাননীয় অর্থমন্ত্রী মহাশয় সদিচ্ছা দেখিয়েছেন। কাজেই তাঁকে সমর্থন করে এবং ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[4.00 - 4.10 p.m.]

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী যে দি ওয়েষ্ট বেঙ্গল মোটর স্পিরিট সেলস ট্যাক্স এ্যামেন্ডমেন্ট বিল, ১৯৮০ এনেছেন হাউসের কাছে বিবেচনার জন্য, এই বিল উত্থাপনের সময় তিনি আনন্দের সঙ্গে বলেছেন যে এর ফলে ডিজেলের ক্ষেত্রে যে ক্রমবর্ধমান অভাব সৃষ্টি হয়েছিল, তার অবসান হবে। ডিজেল চালিত যে সমস্ত বা যে সমস্ত ব্যবস্থাপনা আছে, সেইগুলোতে আজকে অচলাবস্থার সৃষ্টি হয়েছে এই ডিজেলের অভাবে, তার কিছু সুবিধা হবে তিনি বলেছেন। কিন্তু একটা প্রশ্ন থেকে যাচ্ছে এর মধ্যে, আজকে কয়েক শতাংশ করের হার কমিয়ে যা করতে চেয়েছেন, সেটা সফল হবে বলে আমার মনে হয় না। পশ্চিমবাংলায় এই ডিজেল আগেও ছিল, এখনও প্রচুর পরিমাণ আছে। কৃত্রিম অভাব সৃষ্টি হবে এবং রাজ্য সরকারের বিশৃঙ্খল ব্যবস্থাপনার ফলে সেটা ব্যাপক আকার ধারণ করেছে। এবং তারা যে ভাবে ডিজেল পঞ্চায়েতের মাধ্যমে বিলি বন্টনের ব্যবস্থা করেছেন। কোন গ্রামীন কৃষক, তার পাম্প সেট চালাবার জন্য, কৃষির উন্নতির জন্য যখন ডিজেলের প্রয়োজন বোধ করেন, তখন তারা সেই সমস্ত ডিজেলগুলো ঠিক দরে পান না। এখান থেকে ফতোয়া জারি করা হয়েছে, গ্রাম পঞ্চায়েতের প্রধান, সদস্য প্রভৃতিদের সার্টিফিকেট যে সমস্ত চাষী নিয়ে যাবে তাদেরই শুধু মাত্র ডিজেল দেওয়া হবে, অন্য কেউ ডিজেল পাবে না। যে সমস্ত লোক সি.পি.এম ক্যাডার ভুক্ত নন বা সংশ্লিষ্ট গ্রাম পঞ্চায়েতের মেম্বারের লোক নন, তারা ডিজেল পাচ্ছেন না। আমরা লক্ষ্য করছি এর মাধ্যমে রাজ্য সরকার এই ডিজেলকে কেন্দ্র করে দলবাজী করছেন। সুতরাং এই ধরণের ব্যবস্থায় কিছু মাত্র উন্নতি হবে বলে আমরা মনে করি না। সাধারণ কৃষক, যারা তেলের জন্য চারিদিকে ছুটে মরছে, তাদের অবস্থার কোন উন্নতি হবে না। এই ব্যবস্থার মাধ্যমে বড় বড় যারা মালিক তাদের মুনাফা লুঠবার সুযোগ রয়ে গেছে। ডিজেল চালিত যে সমস্ত যন্ত্রপাতির যে সমস্ত সংস্থা রয়েছে, সেই সমস্ত ক্ষেত্রে আমরা লক্ষ্য করছি এই ব্যবস্থার ফলে তারা অল্প দামে ডিজেল পাবার সুযোগ পাচ্ছে। কিন্তু জনসাধারণের যে সুযোগ সেই সমস্ত যন্ত্রপাতির ক্ষেত্রে, তা তারা পাবেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয় আজকে এই বিলের মাধ্যমে মন্ত্রী মহাশয় কিছুটা সুবিধার কথা উল্লেখ করেছেন, এটা যদি সত্যিকারের কার্য্যকরী হয়, তাহলে প্রশংসার যোগ্য হবে। কিন্তু দিনের পর দিন লক্ষ্য করছি রাজ্য সরকার সেই সমস্যার সমাধান করতে পারছেন না। মন্ত্রী মহাশয় এই ব্যাপারে অর্ডিন্যান্স করেছিলেন, পরবর্ত্তীকালে তিনি বিল আকারে নিয়ে এসে সুনাম অর্জন করবার চেষ্টা করেছেন। তিনি একথাও বলেছেন যে, এই ব্যবস্থা নাকি এমনই অভিনব যে ইতিপূর্বে কোথাও এই জিনিষ হয়নি। কিন্তু লক্ষ্য করছি এবং ইতিপূর্বে আরো একজন সদস্য বলেছেন যে, কেন্দ্রীয় বাজেট যখন পেশ করা হয় তখনও এই ধরণের ব্যবস্থা সেখানেও গ্রহণ করা হয়েছে। সেখানে আমরা লক্ষ্য করেছি যে, কিছু কিছু ক্ষেত্রে কর বাড়ানো হয়নি বরং নিত্য প্রয়োজনীয় কতগুলি দ্রব্যের ক্ষেত্রে কিছু কিছু কর কমানো হয়েছে। সুতরাং আজকে এই ব্যবস্থাকে অভিনব বলে যে দাবী করা হচ্ছে সেই দাবী আমরা মানতে পারছি না। মাননীয় মন্ত্রী শুধু মাত্র গালভরা মন্তব্য করেছেন। এর দ্বারা প্রকৃত পক্ষে সাধারণ চাষীদের কোন উপকার হয় তার জন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করার অনুরোধ জানিয়ে মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনাকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অরবিন্দ ঘোষাল :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় অর্থমন্ত্রী যে বিল এনেছেন এই

বিলকে সমর্থন করা ছাড়া আর কিছু করা যায় না। কারণ এই বিলটি ভাল উদ্দেশ্যে করা হয়েছে। যে উদ্দেশ্যে করা হয়েছে হয়ত সেই উদ্দেশ্য সম্পূর্ণরূপে সার্থক হবে না। তথাপি মাননীয় মন্ত্রী মহাশয় বলেছেন কৃষকদের স্বার্থে ডিজেলের উপর সেলস-ট্যাক্স কমানো হচ্ছে। তবে আজকে প্রাইস স্ট্রাকচারের যে অবস্থা এর জন্য কিন্তু রাজ্য সরকার দায়ী নয়। এর জন্য ইন-এ্যাডিকোয়েট সাপ্লাই দায়ী, অর্থাৎ কেন্দ্রীয় সরকার সম্পূর্ণ-রূপে দায়ী। গ্রামে ডিসট্রিবিউশন সিস্টেম ঠিকভাবে পরিচালিত না হওয়ার জন্য গ্রামের কৃষকরা আজকে এর সুবিধা পাচ্ছে না। কিন্তু আমাদের রাজ্য সরকার যে ব্যবস্থা করেছে তাতে গ্রামের সকলে সুবিধা না পেলেও সব মিলিয়ে কিছু লোক নিশ্চয়ই সুবিধা পাচ্ছে। ডিজেল দিয়ে যারা জেনারেটর চালায়-বড় বড় কোম্পানী চালায় না, ছোট ছোট ইঞ্জিয়ারিং কারখানা, স্মল ওয়ার্কসপ ডিজেল দিয়ে জেনারেটার চালায় - তারা এই সুবিধা ভোগ করছে। ফলে তাদের কারখানা চালু রয়েছে। ইতিপূর্বে অনেক ছোট কারখানাও শ্রমিক ছাঁটাই হয়েছে, কিন্তু বর্তমানে আর ছাঁটাই হচ্ছে না। আজকে অনেক দোকান জেনারেটার ব্যবহার করছে, ফলে দোকানের কর্মচারীরা উপকৃত হচ্ছে। যে সব বাস ও লরি ইতিপূর্বে ডিজেলের অভাবে অচল হয়ে পড়েছিল সেগুলি আবার চালু হয়েছে, ফলে সেই সব বাস ও লরির কর্মচারীরা আবার কর্মে নিযুক্ত হয়েছে। সুতরাং আজকে ডিজেলের ক্ষেত্রে যে সুবিধা রাজ্য সরকার দিচ্ছে তার ফলে কারো উপকার হচ্ছে না একথা বলা ঠিক নয়। অতএব গ্রামের কৃষকদের উপকার যদি আমাদের করতে হয়, তারা যাতে ডিজেলের সুবিধা ভোগ করতে পারে তার জন্য ডিসট্রিবিউশন সিস্টেম এবং সাপ্লাই ঠিক হওয়া দরকার। কিন্তু আমরা কিছুদিন আগেও দেখেছি এনএ্যাডিকোয়েট সাপ্লাই-এর জন্য এখানে ডিজেলের অভাব দেখা দিয়েছিল এবং যার জন্য বাস চালাতে পারা যায় নি, লরি চালাতে পারা যায় নি। এ্যাডিকোয়েট সাপ্লাই না থাকার জন্য রাজ্য সরকার কিন্তু দায়ী নয়। এর ফলে ডিজেলের দাম কমানোর সুবিধা আমাদের জনসাধারণ পাচ্ছে না। অথচ আমাদের উদ্দেশ্য হচ্ছে সাধারণ মানুষ, বিশেষ করে সমাজের নীচের তলার মানুষ যান-বাহন চলাচলের ক্ষেত্রে কিছুটা যাতে সুবিধা পায় এবং চাষীরা চাষের কাজে যাতে কিছুটা সুবিধা পায়। সেই উদ্দেশ্য নিয়েই এই ট্যাক্সটা কমানো হয়েছে। যদি এ্যাডিকোয়েট সাপ্লাই পাওয়া যায় তাহলে আমার মনে হয় এই সুযোগ সাধারণ মানুষ এবং চাষীরা আরো বেশী উপকৃত হবে। এই ভাল উদ্দেশ্য নিয়েই এই বিলটি এসেছে, সেই জন্য এই বিলকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Shri Deo Prakash Rai :** Mr Speaker, Sir I am on a point of privilege. About seven or eight days back there was a district-level co-ordination committee meeting at Matighera in Siliguri under the presidentship of the Forest Minister, Mr Parimal Mitra.

পয়েন্ট অফ প্রিভিলেজ স্যার, ডিষ্ট্রিক্ট কো-অর্ডিনেশন কমিটির মিটিং-এ আলোচনার সময়ে একজন জনসাধারণের প্রতিনিধি শ্রীমতী রেনুলীনা সুব্বাকে মাননীয় মন্ত্রী পরিমল মিত্র মহাশয় বলেছেন, তুমি কেন সিকিমের চীফ মিনিষ্টারকে ঘেরাও করেছো।" গভর্ণমেন্ট উইল কনষ্টিটিউট কোর্ট অফ ইনকোয়ারী এগেনষ্ট ইউ। সেখানে কিছু অফিসারও উপস্থিত ছিলেন। একজন মন্ত্রী হয়ে একজন এম. এল. এর প্রতি এইভাবে ব্যবহার করবে?

**মিঃ স্পীকার :** I have heard you. Please give a notice of privilege motion in writing tomorrow otherwise it cannot be discussed. Please sit down.

**শ্রী রেণুপদ হালদার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী মহাশয় মোটর স্পিরিট সেল্স ট্যাক্স এ্যামেণ্ডমেন্ট বিল এখানে উপস্থিত করে বলেছেন যে এটা অভিনব ব্যাপার। তিনি সেল্স ট্যাক্স ১৩ পারসেন্টের জায়গায় ৯ পারসেন্ট করতে চাচ্ছেন। কিন্তু সত্যিকারের এই ৯ পারসেন্ট করলেও জনসাধারণের উপর যে করভার বাড়লো এর দ্বারা তার কোন সুরাহা হবে না। কেন্দ্রীয় সরকার এই ডিজেলের উপর কর ৬০ পারসেন্ট বাড়িয়েছে এবং আজকে পশ্চিমবঙ্গ সরকার সেল্স ট্যাক্সের নামে সেখানে ৯ পারসেন্ট ধার্য্য করেছেন। গত ২ মাসের মধ্যে এই ডিজেলের দাম বৃদ্ধির বিরুদ্ধে সমস্ত যানবাহনের মালিকেরা প্রতিবাদ জানিয়েছিল এবং তারফলে ডিজেলের উপর যে ৬৫ পয়সা এই সরকার বাড়িয়ে ছিল তারজন্য বাসের ভাষা বাড়ানো হলো এবং বাসের যে ভাড়াটা বাড়ানো হলো সেটা খুবই অস্বাভাবিক। কারণ যে পরিমাণ টাকা তাদের ব্যয় বাড়লো তার থেকে অনেক বেশী পরিমাণ টাকা তাদের আয় বৃদ্ধির সুযোগ করে দেওয়া হলো। আগে যেখানে ২০০ থেকে ২৫০ টাকা আয় হতো এখন সেখানে প্রতিদিন এই টাকার চেয়ে আবোও ১০০ টাকা বাড়তি আয় করতে বাসের মালিকেরা সক্ষম হয়েছে। অন্যান্য ক্ষেত্রেও ভাড়া বৃদ্ধি করা হয়েছে, যেমন, লরির ভাড়া বৃদ্ধি করা হয়েছে এবং তারফলে সমস্ত নিত্য-প্রয়োজনীয় জিনিষের উপর প্রভাব পড়েছে। আমি অত্যন্ত খুশী হতাম যদি তিনি বাস-মালিক এবং লরির মালিকদের যে বর্ধিত ভাড়া ধার্য করেছেন সেটা যদি তুলে দিতেন এবং যার ডিজেল দ্বারা চালিত পাম্প বা অন্যান্য জিনিয ব্যবহার করে তাদের ক্ষেত্রে যদি সুবিধা করে দিতেন তাহলে ভাল হতো এবং যাত্রী সাধারণের উপকৃত হতো।

[4.10 - 4.20 p.m.]

এই বর্ধিত ভাড়া এবং বর্ধিত মূল্য জনসাধারণকে বহন করতে হবে। ফলে এর দ্বারা জনজীবনের কোন সুখ সুবিধা হবে বলে মনে করি না। আমি সব দিক থেকে খুশী হতাম এই জন্য যে সেল্স ট্যাক্স ধার্য করেছেন যদি সেটা সমস্ত তুলে নিতেন এবং তার দ্বারা জনসাধারণের করের বোঝাটা লাঘব করতেন সেটা সব দিক থেকে ভাল হোতো। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**ডঃ অশোক মিত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনমেজয় বাবুকে তো দেখতে পাচ্ছি না। আমার মনটা একটু খারাপ হয়ে গেল। কেন্দ্রীয় সবকার লিটাব প্রতি ৬৫ পয়সা দাম বাড়িয়েছেন উনি একটিও বিরূপ মন্তব্য করলেন না, আর আমি মাত্র ৯ পয়সার প্রস্তাব আনলাম তার উপর ওঁর সমস্ত আক্রমণ জড় হল। এটাই পৃথিবীর নিয়ম, সব সময় ঠিক বিচার হয় না। যাক, একটা দুটো কথা বলব, শহরে গ্রামাঞ্চলে, শহরের উপকণ্ঠে দোকানদার আছে কারখানার মালিক আছে তাদের কিছু সুরাহা হবে, অন্ততঃ ৯ পয়সার সুরাহা হবে গাঁয়ের মানুষের। ওঁরা বলেছেন বাসের ভাড়া তো কমল না। কমল না ঠিকই, কিন্তু ঐ ৯ পয়সাও তো ৬৫র উপর চাপত। তাহলে বাসে ভাড়া আরও বাড়ত, এটুকুই আমার নিবেদন। আমাদের সীমিত ক্ষমতার মধ্যে যতটুকু করতে পারি ততটুকু চেষ্টা করছি। আমার তো সমস্ত রাজস্ব কমাতে পারি না, এটা সম্বব নয়। প্রশাসনে আমাদের সরকারী বাজেট ৩ বছর আগে ছিল ৭৫০ কোটি টাকা, এ বছর হয়েছে, ১৫০০ কোটি টাকা। রাজস্ব আমাদের সংগ্রহ করতে হবে, এ ব্যাপারে এড়িয়ে গেলে তো চলবে না, এর ভিতর যতটুকু ন্যায় বিচার করা যায় তারই চেষ্টা করছি।

The motion of Dr. Ashok Mitra that The West Bengal Motor Spirit Sales Tax (Amendment) Bill, 1980, be taken into consideration, was then put and agreed to.

## Clauses 1 to 3 and Premble

The question that Clauses 1 to 3 and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Dr. Ashoke Mitra :** Sir I beg to move that The West Bengal Motor Spirit Sales Tax (Amendment) Bill, 1980, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

## The West Bengal Taxes on Entry of Goods in Local Areas (Second Amendment) Bill, 1980

**Dr. Ashoke Mitra :** Sir I beg to introduce the West Bengal Taxes on Entry of Goods in Local Areas (Second Amendment) Bill, 1980.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি অনুমতি নিয়ে The West Bengal Taxes on Entry of Goods in Local Areas (Second Amendment) Bill, 1980. বিলটা উপস্থাপন করতে গিয়ে এই সভাব নিয়মাবলি ৭২(১) ধাবা অনযায়ী যে বিবৃতি আমাকে দিতে হয় সেটা আমি পাঠ করছি। বিবৃতিটিব ভাষা অত্যন্ত খটোমটো কিন্তু তা হলেও এই ভাষা আমাকে পড়তে হবে। আশাকরি এরজন্য আপনি আমাকে ক্ষমা করবেন। কলকাতা মহানগরী অঞ্চলেব বাইরে থেকে কলকাতা অঞ্চলের অভ্যন্তরে ভোগ ব্যবহাব বা বিক্রয়েব উদ্দেশো আনিত সমস্ত পণ্যের আগমন সম্পর্কে ১৯৭২ সালের কলকাতা পণ্য প্রবেশ কর আরোপন এবং আদায়ের বিধান রয়েছে। আইনটি অনুসূচিত ৩য় কলমে প্রাতিসঙ্গিক লিখনের নির্দিষ্ট হারেব অনধিক যে হারটা সে প্রজ্ঞাপন দিয়ে নির্দিষ্ট করেদেবেন সেই হারের উক্তকর আরোপন এবং আদায় করতে হয়। পশ্চিম বাংলাব স্থানীয় ক্ষেত্রে পণ্য প্রবেশ কর আইন ১৯৬২ তে এরূপ কোন আইনেব বিধান ছিল না। প্রশাসনিক সুবিধার জন্য এই আইনটিতে আরো অনুরূপ বিধান থাকা উচিত বলে বিবেচনা কবা হয়েছে। সেই মত ১৯৮০ সালের ১৭ই জুলাই তারিখে পশ্চিমবঙ্গের স্থানীয় ক্ষেত্রে পণ্য প্রবেশ কর (সংশোধন) অধ্যাদেশ ১৯৮০ জারি করে পশ্চিমবাংলার স্থানীয় অঞ্চলে পণ্য প্রবেশ কর আইন ১৯৬২ সংশোধন করা হয়। ফলে পণ্য প্রবেশ কর আওয়ার মধ্যে এমন সমস্ত পণ্যেব উপর রাজ্যসরকার সরকারী ঘোষণাপত্রে প্রজ্ঞাপন দিয়ে দিয়েছেযন নির্দিষ্ট করে সেই হারে কব বসাতে পাববেন, কিন্তু সেই হার আইনটি অনুযায়ী ৩য় কলমে দর্শিত হারের বেশী হতে পারবে না। সেই সময় বিধান সভাব অধিবেশন বন্ধ ছিলো বলে উল্লিখিত অধ্যাদেশ জারি করার প্রয়োজন ছিল।

**(Secretary then the read the titale of the Bill)**

**Dr. Ashok Mitra :** Sir, I beg to move that the West Bengl Taxes on Entry of Goods in Local Areas (Second Amendment) Bill, 1980, be taken into consideratin.

[4.20 - 4.30 p.m.]

মাননীয় অধ্যক্ষ মহাশয় এই সভার বিবেচনার জন্য এই প্রস্তাব রাখতে গিয়ে এই সভায় আমি দু একটা কথা বলবো। আমাদের দুটি পণ্য প্রবেশ কর আছে - একটা ১৯৬২ সালের পুরান আইন অনুযায়ী আর একটি ১৯৭২ সালের আইন অনুসারে। ৭২ সালের আইনে একটা বিধান আছে যে কতকগুলি সর্বোচ্চ করের হার বাড়িয়ে দেওয়া হবে তারপর সেই সর্বোচ্চ হার বাড়িয়ে রাজ্য সরকার বিবেচনা করে প্রয়োগের হার নির্দিষ্ট করে দেবেন। তাতে অবস্থা বিবেচনা করে যদি কোন করের হার কম করতে হয় বা বাড়াতে হয় তাহলে সে ব্যবস্থা রাজ্য সরকার বিবেচনা অনুসারে করতে পারেন। কিন্তু ৭২ সালের যে আনি তাতে এ ব্যবস্থা ছিলো না, কারণ তাতে একটু নির্দিষ্ট হার প্রতিটি পণ্যের ক্ষেত্রে বেঁধে দেওয়া ছিলো। কর যদি আরোপ করতে হয় তাহলে ঐ নির্দিষ্ট হারেই করতে হবে। এই আইনের একটি সংশোধন আমরা এপ্রিল মাসে মঞ্জুর করেছিলাম তাতে তাকাম সিগারেট ইত্যাদি কতকগুলি করের ব্যবস্থা করা হয়েছিল। কিন্তু পরে দেখলাম কেন্দ্রীয় অন্তঃশুল্কের হার বাড়ানোর ফলে এবং আমাদের কাছে কিছু বিড়ি মালিক ও শ্রমিক এবং কিছু তামাক ও সিগারেটের কারখানার কর্মকর্তাদের সঙ্গে আলোচনা করে মনে হলো এই সমস্ত কর যা প্রয়োগ করা হয়েছিলো এপ্রিল মাসে তার কিছু পরিবর্তন করার প্রয়োজন আছে আমাদের রাজ্যের প্রয়োজনে। সেইজন্য আমরা এই অর্ডিনান্সের ব্যবস্থা করি। এপ্রিল মাসে সংশোধনী আইনে যেটা নির্দিষ্ট হার ছিলো সেটাকে সর্বোচ্চ হারে রূপান্তরিত করেছি। যার ফলে তামাকের ক্ষেত্রে আমরা হারের পরিমাণ একটু কম করতে পেরেছি। আমি এ বিষয়ে দু একটি দৃষ্টান্ত দেবো। বিড়ি তৈরির ক্ষেত্রে যে তামাকের প্রয়োজন সেখানে ছিলো ২ টাকা প্রতি গ্রাম সেখানে ০.৫০ পয়সা করেছি। এবং সিগারেট তৈরির ক্ষেত্রে যে তাকাম ব্যবহার করা হতো সেখানে সর্বোচ্চ হার যেখানে ছিলো ২ টাকা সেখানে ১ টাকা করছি। এই হলো আমার বক্তব্য।

**শ্রী বিনয় ব্যানার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই এ্যামেণ্ডমেন্টে মন্ত্রী মহাশয় যে উদ্দেশ্য এবং হেতুর বিবরণ দিয়েছেন সে সম্পর্কে কিছু বলবার আগে আমি বলবো যে, তাঁর সময় নির্দ্ধারণ অত্যন্ত তাৎপর্য হয়েছে। আগে যখন তিনি সিডিউল পরিবর্তন করেছিলেন তখন দেখেছিলেন কেন্দ্রীয় সরকারের অর্থমন্ত্রীর উদেষ্টা কমিটি যখন এই কর তুলে দেবার সুপারিশ করেছিলেন সমস্ত স্টেটকে ঠিক সেই সময় তিনি এই সিডিউল পরিবর্তন করেন। আবার যখন কেন্দ্রীয় অর্থমন্ত্রী সেলস ট্যাক্স ও এন্ট্রি গুডস ট্যাক্স যখন রেশানালাইজেসানের প্রস্তাব দিয়েছেন ঠিক সেই সময় তিনি তার একটা রেশানালাইজেসান করেছেন। অর্থমন্ত্রী নিজেই স্বীকার করবেন যে, এই এন্ট্রি ট্যাক্স আমাদের বছরে প্রায় ৭০/৮০ কোটি টাকার প্রোডাকশান পশ্চিমবাংলায় নষ্ট হচ্ছে। সমস্ত ভাবতে হিসাব করে দেখা গেছে যে ২৩৫ কোটি টাকার মত আমরা অকট্রয় ট্যাক্স থেকে পাই, কিন্তু তাতে আমাদের ক্ষতি হয় প্রায় ৯০০ কোটি টাকা। এই রকম দ্রব্য মূল্যের সময় যখন দিনের পর দিন জিনিষের দাম বেড়ে চলেছে তখন এটা কেন? গত বছরের তুলনায় জুলায়ের মিড টার্ম পয়েন্ট টু পয়েন্ট ইনডেক্স দিই তাহলে দেখবো ২১ পারসেন্ট বেড়েছে। অতএব যখন এটা বাতিল করা উচিত ছিলো তখন এটাকে সংশোধন করে কি করবেন তা জানিনা। কলকাতা কেন ভারতে এই ট্যাক্স নূতন নয় ১৮৫০ সালে এটা প্রচলিত হয়। ইউ পি তে এমন কোন মিউনিসিপ্যাল টাউন ছিলো না যেখানে এই এনট্রি ট্যাক্স ছিলো না কিন্তু তারাও বাতিল করে দিয়েছে। ট্যাকসেসান এনকোয়ারি কমিটি ১৯২৫ তারা বলেছিলো যে এই ট্যাক্স চলতে পারে না, ট্যাকসেসান এনকোয়ারি কমিশন যেটা ১৯৫৫-৫৬ তারা বসেছিলো তারাও এটাকে অচল করে দিয়েছে। ঝা কমিটির রিপোর্ট অন ইনডিভিজুয়াল ট্যাকসেসান তারাও বলেছে এতে দেশের প্রগতি নষ্ট হয়ে যাবে। মহারাষ্ট্রে এস কে ওয়াংচুকে দিয়ে যে কমিটি করেছিলো

তারাও এটা বাতিল করে দিয়েছে। কেশবস্ত কমিটি বলেছে যে এটা ব্রিডিং গ্রাউণ্ড অফ কোরাপসান। এই কর আদায় করতে গিয়ে বম্বেতে দেখা গেছে যে আদায়কারীরা ষ্ট্রাইক করেছিলো যাবজন্য হোমগার্ড এ্যাপয়েন্ট করতে হয়েছিলো।

[4.30 - 4.40 p.m.]

দেখা গেল প্রতিদিন লক্ষ টাকা ইনকাম বেড়ে যাচ্ছে। এটা হচ্ছে ব্রিডিং গ্রাউণ্ড অব করাপসান। আমাদের দেশে ৫ লক্ষ লরী আছে, তার যে ডিটেনসান হচ্ছে, তাতে যে তেল নষ্ট হয় তাতে প্রোডাকসান ৯ শো কোটি টাকা নষ্ট হচ্ছে। এই ইনফ্লেশানেবর যুগে কিভাবে এটাকে বলবত রেখেছেন, এখানে কিছুটা কমিয়ে দিলেন, ওখানে কিছুটা বাড়িয়ে দিলেন বোঝা যাচ্ছে না। যখন র‍্যাশানালাইজেসানের কথা হচ্ছে, যখন সমস্ত কমিটি বলেছেন এটাকে বাতিল করে দেওয়ার জন্য তখন এটাকে রেখে দিচ্ছেন। আজকে ইনফ্লেশান ২১ পার্সেন্ট ফ্রম লার্স্ট ইয়ার ধ্যাত্তার বলেছেন। ১১ পার্সেন্ট যদিদ বাড়ে তাহলে দ্যাট গভর্ণমেন্ট সুড অবলাইজ্ড টু রিজাইন। আমাদেব অর্থমন্ত্রী সেই ইনফ্লেশান যাতে আরো সুষ্ঠুভাবে বাড়ে তারজন্য এই এ্যাক্ট চালু করেছেন। আমি তাঁকে অনুরোধ করব এই রকম মাঝে মাঝে এ্যামেণ্ড করার দবকার কি। এই এ্যাক্টেব এ্যামেণ্ডমেন্ট হয়েছে ১৯৭৪, ১৯৭৫, ১৯৭৬ সালে, গত বছর আবার এই বছর। এই রকম বাব বাব এ্যামেণ্ড করার দবকার কি? দেশের এইভাবে প্রোডাকসান ব্যাহত করার কি দবকার? ইনফ্লেশান করার কি দবকার? কি উদ্দেশ্যে এটা করা হচ্ছে? আপনারা কমপেনসেসান চেয়েছিলেন, তারপর করেসপনডেন্স বন্ধ করে দিলেন। ফাইনান্স কমিশনার যে চিঠি দিয়েছিলেন সেটা ডিসকন্টিনিউ করলেন কেন? আমি অর্থমন্ত্রীকে অনুরোধ করব সমস্ত এ্যাক্টটাকে বাতিল করা হোক।

**শ্রী গোপাল কৃষ্ণ ভট্টাচার্য্য :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় অর্থমন্ত্রী এন্ট্রি ট্যাক্স এ্যামেণ্ডমেন্ট যেটা রেখেছেন তাকে সমর্থন করে দু'চারটি কথা বলব। অবশ্য বিনয় বাবু এখনই বললেন এটাকে তুলে দেওয়ার কথা, কিন্তু বাজেট আলোচনার সময় একথা কেউ বলেননি যে এন্ট্রি ট্যাক্স উঠিয়ে দেওয়া উচিত। যাঁরা ক্ষমতায় থাকেন স্বাভাবিকভাবে তাঁদের দেখা উচিত কোন আইনে যেন সাধারণ মানুষ ব্যতিব্যস্ত না হয়। সেদিক থেকে এই আইনের যাঁরা রক্ষক তাঁরা ঠিকই করেছেন যে কোন নিত্য প্রয়োজনীয় দ্রব্যের উপর এই এন্ট্রি ট্যাক্স বসাননি। এন্ট্রি ট্যাক্সের ফলে কোন জিনিষের দাম বাড়ছে না এটা বোঝা উচিত। দ্বিতীয়তঃ এই এনট্রি ট্যাক্স সরকারের কোন কাজে লাগে না। এই এন্ট্রি ট্যাক্সের সমস্ত টাকা কলকাতা এবং বৃহত্তর কলকাতার পৌরসভাগুলির সামগ্রিক উন্নয়নের জন্য খরচ হয়। ১৯৬২ সাল থেকে প্রধানতঃ মিউনিসিপ্যালিটিগুলি এই এন্ট্রি ট্যাক্সের উপর অকট্রয়ের উপর নির্ভরশীল হয়েপড়েছে। বামফ্রন্ট সরকার আসার পর শুধুমাত্র কলকাতা এবং বৃহত্তর কলকাতার ৩৩টা মিউনিসিপ্যালিটি নয়, যতগুলি মিউনিসিপ্যালিটি আছে বৃহত্তর কলকাতার বাইরে তাদেরও ১৯৭৭ সালের পর এই এন্ট্রি ট্যাক্সের সুযোগের আওতায় আনা হয়েছে। সেদিক থেকে বামফ্রন্ট সরকার এই এন্ট্রি ট্যাক্সের সমস্ত টাকাটা সামগ্রিকভাবে পশ্চিমবঙ্গের উন্নয়নের স্বার্থে ব্যয় করছেন। আজকে যে অবস্থা তাতে পশ্চিমবঙ্গের বিভিন্ন মিউনিসিপ্যালিটিগুলি এই টাকার উপর নির্ভরশীল হয়ে পড়েছে। ৩৫,৪০ কোটি টাকা যা এন্ট্রি ট্যাক্স আদায় আসে তার ৫০ পার্সেন্ট সি এম ডি এ উন্নয়নমূলক কাজে খরচ করেন, ক্যালকাটা কর্পোরেশান মোট টাকার ২৫ পার্সেন্ট তাদের উন্নয়নের জন্য খরচ করেন, গ্রেটার ক্যালকাটার ৩৩টা মিউনিসিপ্যালিটি ১৭ ভাগ টাকা তাদের উন্নয়নের জন্য পান। বৃহত্তর কলকাতার বাইরে যে ৬০টি মিউনিসিপ্যালিটি ছিল তারা অতীতে এই টাকার একটা পয়সাও পেত না।

আমাদের পশ্চিমবঙ্গ সরকার এবারেই প্রথম গ্রেটার কালকাটার মিউনিসিপ্যালিটিগুলো যে ২৫ পারসেন্ট পেতেন সেটা কমিয়ে দিয়ে বাইরের মিউনিসিপ্যালিটিগুলোকে ৮ পারসেন্ট দিচ্ছেন যাতে তারাও কাজকর্ম করতে পারে, তারাও তাদের উন্নতি করতে পারে। সুতরাং দেখা যাচ্ছে গ্রামাঞ্চলের ছোট ছোট মানুষ, চাষী বা দোকানদার তাদের উপর এটা প্রযোজ্য হচ্ছে না। এই জিনিষ আমরা বোম্বে, দিল্লী, মহারাষ্ট্র এবং মাদ্রাজেও দেখেছি। যেগুলো সাধারণ পণ্য তার উপর থেকে ট্যাক্স কমিয়ে দিয়ে লাকসারী গুডস যেগুলো সাধারণ মানুষের কাজে লাগেনা সেখানে কিছু কিছু ক্ষেত্রে ট্যাক্স বাড়িয়ে দেওয়া হচ্ছে যাতে সাধারণ মানুষের উপর ট্যাক্সের বোঝা কম হয়। দৃষ্টিভঙ্গীর দিক থেকে বামফ্রন্ট সরকার কিভাবে ট্যাক্সকে ব্যবহার করবেন, কোন মানুষের উপর সেটা চাপন হবে সেদিক থেকে আমরা বারেবারেই বলেছি লাকসারী গুডস্ এর উপর ট্যাক্স বাড়ানো উচিত। আমরা একটা জিনিষ দেখেছি যে সমস্ত মাল বাইরে তৈরী হচ্ছে, আমাদের পশ্চিমবাংলায় তৈরী হয় না তারা কোলকাতায় এসে একটা বিরাট বাজার পাচ্ছে। কিন্তু তারা কোন রকম ট্যাক্স দেবেনা এটা কখনই হতে পারে না। কাজেই বলছি ওই লাকসারী গুডস-এর উপর আরও ট্যাক্স বাড়িয়ে দিন। অবশ্য এই বাড়াবার ক্ষেত্রেও একটা ম্যাক্সিমাম লিমিট আছে এবং সাধারণ মানুষ যাতে অসুবিধায় না পড়ে সেইভাবেই ব্যবস্থা করতে হবে। অর্থমন্ত্রী একটা কথা ঠিকই বলেছেন, বাধা দেবার নিয়ম যদি থাকে সেখানে সাধারণ মানুষের জন্য কিছু করতে পারি না। আমরা মাঝে মাঝে খবর পাই হয়ত সাধারণ পণ্য অথচ সেগুলি বিশেষভাবে সাধারণ মানুষের প্রয়োজনে ব্যবহার হয় কিন্তু সেগুলো এনট্রি ট্যাক্সের জন্য আমাদের এখানে আসতে পারেনা। আমি মনে করি এক্ষেত্রে সরকারের হাতে ক্ষমতা রাখা উচিত যাতে করে বিভিন্ন সময়ে ওই ট্যাক্স কমিয়ে দিতে পারেন। যেমন, বিড়িপাতার উপর, তামাকের উপর ব্যবস্থা করেছেন ঠিক সেই রকম আগামীদিনে এসেনসিয়াল কমোডিটিস নয় অথচ নিত্য ব্যবহার্য জিনিষ সেখানে সরকারের হাতে ক্ষমতা রাখা উচিত যাতে মানুষকে সুযোগ সুবিধা দেওয়া যায়। অর্থমন্ত্রী এই যে এ্যামেণ্ডমেন্ট এনেছেন একে আমি সমর্থন করি এবং আমি বিশ্বাস করি এটা মানুষের দুঃখ কষ্ট লাঘব করবে। তবে এই প্রসঙ্গে আমি একটা জিনিষ মন্ত্রীমহাশয়ের নজরে আনতে চাই এবং সেটা হচ্ছে এই এনট্রি ট্যাক্স আদায়ের ক্ষেত্রে প্রচণ্ডভাবে চুরি হচ্ছে।

আমি সোদপুর অঞ্চলে দেখেছি অনবরত বিরাট লরি আসছে, ১৫/১৬ টনের লরি আসছে অথচ যারা সেখানে বসে আছে তারা প্রকৃত মালের চেয়ে কম পরিমাণ মাল দেখায় এবং সেই অনুসারে ট্যাক্স কম করে আদায় করে। আমরা শুনেছি অনেক পুলিশ নাকি ওখানে গিয়ে ডিউটি করতে আগ্রহী, কাজেই আমি এই ব্যাপারে অর্থমন্ত্রীকে অনুরোধ করব তিনি যেন মুখ্যমন্ত্রীর সঙ্গে কথা বলেন। আমরা অমাদের সাধারণ বুদ্ধিতে বুঝি কোলকাতা এবং বৃহত্তর কোলকাতায় ওই ১ পারসেন্ট নিত্যপ্রয়োজনীয় জিনিষ বাদ দিলেও ১৫০০ কোটি টাার বেশী মাল পশ্চিমবাংলা বা বৃহত্তর কোলকাতায় বিক্রি হয়। কিন্তু দেখা যাচ্ছে সেই পরিমাণ ট্যাক্স আমরা আদায় করতে পারি না। কাজেই আমি মনে করি এই এনট্রি ট্যাক্স যে সমস্ত জায়গাতে আদায় করা হয় সেখানে কর্তব্যরত আমলারা বা পুলিশরা যাতে চুরি করতে না পারে সরকারের সেইদিকে নজর দেওয়া উচিত এবং এই ব্যাপারে অর্থদপ্তর ছাড়াও পুলিশ দপ্তর অর্থাৎ মুখ্যমন্ত্রীর সঙ্গে কথা বলা উচিত। দেশের সম্পদ যাতে নষ্ট না হয়, অপচয় যাতে বন্ধ হয়, ঠিক ঠিক ভাবে ট্যাক্স যাতে আদায় হয় তারজন্য সরকারের সক্রীয় ব্যবস্থা অবলম্বন করা উচিত। একথা বলে এই এ্যামেণ্ডমেন্ট সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4.40 - 4.50 p.m.]

**শ্রী নবকুমার রায় :** মাননীয় স্পীকার মহাশয়, আমাদের অর্থমন্ত্রী দি ওয়েষ্ট বেঙ্গল ট্যাক্সেস অন

এনট্রি অব গুডস ইন লোকাল এরিয়াজ (সেকেণ্ড এমেণ্ডমেন্টচ) বিল ১৯৮০ আমাদের সামনে তুলে ধরেছেন। এই বিল সম্বন্ধে আমি কিছু বলতে চাই যে যদিও এই বিল আমরা দেখেছি যে এর মধ্যে অনেক বাধা বিপত্তি রয়েছে। প্রথমত আমরা দেখেছি যে সমস্ত চেক পোষ্ট অফিসার ঐ সমস্ত চেক পোষ্টে রাখা হয় তারা পাঁচ বছর সেখানে পোষ্টেড থাকার পর তাদের আর সংসার সম্বন্ধে চিন্তা করতে হয় না। তারা বাড়ী ঘর গাড়ী সমস্ত কিছু তৈরী করে নেয়। আমি একটি কথা পরিষ্কার করে জানতে চাই যে এই এনট্রি ট্যাক্সকে আমরা সম্পূর্ণরূপে পশ্চিমবাংলার মানুষের স্বার্থে কাজে লাগাতে পারি না। মূলতঃ আমরা দেখেছি কতিপয় মানুষের স্বার্থ তাতে রক্ষিত হয়। বাইরে আমরা দেখেছি ঐসব চেক পোষ্ট অফিসার যারা সেখানে রয়েছে তারা ট্যাক্স কিন্তু আদায় করছেন কিন্তু তার কিছু অংশ সরকারী খাতে জমা পড়ছে আর বাকী সবটাই তাদের পকেটে চলে যাচ্ছে। মন্ত্রী মহাশয় কিছু আগেও এ্যামেণ্ডমেন্ট এনেছিলেন এবং আজও এমেণ্ডমেন্ট নিয়ে এসেছেন সিডিউলড রেট পরিবর্তন করতে চেয়েছেন। কিন্তু দেখা যাচ্ছে যে বহু লরী গাড়ী যানবাহনের এতে বহু অসুবিধায় পড়তে হয়। তারা বাইরের থেকে পণ্য নিয়ে ভিতরে আসছে এবং তাদের সঙ্গে একটা ভাগ বাটোয়ারা থাকে প্রচুর মালপত্র আছে কিন্তু তার হয়তো একের চার অংশ আদায় দিচ্ছে আর বাকীটা যেটা আদায় হয় সেটা ঐ অফিসারদের পকেটে চলে যাচ্ছে। ঐ টাকা পশ্চিমবাংলার সাধারণ মানুষের কোন কাজে লাগে না। যে কালেকসন সাধারণ মানুষের কাজে লাগে না সেটা তুলে দেওয়া উচিত। আমাদের অর্থ মন্ত্রী তো বলেন যে তিনি বুর্জয়া জোতদার জমিদার এই সব পছন্দ করেন না। কিন্তু ঐ সমস্ত অফিসাররা আজকে কিভাবে বড় লোক হচ্ছে সেটা কি তিনি জানেন কিভাবে আজকে তাঁর প্রশাসন সেখানে কাজ করছে সেসব চেক পোষ্ট রয়েছে সেখানে কি কাণ্ডকারখানা চলছে সেটা কি তিনি জানেন। আমি জানি একজন কনষ্টেবল তার দিন ইনকাম হচ্ছে ১ হাজার টাকা। এ সমস্ত গাড়ী যেগুলি বোম্বে, মাদ্রাজ, দিল্লী হরিয়ানা বিহার থেকে আসছে তারা ঠিক মত অকট্রয় ট্যাক্স দেয় না চেক পোষ্ট অফিসারদের মধ্যে একটা সিডিউলড রেট আছে সেই রেট দিয়ে তারা চলে যায়। তাহলে এই জিনিষের কি প্রয়োজন আছে? কংগ্রেস আমলে আমরা এটা তৈরী করেছিলাম কিন্তু এখন দেখছি যে উদ্দেশ্যে আমরা এটা করেছিলাম সেটা আর ঠিক থাকছে না। আমাদের অর্থ মন্ত্রী মহাশয় তিনি একজন অর্থনীতিতে বিজ্ঞ বলে দাবী করেন এবং তিনি সাধারণ মানুষের প্রতি সমানুভূতিশীল রয়েছেন এই যে ট্যাক্স কালেকশন যেভাবে হচ্ছে তাতে এটা তুলে দিন - এই টাকা পশ্চিমবাংলার কাজে লাগে না কতিপয় পুলিশ অফিসারের পকেট ভরছে। এতে অফিসাররা করাপটেড হয়ে পড়ছে। আজকে কংগ্রেস আমলে যে হারে ট্যাক্স আদায় হোত তা অনেক নেমে গেছে। আর এদিকে অফিসাররা দিনের পর দিন বড়লোক হয়ে যাচ্ছে। এটা আপনি বন্ধ করতে পারছেন না।

পরিশেষে আবেদন করছি টাকা কালেকসনের ক্ষেত্রে এই যে করাপসন চলছে সেটা বন্ধ করবার চেষ্টা করুন এবং মিউনিসিপ্যালিটিকে ৮ পারসেন্টে টাকা দিন। আমি দেখছি আপনারা সম্পূর্ণ ব্যর্থ হয়েছেন, প্রশাসনের ক্ষেত্রে ব্যর্থ হয়েছেন এবং এনট্রি ট্যাক্স কালেকসন করবার ব্যাপারেও ব্যর্থ হয়েছেন কাজেই আমি আবেদন করব এই সমস্ত ট্যাক্স উঠিয়ে দিন এবং তাতে পশ্চিমবাংলার মানুষের উপকার হবে। একথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অনিল মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধী পক্ষের সদস্য রজনীবাবু হাউস থেকে বেরিয়ে যাচ্ছিলেন তখন আমাকে ডেকে জিজ্ঞেস করলেন আজকে কি এস. ডি. এফের উপর হাউসে আলোচনা হচ্ছে? তখন জনতা পার্টির সদস্য বললেন না, আজকে এনট্রি ট্যাক্সের উপরে আলোচনা হচ্ছে। অর্থাৎ রজনীবাবু জানেনই না আজকে কি নিয়ে হাউসে আলোচনা হচ্ছে এবং সেদিক থেকে আমরা বুঝতে পারছি যে বিরোধী পক্ষের সদস্যরা কি দৃষ্টিভঙ্গী নিয়ে কথা বলেন। যাই হোক বিরোধী

পক্ষ একটু আগে আলোচনা করতে গিয়ে ইকনমিক্সের বড় বড় থিয়োরীর কথা বললেন।. কেউ বললেন প্রোডাকসান নষ্ট হচ্ছে, কেউ বলল, দ্রব্যমূল্য বৃদ্ধি হচ্ছে এবং সে ক্ষেত্রে বড় বড় ইকনমিষ্টের থিয়োরী উল্লেখ করলেন, কেউ কেউ বললেন ব্রিডিং করাপসান আবার কেউ কেউ বললানে ইনফ্লেশান হচ্ছে। স্যার, অদ্ভুত ব্যাপার ২৫ পারসেন্ট ইনফ্লেশান নাকি পশ্চিমবাংলায় এনট্রি ট্যাক্সের জন্যই হচ্ছে। আমি অবাক হয়ে যাই এরা কি করে বলেন পশ্চিমবাংলার টু পারসেন্ট এনট্রি ট্যাক্স বাড়াবার জন্য ভারতবর্ষে ইনফ্রেশন হয়ে গেল, সমস্ত রাজ্যের প্রোডাকসান নষ্ট হয়ে গেল। স্যার, এই যে সংশোধন করা হচ্ছে এটা খুব সামান্য ব্যাপার। নবকুমার বাবু বলেছেন এনট্রি ট্যাক্স তুলে নিন। আমাদের অর্থমন্ত্রী বলেছেন আমি তুলে দিতে রাজী আছি যদি কেন্দ্রীয় সরকার সেই টাকা ভর্তুকী হিসাবে আমাদের দেন। আমি নব বাবুকে বলছি এই এনট্রি ট্যাক্সের টাকার দায়িত্বটা যদি ইন্দিরা কংগ্রেস নেন তাহলে পশ্চিমবাংলা থেকে এনট্রি টওাক্স তুলে দেওয়া হবে। কাজেই সেই সমস্ত কাজ না করে এখানে বসে শুধু বিরোধিতা করার কোন অর্থ হয় না। আমি দেখছি এঁরা শুধু দায়িত্ব জ্ঞানহীনের মত কথা বলে চলেছেন।

[4.50 - 5.00 p.m.]

তুলে দেবার জন্য মাননীয় মন্ত্রী মহাশয় বারে বারে সেখানে দরবার করেছেন। কেন্দ্রের জবাব আমরা জানিতারা বলেছেন আমরা টাকা দিতে পারব না। অথচ আমাদের বিরোধী বন্ধুরা তুলে দেবার কথা বলছেন। তারা করাপসানের কথা বলেছেন। ইন্দিরা কংগ্রেসের একজন মাননীয় সদস্য একটু আগে বললেন তাদের আমলে অনেক বেশী টাকা আদায় হয়েছে। ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত এনট্রি ট্যাক্স কত আদায় হয়েছে এই বিষয়ে হাউসে আমি একটা কোশ্চেন করেছিলাম এবং ১৯৭৭ সাল থেকে ১৯৭৯ সাল পর্যন্ত আদায়ের হিসাবও জানতে চেয়েছিলাম। উনি বোধ হয় এ্যানসারের সেই ভিগারটা পড়ে দেখেনি নি, পড়ে দেখলে নিশ্চয় এই কথা বলতেন না। উনি বলে গেলেন সিদ্ধার্থবাবুর আমলে অনেক বেশী এনট্রি ট্যাক্স আদায় হয়েছে, এই আমলে হয়নি। এর জবাবটা নিশ্চয় পড়ে দেখেন নি। আমরা দুর্নীতি দূর করতে পারিনি। ওরা ৩০ বছর ধরে যে বিষবৃক্ষ লালন পালন করেছেন ৩ বছরে তার মূল আমরা কেটে উঠতে পারিনি। এই কথা সত্য যে ৩০ বছর ধরে যে সব অফিসার সৃষ্টি করে গেছেন, তারা কারা-তারা ওদেরই সৃষ্ট অফিসার। বামফ্রন্ট সরকার তাদের চেক পোস্ট্রে নিয়োগপত্র দিয়েছিলেন? আমরা তাদের সৎ করার চেষ্টা করছি, তাদের আমরা বোঝাচ্ছি ও পথটা ঠিক পথ নয়। আপনারা ঐ পথ ত্যাগ করুন। ওরা বলছেন এই সরকার ব্যর্থ হয়েছে, অর্থমন্ত্রী ব্যর্থ হয়েছে। কালকে সুনীতিবাবু নেচে নেচে বলেছেন মুখ্যমন্ত্রী ব্যর্থ হয়েছে, তার পদত্যাগ চাই। আজকের বুর্জোয়া খবরের কাগজে বড় হরফে লিখে দিল মুখ্যমন্ত্রীর পদত্যাগ চাই। মোরাদাবাদের দিকে তাগিয়ে দেখুন খাস দিল্লীর দিকে তাকিয়ে দেখুন সেখানে কি ঘটছে — ওরা তো একবারও বলতে পারলেন না প্রধানমন্ত্রীর পদত্যাগ চাই, প্রধানমন্ত্রীর পদত্যাগ চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, দিল্লীতে কোন আইন শৃঙ্খলা বলতে নেই, মেয়েরা ঘুরতে পারে না। ওদেরই এম. পি. নিজের প্রোটেকসান চেয়েছেন, পুলিশ প্রোটেসসান দেওয়ার ব্যবস্থা করতে বলেছেন। ইন্দিরা গান্ধী সারা ভারতবর্ষে বিপর্যয় ডেকে এনেছেন। এই বিলকে আমি সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** মিঃ স্পীকার, স্যার, আমার একটা প্রস্তাব আছে। অনিলবাবুকে ডেপুটি ফাইন্যান্স মিনিষ্টার করা যায় কিনা একটু ভেবে দেখবেন।

**শ্রী প্রবোধ চন্দ্র পুরকায়েত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যাদবপুর বিশ্ববিদ্যালয়ের শিক্ষক, ছাত্র এবং কর্মচারীদের পক্ষ থেকে একটি মিছিল এসপ্লানেড ইষ্টে এসেছে এবং সেখানে পুলিশ তাদের

গতিরোধ করেছে। তাদের দাবী, অবিলম্বে যাদবপুর বিশ্ববিদ্যালয় যে অধিগ্রহণ করা হয়েছে সেই অধিগ্রহণের পর যে কাউন্সিল কাজ পরিচালনা করছে তাদের বিরুদ্ধে দুর্নীতির অভিযোগ এর ব্যাপারে এখানে যে এ্যাক্ট আছে সেই এ্যাক্ট পাশ করানো হোক। আমার আবেদন, সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয় সেখানে গিয়ে তাঁদের বক্তব্য শুনুন।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় যে সংশোধনী বিল নিয়ে এসেছেন সেটা আমি সমর্থন করছি। স্যার, এতক্ষন ধরে বিরোধীপক্ষের সদস্যরা যা আলোচনা করলেন বিশেষ করে কংগ্রেস(ই)-র মাননীয় সদস্য শ্রী নবকুমাররায় মহাশয় যা বললেন সেটা শুনে আমার মনে হল তিনি এই প্রবেশ কর সংক্রান্ত মূল বিলটি পড়েন নি। মূল বিলটিতে দেখা গিয়েছে, যে সব দ্রব্যের উপর প্রবেশ কর ধার্য হয়েছে, তার যে তালিকা আছে, তদানিন্তন কালে যে মূল্যমান ছিল তার নিরীখে বিচার করলে দেখা যাবে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় বিভিন্ন দ্রব্যের উপর প্রবেশ কর অত্যন্ত কম করে ধরেছেন। কারণ ১৯৬২ সালে দেশের অর্থনৈতিক অবস্থা যেখানে ছিল নিশ্চয় ১৯৮০ সালে সেই জায়গায় নেই। স্যার, ওঁরা যখন বিরোধিতা করছিলেন সেই বিরোধিতার সময় তাঁদের যাঁরা পূর্বসুরী তাঁদের কীর্তির কথা তাঁরা মনে রাখতে পারেন নি। আমি তাই তাঁদের বলব, যখন কোন আলোচনায় অংশ গ্রহণ করবেন তখন তার যে মূল বিল সেটা পড়ে দেখবার চেষ্টা করবেন এবং তা যদি করেন তাহলে স্বাভাবতঃই তাঁরা সংযত হতে বাধ্য হবেন। কারণ তাঁরা যখন ক্ষমতায় ছিলেন তখন যে সব কাজ করেছিলেন তারই ঐতিহ্য বহন করছেন আজকের কংগ্রেসীরা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনতা দলের মাননীয় সদস্য বিনয় ব্যানার্জী বললেন, এই প্রবেশ কর তুলে দেওয়া হোক। স্যার, যে কথাটা আজকে আমাদের সকলের কাছে সুস্পষ্ট সেটা হচ্ছে এই যে পশ্চিমবাংলার অর্থনৈতিক ক্ষমতা অত্যন্ত সীমাবদ্ধ। এই কথাটা খুব সংগতভাবেই আমরা বার বার বলে থাকি এবং এই কথাটা বার বার বলার জন্য তার গুরুত্ব নিশ্চয় লঘু হয়ে যায় না। পশ্চিমবাংলার যা প্রয়োজন সেই অনুপাতে কেন্দ্রের কাছ থেকে আমরা টাকা পয়সা পাই না। এটা শুধু আমার বক্তব্য নয়, বিভিন্ন সময় এটা ফাইনান্স কমিশন সুস্পষ্টভাবে বলেছেন। আমরা দেখছি, বিভিন্ন ক্ষেত্রে কেন্দ্রের কাছ থেকে আমাদের যা চাহিদা, যা প্রাপ্য সেটা বা সেই অনুযায়ী আমরা পাচ্ছি না। এই অবস্থার মধ্যে পশ্চিমবাংলার বিধ্বস্ত অর্থনীতিকে গড়ে তোলার স্বার্থে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় এই পণ্য প্রবেশ করের মাধ্যমে কিছু অর্থ সংগ্রহ করতে চাইছেন যে অর্থ পরবর্তী সময় কোলকাতা শহর এবং জেলা শহরগুলিতে উন্নয়নের জন্য ব্যয় করা হবে। সেই দিক থেকে তাঁর যে দৃষ্টিভঙ্গী সেটা সঠিক বলেই আমরা মনে করি। বিনয়বাবু এবং কংগ্রেস(ই) মাননীয় সদস্য যাঁরা এই পণ্য প্রবেশ করের বিরোধিতা করলেন তাঁদের আমি বলি, পশ্চিমবাংলা থেকে যে সমস্ত সম্পদ চলে যাচ্ছে তার বিনিময়ে আমাদের যে প্রাপ্য সেটা যদি দেবার ব্যবস্থা কেন্দ্রীয় সরকার করেন তাহলে সংগতভাবেই এই প্রবেশ কর ধার্য করার কোন প্রশ্ন ওঠে না। স্যার, কিছুদিন আগে সংবাদপত্রে দেখছিলাম কেন্দ্রীয় সরকারে যাঁরা আছেন তাঁরা বলছেন, এটা রাজ্যের ব্যাপার, রাজ্য ইচ্ছা করলে রাখতে পারেন বা তুলে দিতে পারেন। কিন্তু এই তুলে দেওয়া, না দেওযাটা সম্পূর্ণভাবে নির্ভর করছে সেই দেশের অর্থনৈতিক সংগতির উপর। পশ্চিমবাংলার অর্থনৈতিক সংকটের কথা সকলেই জানেন এবং সেই দিক থেকে নীতিগত ভাবে এই পণ্যপ্রবেশ করকে আমি সমর্থন করছি। তারপর নববাবু এবং গোপালবাবু বলেছেন, কর যা ধার্য করা হয় সেই কর আদায় হয় না। সেখানে যে সমস্ত চেক পোস্ট রয়েছে তাতে প্রচণ্ড দুর্নীতি রয়ে গিয়েছে। এটা বস্তব কথা, এগুলি দেখতে হবে। সেখানে সংশ্লিষ্ট অফিসারদের সম্পর্কে যে সমস্ত দুর্নীতির অভিযোগ উঠেছে সেগুলি যাতে দূর করা যায় সেটা দেখতে হবে।

[5.00 - 5.10 p.m.]

শুধু তাই নয়, এখানেও পণ্য প্রবেশ কর ফাঁকি দেওয়া হয় অথচ খাতা কলমে হিসাব নিকাশ সেই ভাবে বাখা হয়। অন্যদিকে পণ্য প্রবেশ কর, এটাকে ধরে নিয়ে ব্যবসায়ীরা তাদের যে মূল্যমাণ তার দাম নির্ধারণ করে থাকেন। তারফলে সাধারণ কনজিউমার যারা তাদের উপরচাপ পড়ে যায়। কাজেই আমি আশা করবো যে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় এই দিকে লক্ষ্য রাখবেন যাতে করে ঐ যারা কর ফাঁকি দিচ্ছে, কর দিচ্ছে না, অন্য দিকে সাধারণ কনজিউমারদের উপর চাপপড়ছে সেটা যাতে না পড়ে। অথবা পণ্য কর যেভাবে বৃদ্ধি হচ্ছে সেই অনুপাতে তারা যাতে দাম নির্ধারণ করতে পারে তার জন্য একটি নির্দিষ্ট দাম ঠিক করে দিতে হবে এই আবেদন করছি। সঙ্গে সঙ্গে একথাও বলতে চাই, আপনি জানেন যে চায়ের ক্ষেত্রে আসাম পণ্য প্রবেশ কর সেখানে তারা ধার্য করেছে। তার ফলে সেখানে দেখা যাচ্ছে যে শিলিগুড়ির চা গৌহাটির বাজারে চলে যাচ্ছে। কারণ তারা কলকাতার চেয়ে, শিলিগুড়ির চেয়ে গৌহাটির বাজারে যাওয়া পছন্দ করছে। এর ফলে শিলিগুড়ির চায়ের বাজার অনেকাংশে মার খাচ্ছে। কাজেই সেদিকে তাকিয়ে বিশেষ করে পশ্চিমবঙ্গের ভিতরে যে সমস্ত পণ্য উৎপন্ন হয় - চা অথবা উত্তরবঙ্গের তামাক ইত্যাদি এসেনসিয়াল কমোডিটিজ এগুলির উপর যাতে কর ধার্য না করা হয়, এটা যদি সম্ভব হয় মাননীয় অর্থমন্ত্রী মহাশয় ভেবে দেখবেন, এই অনুরোধ তাঁর কাছে থাকছে।

এই বিলের উদ্দেশ্য ব্যাহত হবে যদি না পণ্য কর আদায় এর ক্ষেত্রে সুষ্ঠু ব্যবস্থা আমরা করতে না পারি। কাজেই সেই দিকে লক্ষ্য দিতে হবে। যে সমস্ত চেকিং পোষ্ট আছে, সেই চেকিং পোষ্টগুলিকে দুর্নীতি মুক্ত করে গড়ে তুলতে হবে এবং সেগুলির উপর ভিজিলেন্স রাখতে হবে, এটা যদি না রাখতে পারা যায় তাহলে যে উদ্দেশ্য নিয়ে এই এ্যামেণ্ডমেন্ট আনা হয়েছে তা ক্ষুন্ন হবে এবং এই বিল শেষ পর্যন্ত ব্যার্থ হয়ে যাবার আশঙ্কা আছে। কাজেই এই এ্যামেণ্ডমেন্টের উপর আমার বক্তব্য রাখার ক্ষেত্রে আমি যে কথা বলতে চাই যে নীতিগত ভাবে আমি এই এ্যামেণ্ডমেন্টকে সমর্থন করছি। দেশের বর্তমান অবস্থার পরিপ্রেক্ষিতে, পশ্চিমবাংলার অর্থনৈতিক অবস্থার পরিপ্রেক্ষিতে আমি একে সমর্থন করছি। কিন্তু একে সফল করে তুলতে গেলে যে সমস্ত ব্যবস্থা করা দরকার, একে দুর্নীতিমুক্ত করতে গেলে যে সমস্ত ব্যবস্থা করা দরকার সেই দিকে লক্ষ্য দিতে হবে এবং সেই লক্ষ্য আশা করি আপনি দেবেন। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**Sri Rabi Shankar Pandey :** माननीय अध्यक्षजी, एक तरफ जहाँ बंगाल के निर्माण के लिये, बंगाल की सर्वांगीन उन्नति के लिये धन कि आवश्यकता है, अर्थ की एकत्रित करने की आवश्यकता है, वही पर दूसरी तरफ यह भी देखने की आवश्यकता है कि हमारी परिवहन व्यवस्था ठप्प न होने पावे। एण्ट्री टैक्स के द्वारा परिवहन व्यवस्था उपरी हो जाया करती है। चेक पोस्टो पर टैक्स वसूलने के लिये परिवहन को आटक दिया जाता है। माल वेगरह को उतरवा दिया जाता है ओर आगर २-४ सो रुपया घुस के रुपमे न दिया जाय तो छुटकारा नही मिल पाता है। इससे क्षम-शक्ति का ह्रास होता है, साथ ही साथ परिवहन व्यवस्था ठप्प पड जाने से माल के आवागमन में रुकावट पड जाती है, जिससे जन साधारण का माल सुलभ रुपमे नही मिल पाता है। इसके अतिरिक्त सरकार को उचित टैक्स भी नही मिल पाता है ओर जो रुपया वसुला जाता है, यह घुसके रुपमे चला जाता है। इसके आलावा २-४ दिनो तक परिवहन वहाँ रुको यह जाती

है। मालको उतारने-चडानेमे खर्च भी अधिक होता है और श्रमिक-शक्ति का ह्रास भी होता है। इसलिये इसी व्यवस्था करने की आवश्यकता है ताकि सरकार को उचित टैक्स मिल सके और परिवहन व्यवस्था भी ठप्प न पड जाय।

माननीय अध्यक्ष महोदय, मै श्रम-मन्त्री से निवेदन करुंगा कि वे इसी व्यवस्था करे की लरियॉं चेक पोस्टो पर २-४ दिनो तक न रुकने पावे। आप बंगाल के निर्माण के लिये अर्थ एकत्रित करना चाहते है, यह तो ठीक है किन्तु इसके साथ ही साथ आपको यह भी सोचना चाहिये कि माल को एक जगह से दुसरी जगहो मे ले जाने का आज के युगमे लारियो का बहुत बडा योगदान है। यदि परिवहन व्यवस्था की ठीक रखा जाय तो यह भी देश की उन्नति में बहुत बडा सहयोग दे सकती है। एन्ट्री टैक्स की वसुलने मे लारियो का जॉय पड ताल नही होना चाहिये। इसकी चेक पोस्टो से फौरन छुटकारा दे देना चाहिये। मै आशा करता हु की अर्थमन्त्री इस और ध्यान देगी और उचित व्यवस्था का अवलम्बन करेगे।

मै अर्थमन्त्री और परिवहन मन्त्री से निवेदन करुंगा कि हमारे बाजार अंचल मे ट्रान्सपोर्टका आड्डा बन गया है। ट्रान्सपोर्ट वालोने फुटपाथको आपना गोडाउन बना लिया है। इसका परिणाम यह होता है कि कलकत्तामे आने वाले व्यापारियो -पथिको और कार्यालय मे कार्य करने वाले वावुयो और राइटर्स बिल्डिंग के कर्मचारियो की आने-जाने मे बडी कठिनाइयो का सामना करना पडता है। सारा मार्ग अवरुद्ध हो जाता है। सडको या फुटपोथो पर जागह नही मिलता है। इसलिये इस समस्या की और ध्यान देने की आवश्यकता है। मै तो निवेदन करुंगा कि ट्रान्सपोर्ट की कलकत्ता के बाहर ले जाकर एक ट्रान्सपोर्ट नगरी बसा देना चाहिये ताकि सरकारी काम-काज मे कोई रुकावट न न हो, व्यापारियो का काम-काज ठीक से होता रहे, लोगो के, आवागमन मे कोई रुकावट न पड सके। फायदे से कलकत्ता की तरक्की होता रहे। सबकी सुविधा से माल मिलता रहे।

अध्यक्ष महोदय, इसके पहले के विल पर मै बोलने वाला था किन्तु समय न मिलने के कारण बोल नही सका। फिरभी उस बिल के प्रति मेरा समर्थन है। परिवहन व्यवस्था की आवश्यकता पर जोर दिया जा रहा है इसके लिये मेरा पुरी समर्थन है, मै इसका पूर्ण रुप से स्वागत करता हुँ। इसकी ठीक ढग से व्यवस्था करे ताकि माल के आने-जाने मे और उतारने चढाने मे कोई कठिनाई न हो और टैक्स भी ठीक ढंग कस मिलता रहे।

**ডঃ অশোক মিত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কয়েকজন মাননীয় সদস্য আলোচনায় অংশ গ্রহণ করেছেন, তাঁদের প্রত্যেককে আমার কৃতজ্ঞতা এবং ধন্যবাদ জানাচ্ছি। তবে আলোচনা প্রধানতঃ হলো পণ্য প্রবেশকর নীতি নিয়ে। কিন্তু সংশোধনী নিয়ে কোন আলোচনা হলো না। তা থেকে আমি এই সিদ্ধান্তে পৌঁছলাম যে সংশোধনীর বিষয় বস্তু সম্পর্কে কারোর কোন দ্বিমত নেই। পণ্য প্রবেশ করের নীতি সম্পর্কে বিনয় বাবুর সঙ্গে আমার মাঝে মাঝে যে বিতর্কটা হয়, প্রতি বছর হয়, আমি ওঁর কথাটা মেনে নিচ্ছি। এই কর ব্যবস্থাটা তুলে দিতে পারলে ভাল হতো। কারণ কর প্রয়োগের পদ্ধতিটা খুব

এলোমেলো, বিশৃঙ্খল, একটা ধৈর্য্যের উপর পরীক্ষা হয় এবং দূর্নীতির একটা সুযোগ থাকে। কিন্তু আমাদের উপায় নেই। আমাদের টাকা তুলতে হবে এবং এই বছর প্রায় ৪৫/৫০ কোটি টাকা প্রবেশ পণ্য কর থেকে আসবে। যদি কেন্দ্রীয় সরকারের কাছ থেকে কোন রকম সামান্যতম আশ্বাস পেতাম — এই করটা তুলে দিলে আমাদের পরে ওরা ক্ষতি পূরণ করে দেবেন তাহলে আমরা একটা ব্যবস্থা করতে পারতাম। কিন্তু জনতা সরকার যখন কেন্দ্রে ছিলেন তখন একটু আধটু আভাস পেয়েছিলাম যে করটা তুলে দিলে খানিকটা ক্ষতি পূরণ তাঁরা করতে পারেন। কিন্তু নূতন যে সরকার এসেছে, তাঁরা পরিষ্কার ফতোয়া দিয়ে দিয়েছেন যে একটাও পয়সা তাঁরা দেবেন না। তোমরা কর তুলে দাও কিন্তু আমরা কোন ক্ষতি পূরণ দিতে পারবো না। এই অবস্থায় ৫০ কোটি টাকা ছেড়ে দিলে আমাদের যে সমস্ত দায় দায়িত্ব আছে, সেটা কি করে পূরণ করবো। সেটা সম্ভব নয়। কিন্তু যাতে শৃঙ্খলা আনা যায় এই কর ব্যবস্থার ভিতর দিয়ে, সেই চেষ্টা করে দেখতে হবে এবং দূর্নীতি যতটুকু কমিয়ে আনা যায় - পুরোটা পারবো না, কারণ সমাজ ব্যবস্থা যেখানে দাঁড়িয়েছে - পণ্য প্রবেশ কর আদায়ের ব্যাপারে দূর্নীতি থাকবে না এটা হতে পারে না, সেই ধরণের দুরাশা না পোষণ করাই ভাল। কিন্তু এর ভেতর যতটা সুব্যবস্থা করা যায় তার দিকে দৃষ্টি আমাদের থাকবে। এবং নবকুমার রায় যা বলে গেলেন, সেটাতে তথ্যগত ভুল আছে, সেটা আমি বলে দিচ্ছি। উনি বলছেন, কংগ্রেসী আমলে না কি বেশী পণ্য প্রবেশ কর আদায় হতো, সেটা পুরোপুরি ভুল। ওঁদের সময় ১৯৭৬-৭৭ সালে ২০-২১ কোটি টাকা আদায় হতো, এই বছর - আমি আগেই বলেছি ৪৫ ৫০ কোটি টাকা আদায় হবে।

[5.10 to 4.14 p.m.]

সুতরাং এর থেকে আমরা অন্তত একটু পরোক্ষ প্রমাণ পাচ্ছি যে, দূর্নীতি কিছু কমেছে কিন্তু তার পাশাপাশি এটাও মানতে হচ্ছে যে, যেখানে ৪৫/৫০ কোটি টাকা পাচ্ছি সেখানে যদি সুষ্ঠুভাবে এটা প্রয়োগ করা যেত তাহলে ৯০ কোটি থেকে ১০০ কোটি টাকা পাওয়া যেত। কিন্তু উপায় নেই। যখন ১০০ কোটি টাকা পাচ্ছি না তখন ৫০ কোটি টাকাও ছেড়ে দেব, এই যুক্তি মানতে পারছি না। এটুকুই আমার বলবার ছিল। আমি মাননীয় সদস্যদের আর একবার আমার কৃতজ্ঞতা জানাচ্ছি।

The motion of Dr. Ashok Mitra that the West Bengal Taxes on Entry of Goods in Local Areas (Second Amendment) Bill, 1980, be taken into consideration was then put and agreed to.

**Clauses 1 to 3 and the Preamble.**

The question that clauses 1 to 3 and the Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Dr. Ashok Mitra :** Sir, I beg to move that the West Bengal Taxes on Entry of Goods in Local Areas (Second Amendment) Bill, 1980, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

## ADJOURNMENT

The House was then adjourned at 5.14 p.m. till 1 p.m. on Thursday, the 21st August, 1980 at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly**

**Assembled under the provisions of the Constitution of India.**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Wednesday, the 21th August, 1980 at 1 P.M.

## PRESENT

Mr. Speaker (Shri Syed Abul Mansur Habibullah) in the Chair, 10 Ministers, 3 Ministers of State and 172 Members.

[1-00 to 1-10 p.m.]

**Shri Deo Prakash Rai :** Mr. Speaker, Sir.. ....

**Mr. Speaker :** After the question hour I will give you time Now it is the member's time.

**শ্রী দেও প্রকাশ রাই :** মিঃ স্পীকার সার, এই দেখুন, সি পি এমের লোকেরা আমার মেরেছে আমার মাথায় স্টীচ করতে হয়েছে, পুলিশেরা সেখানে উপস্থিত ছিল, আমার প্রোটেকসান কোথায় আছে?

## Starred Question

(to which oral answers were given)

* 42. Held Over

### মুরারই থানার স্বাস্থ্যকেন্দ্র

*৪৩। (অনুমোদিত প্রশ্ন নং *১১০।) **শ্রী ভবানী প্রসাদ চ্যাটার্জী :** মাননীয় স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি --

(ক) ইহা কি সত্য যে, মুরারই থানার চাতরাতে স্বাস্থ্যকেন্দ্রের ভবন ও চিকিৎসক ও কর্মীদের আবাসস্থলের নির্মাণকার্য বেশ কয়েকমাস আগে শেষ হইয়াছে,

(খ) সত্য হইলে, উক্ত স্বাস্থ্যকেন্দ্রের উদ্বোধন ও কার্য আরম্ভ না হওয়ার কারণ কি --

(গ) কবে নাগাদ উক্ত স্বাস্থ্যকেন্দ্রটি চালু হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী ননী ভট্টাচার্য্য :**

(ক) হ্যাঁ।

(খ) প্রয়োজনীয় অনুমোদন নিয়ে সরকারী আদেশ দিতে কিছু বিলম্ব হয়েছে।

(গ) শীঘ্রই স্বাস্থ্যকেন্দ্রটি চালু হইবে বলে আশা করা যায়। তবে সঠিক তারিখ বলা সম্ভব নয়।

**শ্রী ভবানী প্রসাদ চ্যাটার্জী :** মাননীয় মন্ত্রী মহাশয় এই স্বাস্থ্য কেন্দ্রটি অনেকদিন আগে শেষ হয়ে গেছে কিন্তু এটা চালু না করার জন্য এর দরজা এবং জানালা চুরি হয়ে যাচ্ছে এই খবর কি আপনি পেয়েছেন?

**শ্রী ননী ভট্টাচার্য্য :** এ পর্যন্ত দরজা-জানালা চুরির কোন রিপোর্ট আমি পাইনি। তবে চালু করতে দেরী হচ্ছে এই কারণে শুধু অধিগ্রহণ করলেই তো হবে না, সেখানে সরকারী অনুমোদন পেতে হবে। ষ্টাফ নিয়োগ এই সমস্ত করতে হবে। এই কারণে দেরী হচ্ছে।

**শ্রী সরল দেব :** একটি হাসপাতাল তৈরী করতে গেলে সরকারী অনুমোদন নিয়েই তো কাজ শুরু করা হয়। তবে ষ্টাফ দিতে কেন এত দেরী হচ্ছে এটা কি মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন? কেননা জনগণের স্বার্থের দিকে লক্ষ্য রেখে যে কাজ করা হচ্ছে সেটা তো বানচাল হয়ে যাবে?

**শ্রী ননী ভট্টাচার্য্য :** কোন হাসপাতাল নির্মাণ করতে গেলে এ্যাডমিনিষ্ট্রেটিভ এ্যাপ্রুভালের দরকার হয়। তারপর যখন তার নির্মাণ কার্য্য শেষ হয়ে যায় তখন স্বাস্থ্য দপ্তর অধিগ্রহণ করে। তারপর ষ্টাফ এবং ডাক্তার নিয়োগের জন্য গভর্ণমেন্ট অর্ডার এবং ক্যাবিনেটের এ্যাপ্রুভাল দরকার হয়ে পড়ে। এই সমস্ত কারণে দেরী হয়।

**শ্রী সরল দেব :** এই পদ্ধতি সরলীকরণ করবার ইচ্ছা আপনার আছে কি?

**শ্রী ননী ভট্টাচার্য্য :** এই প্রশ্ন অপ্রাসঙ্গিক।

**শ্রী জনমেজয় ওঝা :** এ্যাডমিনিষ্ট্রেটিভ ডিপার্টমেন্ট থেকে এই জন্য কি পাহারাদার নিয়োগ করা যায় না?

**শ্রী ননী ভট্টাচার্য্য :** আমি আগেই বলেছি এই ব্যাপারে আলোচনার পরে হয়ত চুরি চামারি শুরু হবে, চুরির কোন রিপোর্ট এখনো পাইনি। যদি এই রকম অবস্থা হয় ইনসিকিওর্ড অবস্থায় পড়ে আছে এই রকম রিপোর্ট যদি পাই তাহলে ব্যবস্থা করা যাবে।

**ডাঃ জয়নাল আবেদিন :** শুধু এটায় নয় আপনার রাজ্যে আরও কিছু স্বাস্থ্য কেন্দ্র তৈরী হয়ে আছে, রেডী ফর ইনঅগুরেসন। এই তথ্য নিশ্চয় আপনার জানা আছে। আমি নোটিশ করার কথার মধ্যে যাচ্ছি না। এই গুলোর জন্য একটি ভাবুন, কেন খোলা হচ্ছে না একটু দয়া করে জানাবেন।

**শ্রী ননী ভট্টাচার্য্য :** একটা বিশেষ প্রশ্ন থেকে এগুলো আসে না নোটিশ দেওয়ার কথা আমি বলছি না, এ রকম বহু হাসপাতাল গৃহনির্মাণ শেষ হয়ে পড়ে আছে, এর মধ্যে রুরাল হাসপাতালও আছে, আপনার এলাকাতেও একটি আছে। এগুলি চালু করার ব্যবস্থা শীঘ্রই করা হচ্ছে। ষ্টাফ যদি পোষ্টিং না করতে পারি, বিশেষ করে নার্সের ব্যবস্থা না করতে পারি, ডাক্তার পোষ্টিং দিতে না পারি সেইজন্যই আমাদের একটু সংযত হয়ে থাকতে হচ্ছে। নার্স বা অন্যান্য ষ্টাফের ব্যবস্থা করতে পারলে খোলা হবে।

**শ্রী বিমল কান্তি ভট্টাচার্য্য :** মাননীয় মন্ত্রী মহাশয় জবাব দিতে গিয়ে বলেছেন যে জানালা, দরজা চুরি হয়ে যাচ্ছে এই রকম কোন রিপোর্ট তাঁর কাছে নেই, ঐ অঞ্চলের যিনি এম.এল.এ আছেন— সরকারী রিপোর্টের উপর ভিত্তি না করে স্থানীয় এম.এল.এ-র রিপোর্টের সূত্র ধরে কি কোন ব্যবস্থা করতে পারেন না?

**শ্রী ননী ভট্টাচার্য্য :** অনুসন্ধান করে পরে করব।

**ডাঃ জয়নাল আবেদিন :** আপনি যে প্রশ্নটার কথা বললেন ঐ ডাক্তারের ব্যাপারটা একটু কনট্রোভার্সিয়াল লাগছে।

**শ্রী ননী ভট্টাচার্য্য :** এ প্রশ্ন এখন অপ্রাসঙ্গিক, এ প্রশ্ন বৎসার আসবে, পরে উত্তর দেব।

**শ্রী রজনী কান্ত দোলুই :** মাননীয় মন্ত্রী কি দয়া করে জানাবেন চাতরা হাসপাতাল ভবন, চিকিৎসার অচলাবস্থা কি আপনাদের আমলে হয়েছে না কংগ্রেস গভর্ণমেণ্টের আমলে হয়েছে?

**শ্রী ননী ভট্টাচার্য্য :** নির্মাণ কাজটা এই মন্ত্রীসভার আমলে হয়েছে, যদিও প্রস্তাবটা আগেকার মন্ত্রীসভার আমলে হয়েছিল, সেটা পার্টিসান এ্যাটিচিউড করে খারিজ করে দিলে কি ভাল হোতো।

[1.10 - 1.20 p.m.]

**রজনী কান্ত দোলুই :** হাসপাতালের বাড়ী তৈরী করে ডাক্তার দিলে হাসপাতাল চালাতে কত সময় লাগবে?

**শ্রী ননী ভট্টাচার্য্য :** এ প্রশ্নের উত্তর আগে দিয়েছি।

**ট্রেনিং অফ দি ডেসটিচ্যুইট গার্লস**

*৪৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৩০।) **শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** ত্রাণ ও কল্যাণ (কল্যাণ) বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) "ট্রেনিং অফ দি ডেসটিচ্যুইট গার্লস অ্যান্ড উইমেন ইন টেলারিং" প্রকল্পটি কতগুলি ব্লকে চালু হয়েছে; এবং

(খ) কতগুলি নতুন ব্লকে উক্ত স্কীম চালু করবার পরিকল্পনা আছে?

**শ্রীমতী নিরুপমা চ্যাটার্জী :**

(ক) ৪১ (একচল্লিশটি) ব্লকে এই প্রকল্প চালু হয়েছে।

(খ) ৬১টি ব্লকে এই প্রকল্প চালু করবার সরকারী আদেশনামা বাহির করা হইয়াছে। বাকী ২০টিতে শীঘ্রই চালু করা হইবে। ভবিষ্যতে আরও অনেক ব্লকেই এই প্রকল্প চালু করবার পরিকল্পনা আছে।

**শ্রী জয়ন্ত বিশ্বাস :** মোট কতজন মহিলা ট্রেনিং পাচ্ছে?

**শ্রীমতী নিরুপমা চ্যাটার্জী :** প্রতিটা ব্লকে ৫০ জন করে মহিলাকে ট্রেনিং দেওয়া হচ্ছে এবং ২৫০ জন ট্রেনিং পাচ্ছে।

**শ্রী জয়ন্ত বিশ্বাস :** এর সঙ্গে যে দুজন ট্রেনির কর্মসংস্থানের ব্যবস্থা করা হয়েছে সে ক্ষেত্রে স্থানীয় মহিলাদের অগ্রাধিকার দেওয়া হচ্ছে কি?

**শ্রীমতী নিরুপমা চ্যাটার্জী :** আমরা ঠিক করেছি যে জেলায় এই পরিকল্পনা করছি সেই জেলায় এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে লোক আসবে, কিন্তু পিছিয়ে পড়া জেলা গুলিতে লেডি ব্রাবন ডিপ্লোমা পাওয়া মহিলা নেই বলে অন্য জায়গা থেকে নেওয়া হচ্ছে।

**শ্রী জয়ন্ত বিশ্বাস :** যারা ট্রেনিং পাবেন তারা কি কর্মসংস্থানের সুযোগ পাবেন, অথবা কোন অর্থনৈতিক সুযোগ তাকে কি দেওয়া হবে?

**শ্রীমতী নিরুপমা চ্যাটার্জী :** গ্রাম পঞ্চায়েতে মহিলা সমিতি গঠন করে তার মাধ্যমে কি ভাবে দুঃস্থ মায়েদের দাঁড় করান যায় তার পরিকল্পনা নেওয়া হয়েছে এবং সেইভাবে চেষ্টা করা হচ্ছে।

**শ্রী ধীরেন সরকার :** এই প্রকল্পে সংশ্লিষ্ট ট্রেনিরা কি কি আর্থিক সুবিধা পাবে।

**শ্রীমতী নিরুপমা চ্যাটার্জী :** আমরা দেখেছি আগে এইরকম ধরণের সেন্টারগুলিতে কোন বন্দোবস্ত না থাকায় মায়েরা তাদের সন্তানদের পাঠান নি সেইজন্য আমরা ঠিক করেছি যে তাদের যদি ঐ দিকে নিয়ে যেতে হয় তাদের আর্থিক সাহায্য দিতে হবে এবং সেই হিসাবে তাদের ৫০ টাকা করে স্টাইপেন্ড দিই ও যারা টিচার তাদের সরকারী কর্মচারী হিসাবে মাহিনা দেওয়া হচ্ছে।

**শ্রী ধীরেন সরকার :** কত সময়ের জন্য এই ট্রেনিং এর ব্যবস্থা করা হয়েছে?

**শ্রীমতী নিরুপমা চ্যাটার্জী :** ১ বছরের জন্য মিনিমাম যেগুলি মানুষের নিত্য প্রয়োজনীয় জিনিষ সেগুলি এরা এখানে শিখবে বলে তাদের মেসিন দেওয়া হয়েছে এবং উলের জিনিষ যাতে করতে পারে তারজন্য প্রত্যেকটি সেন্টারে একটি মেসিন দেবার ব্যবস্থা করা হচ্ছে।

**শ্রী বলাইলাল দাস মহাপাত্র :** কোন কোন জেলায় এই প্রকল্প চালু করা হয়েছে।

**শ্রীমতী নিরুপমা চ্যাটার্জী :** পশ্চিমবঙ্গের সব জেলাতেই।

**শ্রী বিমল কান্তি বসু :** সেলাই ইত্যাদি কাজ করবার জন্য তাদের যে কাপড় কিনতে হচ্ছে তার পরিমাণ এত বেশী যে তাদের পক্ষে হয়তো এই প্রকল্পে থাকা সম্ভব হচ্ছে না - এই কথা কি সত্য?

**শ্রীমতী নিরুপমা চ্যাটার্জী :** যেখানে ট্রেনিং হচ্ছে সেখানে কিছু কাপড় ইত্যাদি দেওয়া হচ্ছে হাতের কাজ শিখতে গেলে প্রথমে ছোট কাপড়ে শিখতে হয় তারপর বড় কাপড় লাগে। তবে একপ কোন রিপোর্ট নেই যে তারা ঘর থেকে জিনিষ নিয়ে এসে কাজ করছে। আমরা একটা কাপড় এ্যালট করে দিয়েছি তারমধ্যে থেকে কাজ হচ্ছে। অনেক সেন্টার আছে যেখানে জীবিকা নির্বাহের জন্য অর্ডার নিয়ে এসে তারা কাজ করছে এটা তাদেরই ব্যাপার।

**শ্রী কৃষ্ণদাস রায় :** এই ট্রেনিং সেন্টারগুলিতে কি ভাবে সিলেকসান হচ্ছে?

**শ্রীমতী নিরুপমা চ্যাটার্জী :** বি.ডি ও অফিসে একটি নোটিশ দিয়ে বলা হয় যে এই দিন থেকে এই দিনের মধ্যে দরখাস্ত করতে তারপর এম.এল.এ., বি ডি ও ও পঞ্চায়েত সমিতির সভাপতিরা মিলে সিলেকসান করেন।

**দিনহাটা মিউনিসিপ্যাল এলাকায় পানীয় জল সরবরাহ**

*৪৫। (অনুমোদিত প্রশ্ন নং *১৮১।) **শ্রী দীপক সেনগুপ্ত :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি --

(ক) কোচবিহার জেলার দিনহাটা মিউনিসিপ্যাল এলাকায় ওভারহেড টাওয়ার মাধ্যমে পানীয় জল সরবরাহের কোন পরিকল্পনা সরকারের আছে কি,

(খ) থাকিলে, (১) বর্তমানে উক্ত পরিকল্পনাটি কোন পর্যায়ে আছে ও (২) কবে নাগাদ উহা কার্যকরী হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী ননী ভট্টাচার্য্য :**

(ক) হ্যাঁ, আছে।

(খ) (১) পরিকল্পনাটি রূপায়ণের কাজ চলিতেছে.

(২) বর্তমানে কোন সুনির্দিষ্ট সময় সীমা নির্দেশ করা সম্ভব নহে।

**শ্রী দীপক সেনগুপ্ত :** এই পরিকল্পনার কাজ জিনিষের দাম বাড়ার জন্য বাধাপ্রাপ্ত হয়েছে সেটা কি জানেন?

**শ্রী ননী ভট্টাচার্য্য :** হ্যাঁ জানি। যে কনট্রাকটারকে ওভারহেড রিজারভার এর দায়িত্ব দেওয়া হয়েছিলো তার কাজে অসন্তুষ্ট হওয়ার জন্য তা বাতিল করা হয়েছে। দ্বিতীয়তঃ সরকার পক্ষ থেকে যে টাকা সংশ্লিষ্ট মিউনিসিপ্যালিটিকে দেওয়া হয়েছিলো সেই টাকা পি এইচ.ই র দ্বারা একজিকিউট করে তাদের ভার দেওয়া হয়েছিল। তার ফলে পি এইচ.ই পক্ষ থেকে শেষ পর্যন্ত এই কাজ করতে হচ্ছে। সাসপেন্স এ্যাকাউন্টস রাখবার অডিট অবজেকসান দেয়। আর একটা কথা হচ্ছে যেহেতু যত দিন পেরিয়ে যাচ্ছে ততই জিনিষের দাম বাড়ছে সেহেতু রিভাইস এষ্টিমেট আবার করতে হচ্ছে।

**শ্রী দীপক সেনগুপ্ত :** দিনহাটা মিউনিসিপ্যালিটি এবং পি ডাব্লু ডি এবং পি এইচ.ই এর সঙ্গে সংশ্লিষ্ট যারজন্য দীর্ঘ সময় চলে যাচ্ছে। যা হোক এ কাজ নূতন করে করবার জন্য এবং শহরের কষ্টের কথা উপলব্ধি করে আপনি কি নূতন করে কোন কনট্রাকটার দেবার কথা চিন্তা করছেন?

[1.20 — 1.30 p.m.]

**শ্রী ননী ভট্টাচার্য্য :** সেই ধরণের ব্যবস্থা নেওয়া হচ্ছে। দিনহাটা শহরে জল সরবরাহের গুরুত্ব উপলব্ধি করে আগেকার যে এষ্টিমেট সেটা চেক আপ করা দরকার, সেটা বাড়িয়ে ২৮ লক্ষ টাকা করতে হয়েছে এবং সেই কাজে নতুন কনট্রাকটর নিয়োগ করা যায় তাড়াতাড়ি সম্ভব হয় তার চেষ্টা চলছে।

**শ্রী দীপক সেনগুপ্ত :** মন্ত্রী মহাশয় জানাবেন কি, যে সময়ে পরিকল্পনা গ্রহণ করা হয়েছিল তার পরবর্তীকালে দিনহাটা শহরের আশে পাশে জনসংখ্যা অনেক বেশী বৃদ্ধি পেয়েছে, তার সঙ্গে সংগতি রেখে পরিকল্পনার পরিবর্তন বা পরিবর্ধন করা হয়েছে কি?

**শ্রী ননী ভট্টাচার্য্য :** সেটা এখনই বলতে পারছি না। আগে যত পপুলেশন কভার করার কথা ছিল যখন ৭ লক্ষ টাকার স্কীম ছিল সেটা ২৮ লক্ষ টাকা করা হয়েছে, তাতে আরো অধিক জনসমষ্টিকে এই পরিকল্পনার আওতায় আনা হয়েছে কিনা সেটা এখনই বলতে পারব না।

*** ৪৬। Held over**

*** ৪৭। Held over**

## সংক্ষিপ্ত ডাক্তারী শিক্ষা কোর্স

*৪৮। (অনুমোদিত প্রশ্ন নং *৭২।) **শ্রী সত্যপদ ভট্টাচার্য্য :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) সংক্ষিপ্ত ডাক্তারী শিক্ষা ব্যবস্থা কবে হইতে চালু হইবে,

(খ) উক্ত ব্যাপারে কোন নিয়ম কানুন করা হইয়াছে কিনা; এবং

(গ) উক্ত ডাক্তারী শিক্ষায় উত্তীর্ণদের ডিগ্রী দেওয়ার কিরূপ ব্যবস্থা হইবে?

**শ্রী ননী ভট্টাচার্য্য :**

(ক) ১৯৮০-৮১ **শিক্ষাবছর** থেকে একটি সংক্ষেপিত চিকিৎসাবিদ্যা শিক্ষার পরিক্রম চালু করবার প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে।

(খ) ইহা চূড়ান্ত করা হয় নাই।

(গ) ইহাদের ডিগ্রী দেওয়ার কোনও কথা নেই।

**সংক্ষিপ্ত মেডিক্যাল কোর্স**

*৫৫। (অনুমোদিত **প্রশ্ন** নং *১৬৩।) **শ্রী বীরেন্দ্র কুমার মৈত্র :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি --

(ক) 'সংক্ষিপ্ত মেডিক্যাল কোর্স' চালু করার ব্যাপারে সিদ্ধান্ত গৃহীত হইয়াছে কি;

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হাঁ' হইলে, এই ব্যাপারে কাজ কতদূর অগ্রসর হইয়াছে;

(গ) কোন্ কোন সংস্থা এই ব্যাপারে আপত্তি জানাইয়াছেন; এবং

(ঘ) এই পাঠক্রমে ভর্তি হওয়ার ব্যাপারে উত্তরবঙ্গের জেলাগুলির জন্য কোন কোটা সিস্টেম প্রবর্তিত হইবে কি না?

**শ্রী ননী ভট্টাচার্য্য :**

(ক) একটি সংক্ষিপ্ত চিকিৎসাবিদ্যা শিক্ষাক্রম চালু করবার প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে।

(খ) প্রস্তাবিত শিক্ষাক্রম চালু করবার ব্যাপারে ইহার নিয়মকানুন, বিষয়বস্তু ও পাঠসূচী প্রণয়ন ইত্যাদি বিষয় সংশ্লিষ্ট কর্তৃপক্ষ বিবেচনা করিতেছেন।

(গ) ইন্ডিয়ান মেডিক্যাল এ্যাসোসিয়েশান এবং পশ্চিমবঙ্গ হেল্‌থ সার্ভিসেস এ্যাসোসিয়েশন এই ব্যাপারে আপত্তি জানিয়েছেন।

(ঘ) এরূপ কোন প্রস্তাব সরকারের বিবেচনাধীন নেই।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য্য :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এই স্কীম চালু হলে গ্রামাঞ্চলে যে ডাক্তারের অভাব আছে সেই অভাব পূরণ হবার সম্ভাবনা আছে কি?

**শ্রী ননী ভট্টাচার্য্য :** সম্ভাবনা আছে বলতে হবে।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য্য :** গ্রামাঞ্চলে ডাক্তারের অভাব পূরণের সম্ভাবনা যদি থাকে এবং ডাক্তার পাওয়া যাচ্ছে না যদি সত্যি হয় তাহলে আই এম এ কোন স্বার্থে এই শিক্ষাক্রম চালু করার পথে বাধা সৃষ্টি করছেন জানতে পারি কি?

**শ্রী ননী ভট্টাচার্য্য :** তাঁরা তো ঐভাবে বাধা সৃষ্টি করেন নি, তাঁরা আপত্তি জানিয়েছেন এবং সেই আপত্তির কারণ নিশ্চয়ই আছে।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য্য :** এই হেল্‌থ সার্ভিস এ্যাসোসিয়েন বা আই এম এ গ্রামাঞ্চলে ডাক্তার সরবরাহ করার জন্য কোন লিষ্ট আপনার কাছে সাবমিট করেছিলেন কিনা?

**শ্রী ননী ভট্টাচার্য্য :** এই রকম কোন লিস্ট যে অমুক অমুক যেতে ইচ্ছুক হেলথ সার্ভিস এ্যাসোসিয়েশান বলুন আর আই এম এ বলুন কারো কাছ থেকে আমরা পাইনি।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য্য :** কাগজে বেরিয়েছিল পাবলিক সার্ভিস কমিশন থেকে যে সমস্ত ডাক্তাররা এসেছিলেন তাঁদের আপনারা ঠিক সময় এ্যাপয়েন্টমেন্ট দেন নি বলে তাঁরা অন্য জায়গায় চলে গেছেন। এ কথা কি ঠিক?

**শ্রী ননী ভট্টাচার্য্য :** পাবলিক সার্ভিস কমিশন কতকগুলি নিয়মের ভিত্তিতে ডাক্তার সিলেকশান করেন। তবে এ সম্বন্ধে বলতে পারি সম্ভবতঃ প্রকাশিত হয়েছিল তার থেকে নিয়ে আমরা তাঁদের কাছ থেকে তালিকাটি পাই।

**শ্রী অমলেন্দ্র রায় :** আপনি বললেন যে ১৯৮০-৮১ শিক্ষা বৎসর থেকে এটা চালু হবে। আমি জানতে চাইছি ঠিক কবে থেকে চালু হবে এবং কোন কোন মেডিকেল স্কুলে এটা হবে?

**শ্রী ননী ভট্টাচার্য্য :** হায়ার সেকেন্ডারী রেজাল্ট ৩/৪ দিনের মধ্যেই হয়ত বেরোবে। আমরা চেষ্টা করছি সেপ্টেম্বর থেকেই যাতে এটা চালু করতে পারি, তবে অক্টোবর ও হয়ে যেতে পারে। যাই হোক আপাততঃ ৬টি জায়গায় স্কুল খোলার পরিকল্পনা আছে এবং তার মধ্যে দার্জিলিং, জলপাইগুড়ি, পশ্চিমদিনাজপুরে বালুরঘাট, মুর্শিদাবাদে বহরমপুর, পুরুলিয়া এবং মেদিনীপুর জেলায় মেদিনীপুরে।

**শ্রী অমলেন্দ্র রায় :** সবগুলি কি একসঙ্গে চালু হবে?

**শ্রী ননী ভট্টাচার্য্য :** সেই অভিপ্রায়ই রয়েছে এবং সেইভাবেই কাজ এগিয়ে দিচ্ছি।

**শ্রী রজনীকান্ত দোলুই :** আপনি বললেন সেপ্টেম্বর মাস থেকে এই শিক্ষাক্রম চালু হতে পারে। আপনি দয়া করে জানাবেন কি এটা মেরিট বেসিসে হবে না ক্যাডার বেসিসে?

**শ্রী ননী ভট্টাচার্য্য :** এখানে ক্যাডারের কোন ব্যাপার নেই মেরিটের ভিত্তিতেই সিলেকসন হবে

**শ্রী মহম্মদ সোহরাব :** এই যে সিলেকসন হবে সেটা কি ১২ ক্লাসের পরীক্ষার রেজাল্টের ভিত্তিতে হবে, না এর জন্য আলাদা পরীক্ষা হবে?

**শ্রী ননী ভট্টাচার্য্য :** ঐ পরীক্ষার রেজাল্টের ভিত্তিতেই সিলেকসন হবে।

**শ্রী প্রবোধ চন্দ্র সিনহা :** আপনি বলেছেন এই শিক্ষাক্রমে যারা পড়বে তাদের কোন ডিগ্রি দেওয়া হবে না। আমার প্রশ্ন হচ্ছে তাহলে এদের সার্টিফিকেট কে দেবে, এদের রেকগনাইজ কে করবে?

**শ্রী ননী ভট্টাচার্য্য :** আমরা ভেবেছি স্টেট মেডিকেল ফ্যাকালটি ডিপ্লোমা দেবে। তবে এ ব্যাপারে আইন করা হবে।

**শ্রী রজনীকান্ত দোলুই :** কটা স্কুলে কতজনকে দেবেন, জানাবেন কি?

**শ্রী ননী ভট্টাচার্য্য :** প্রত্যেকটি স্কুলে আপাততঃ ২৫ জন করে ছাত্র নেবার কথা ভাবা হচ্ছে। তবে হয়ত এর রদ বদলও হতে পারে।

**শ্রী যামিনী ভূষণ সাহা :** তাহলে কি জয়েন্ট এন্ট্রান্স পরীক্ষা বাতিল করার কথা চিন্তা করছেন?

**শ্রী ননী ভট্টাচার্য্য :** এ প্রশ্নের সঙ্গে এটা যুক্ত নয়।

**শ্রী নিখিল দাস :** এই যে এম.বি.বি.এসের সর্ট কোর্স চালু করছেন এটা কার আন্ডারে চালু হবে?

**শ্রী ননী ভট্টাচার্য্য :** স্টেট মেডিকেল ফ্যাকালটির আন্ডারে চালু হবে।

**শ্রী নিখিল দাস :** রেজিস্ট্রেশন কে দেবে?

**শ্রী ননী ভট্টাচার্য্য :** এদের মালিক হবে স্টেট মেডিকেল ফ্যাকালটি, অবশ্য যদি মেডিকেল কাউন্সিল অফ ইন্ডিয়া অনুমোদন করেন।

**শ্রী নিখিল দাস :** এরা কোন রাইটে প্রাকটিস করবে?

**শ্রী ননী ভট্টাচার্য্য :** আমরা যে আইন করব সেই আইনের বলেই এঁরা প্রাকটিসের অধিকার পাবেন।

**শ্রী নিখিল দাস :** কাগজে দেখলাম আই.এম.এ. নাকি এতে আপত্তি করছে? আমার প্রশ্ন হচ্ছে তাতে সরকারী সিদ্ধান্ত বাতিল হবার সম্ভাবনা আছে কি?

**শ্রী ননী ভট্টাচার্য্য :** না।

**শ্রী প্রবোধ চন্দ্র সিংহ :** মাননীয় মন্ত্রী মহাশয় একথা বলবেন কি এই সর্ট মেডিক্যাল কোর্স যারা পাশ করবে তাদের চাকুরির দায়িত্ব সরকার গ্রহণ করছেন কিনা?

**শ্রী ননী ভট্টাচার্য্য :** যদি তারা কোন উপায়েই প্র্যাকটিস না করতে পারে, ধরে নিচ্ছি যে তাদের খুব খারাপ অবস্থা, তাহলে সরকার পুরো দায়িত্ব নিচ্ছে এদের চাকরি দেওয়ার।

**ডাঃ জয়নাল আবেদিন :** আপনি বলছেন আগামী সেপ্টেম্বর থেকে এই কোর্স চালু করার কথা চিন্তা করছেন, তাই না?

**শ্রী ননী ভট্টাচার্য্য :** খুব দেরী হলে অক্টোবর।

**ডাঃ জয়নাল আবেদিন :** আপনারা যে পাঠ্য পুস্তক এর জন্য প্রবর্তন করছেন তার জন্য একটা ২৭ জনের সাব কমিটি তৈরী করে দিচ্ছেন।

**শ্রী ননী ভট্টাচার্য্য :** আমি বলেছি একটা সাব কমিটি নিযুক্ত করার জন্য ২৭ জন এক্সপার্ট পাঠ্যক্রম ঠিক করে দেবে কিভাবে কি করা হবে। তাদের কাছে যে বই পাঠিয়েছে তা থেকে সংকলন করে দেবে স্টেট মেডিকেল ফ্যাকাল্টির কাছে, খুব সম্ভবতঃ দু তিন রকম রিপোর্ট স্টেট ফ্যাকাল্টির কাছে দিয়েছে, তার বিশেষ অধিবেশন ডেকে তাড়াতাড়ি বিবেচনা করে ফাইনাল সুপারিশ গভর্ণমেন্টের কাছে পাঠাবে।

**ডাঃ জয়নাল আবেদিন :** আমি জানতে চাই করেস্পন্ডিং টেক্সট বুক এই কোর্সের উপযোগী কি হবে, ক্লিনিকাল এবং প্রি-ক্লিনিকাল টেক্সট বুক প্রবর্তন কিভাবে করছেন?

**শ্রী ননী ভট্টাচার্য্য :** যে সমস্ত টেক্সট বুক চালু আছে সেই টেক্সট বুক থেকে সংকলন করে কিভাবে কি হবে তাই ঠিক করা হবে।

**শ্রী হবিবুর রহমান :** এই যে ৬টি স্কুলে ছাত্রদের ভর্তি করা হবে তার জন্য কি এলেকা নির্দিষ্ট কিছু হবে?

**শ্রী ননী ভট্টাচার্য্য :** এটা এখনও পর্যন্ত চূড়ান্তভাবে ঠিক করতে পারিনি, আমরা এটা বিবেচনা করে দেখছি, এক্‌জামিন করছি এক একটা জোন ঠিক করে দেওয়া যায় কিনা ৬টি স্কুলের জন্য।

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় মন্ত্রী মহাশয় জানিয়েছেন ১৯৮০-৮১ সালের সর্ট মেডিক্যাল কোর্স সেপ্টেম্বর অক্টোবরে চালু হবে, আমি জানতে চাচ্ছি এর মধ্যে কয়টি স্কুলের জন্য বাড়ী ঘর স্থান নির্বাচন-এর কাজ সম্পন্ন হয়েছে?

**শ্রী ননী ভট্টাচার্য্য :** ৫টি ক্ষেত্রে প্রায় সম্পূর্ণ হয়ে গেছে, এডিশন এণ্ড অল্টারেশানের কাজে হাত দেওয়া হয়েছে, কোথাও নিয়ার কমপ্লিশন অবস্থা কোথাও কমপ্লিট হয়েছে, একটি ক্ষেত্রে দার্জিলিং শহরে সেখানে অনুসন্ধানের কাজ চলেছে, সেখানে খানিকটা দূরে স্থান পাওয়া যাচ্ছে, কিন্তু তাতে অসুবিধা হবে বলে দেরী হচ্ছে।

**শ্রী কৃষ্ণধন হালদার :** এম বি বি এস কোর্সের ভর্ত্তির ক্ষেত্রে শেড্যুল্ড কাষ্ট এবং শেড্যুল্ড ট্রাইবের ছাত্রদের যে প্রিভিলেজ আছে, এই ক্ষেত্রেও সেটা বজায় থাকবে কি?

**শ্রী ননী ভট্টাচার্য্য :** এটা বলাই বাহুল্য যে সংরক্ষণের যে নীতি আছে এখানেও তা বজায় থাকছে।

**শ্রী সন্দীপ দাস :** ইণ্ডিয়ান মেডিক্যাল কাউন্সিল গ্রাউণ্ড দেখিয়ে এই কোর্সের ব্যাপারে আপত্তি জানিয়েছেন কিনা বলতে পারেন কি?

**শ্রী ননী ভট্টাচার্য্য :** ইণ্ডিয়ান মেডিক্যাল কাউন্সিল কোন আপত্তি করেছেন কিনা, সরকারীভাবে তারা কোন চিঠিপত্র দিয়ে কোন গ্রাউণ্ড দেখিয়েছেন কিনা সেটা আমার জানা নেই। আই এম এ নিশ্চয়ই আপত্তি করেছে। তারা বলেছেন আমরা নাকি অর্থাৎ সরকার পক্ষ নাকি দু ধরণের সিটিজেনশিপ স্বীকার করে নিচ্ছি। গ্রামে নাকি এক ধরণের এবং শহরের জন্য আর এক ধরণের শহরের জন্য এম বি বি এস কোর্স-এর ডাক্তার, আর গ্রামের জন্য সর্ট মেডিক্যাল কোর্সের এই ডাক্তার পদবাচ্য ডাক্তার, ডবল স্ট্যাণ্ডার্ড হওয়া উচিত নয় এটাই হচ্ছে তাদের বক্তব্য। তাদের দুই নম্বর কথা হচ্ছে যারা গ্রাজুয়েট ডাক্তার, এম বি বি এস তাদের দিয়েই প্রাইমারী হেলথ কেয়ার এর কাজ সম্পন্ন হতে পারে।

[1.30 - 1.40 p.m.]

**শ্রী সেখ ইমাজুদ্দিন :** এই যে ৬টি স্কুলে শিক্ষক কি ভাবে নিয়োগ করা হবে এবং কারা করাবেন?

**শ্রী ননী ভট্টাচার্য্য :** এগুলি স্কুল মেডিক্যাল কলেজ নয় এবং এখানে স্টেট মেডিক্যাল ফ্যাকালটির পুরো রেকমেনডেশান পাওয়ার অপেক্ষায় আছি এবং এর পাঠক্রম অলরেডি ২০ জন এক্সপার্টকে নিয়ে যারা আলাদা আলাদাভাবে তৈরী করে পাঠিয়েছেন এবং স্টেট মেডিক্যাল ফ্যাকালটির নিযুক্ত সাব কমিটি, সেই সাব কমিটির কাছে রিপোর্ট এসেছে তারা এগুলি সংকলিত করে স্টেট মেডিকেল ফ্যাকালটির কাছে দেবেন কয়টা ক্লাস হবে, কি কোর্স হবে এইসব বিষয়ে এবং কি ধরণের শিক্ষক প্রয়োজন পড়বে তারা যে সুপারিশ গভর্ণমেন্টকে দেবেন তারপর আমরা সেই ধরণের শিক্ষক নিয়োগ করবো।

**শ্রী বলাইলাল দাস মহাপাত্র :** আই. এম. এ. রাজী হচ্ছে না কারণ কুড়ি হাজার ডাক্তার এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম দিয়েও চাকুরী পায়নি এটা ঠিক কিনা?

**শ্রী ননী ভট্টাচার্য্য :** কুড়ি হাজার ডাক্তার আমাদের এখানে আছে কিন্তু গ্রামাঞ্চলে ডাক্তারের অভাব আছে যেমন প্রাইমারী হেল্‌থ সেন্টার এবং সাবসিডিয়ারী হেল্‌থ সেন্টার গুলিতে ৪৪১ জন ডাক্তারের অভাব আছে এছাড়া মেলেরিয়াতে অনেক ডাক্তারের অভাব আছে কারণ মফঃস্বলে কাজ করতে হয়। মেলেরিয়াতে ৪০ থেকে ৫০ জন ডাক্তারের পদ শূন্য আছে। আর লেপ্রোসিতে এখানে একশটর বেশী ডাক্তারের পোষ্ট খালি আছে। এটাতেও ডাক্তারের গ্রামে ঘুরতে হয়। শুধু তাই নয় সাবসিডিয়ারী হেল্‌থ সেন্টারে বারবার রি-এমপ্লয়মেন্ট দিয়ে এল.এম.এফ. ডাক্তারকে দিয়ে চালাতে হয়। এখানে ১২৫টি থেকে ১৩০টি জায়গায় বারবার রি-এমপ্লয়মেন্ট দিয়ে চালাতে হচ্ছে। সুতরাং এই হচ্ছে অভাবের একটা মোটামুটি চিত্র। এখন এই অভাব পূরণ যেমন একটা দিকের কথা আর একটা দিকের কথা হচ্ছে এই যে পোষ্ট চালু করা হচ্ছে সর্ট মেডিকেল কোর্স, এই কোর্স প্রধানতঃ পাবলিক হেল্‌থ ডিপার্টমেন্টের কাজকর্মকে সংগঠিত করা, পুনর্গঠিত করা। এখন ভার্টিকাল প্রোগ্রাম চলেছে। সেই প্রোগ্রামকে মালটিপারপাজ প্রোগ্রামে কনভার্ট করা সুতরাং সেই মালটিপারপাজ প্রোগ্রামে প্যারা মেডিক্যাল স্টাফদের কাজকর্মকে নিয়ন্ত্রিত করা। তাঁদের কাজের সঙ্গে আবার কিউরেটিভ কাজের সঙ্গে সংযুক্ত করা, কো-অর্ডিনেট করা - এই সমস্ত কাজের দায়িত্ব এদের দেওয়া। এই যারা কমিউনিটি মেডিক্যাল প্রাকটিসানার্স অর্থাৎ সংক্ষিপ্ত কোর্সে পাশ করবার পর তাদের অন্যতম প্রধান দায়িত্ব থাকবে পাবলিক হেলথ এডুকেশনের দায়িত্ব গ্রহণ করা, কমন ডিজিজ যেগুলি তার ট্রিটমেন্ট করা, কমন সার্জিক্যাল কেসগুলিকে এ্যাটেন করা অর্থাৎ প্রাইমারী হেলথ, কমন এলমেন্টস, কমন ইনজুরীস এর ট্রিটমেন্ট করা অর্থাৎ প্রাইমারী হেল্‌থ কেয়ারের যাবতীয় দায়িত্ব যে নূতন ডাক্তার সৃষ্টি হতে চলেছে তাদের সেই দায়িত্ব দেওয়া।

[1.40 - 1.50 p.m.]

৩নং হচ্ছে ওঁরা মনে করেন আমাদের দোষ - পাবলিক সার্ভিস কমিশনের সব দোষ এ্যাডমিনিষ্ট্রেসনে যেসব ব্যুরোক্রাটিক মেসিনারী আছে তারা এ্যাপয়েন্টমেন্ট দেয় না। তাই ঠিক ঠিক মত কাজ হচ্ছে। আমরা অবশ্য এ দোষ খণ্ডন করে এসেছি গত যে মিটিং হয়ে গেল। পি.এস.সি এ পর্যন্ত নামের তালিকা পাঠিয়েছে ১১৪১ এবং তার মধ্যে জয়েন করেছে ৩৬১ জন।

### এ. এন. এম ট্রেনিং

*৪৯। (অনুমোদিত প্রশ্ন নং *৯৩।) **শ্রী হরিপদ জানা (ভগবানপুর) :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ১৯৮০ সালে পশ্চিমবঙ্গ সরকার ফ্যামিলী ওয়েলফেয়ার ফিল্ড ওয়াকার্সদের জন্য এ এন এম ট্রেনিংয়ের ব্যবস্থা করিয়াছেন কি;

(খ) 'ক' প্রশ্নের উত্তর যদি 'হ্যাঁ' হইলে, মেদিনীপুর জেলায় সদর হাসপাতালের নার্সিং ট্রেনিং সেন্টারে কতজনকে ডেপুটেড ক্যান্ডিডেট হিসাবে ভর্তি করা হইয়াছে, এবং

(গ) উক্ত ডেপুটেড ক্যান্ডিডেটদের মাহিনা ছাড়া শিক্ষাকালীন অন্য কোন ভাতার ব্যবস্থা আছে কি?

**শ্রী ননী ভট্টাচার্য্য :**

(ক) হ্যাঁ।

(খ) ৫৭ জন।

(গ) না।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) :** মাননীয় অধ্যক্ষ মহাশয় বলবেন কি এই যে ৫৭ জন ডেপুটেড ক্যান্ডিডেট সদর হাসপাতাল থেকে ট্রেনিং নিচ্ছে তার মধ্যে মহিষাদল হাসপাতাল থেকে এমন কত জন ডেপুটেড হয়েছে?

**শ্রী ননী ভট্টাচার্য্য :** এর থেকে এটা আসে না - বলতে পারবো না।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) :** এদের অন্য কোন ভাতার ব্যবস্থা আছে কি?

**শ্রী ননী ভট্টাচার্য্য : ছয় মাস পর্যন্ত একটা** ডেলি এ্যালাউন্সের মঞ্জুরী দেওয়া **হয়েছে।**

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) :** কত টাকা ভাতা দিচ্ছেন?

**শ্রী ননী ভট্টাচার্য্য :** তাদের যা বেতন ফিল্ড ওয়ার্কার হিসাবে তার পরেও ছয় মাস তাদের একটা ডেলি ভাতা দেবার ব্যবস্থা করা হয়েছে।

**শ্রী হরিপদ জানা (ভগবানপুর) :** তার পরিমাণটা কত বলতে পারেন?

**শ্রী ননী ভট্টাচার্য্য :** এটা আমার কাছে নেই, এখন এর পরিমাণটা আমি বলতে পারছি না।

**শ্রী কৃষ্ণধন হালদার :** গ্রামে যারা দাই ট্রেনিং নিয়েছে তাদের কোন সুযোগ সুবিধা দেওয়া হবে কিনা?

**শ্রী ননী ভট্টাচার্য্য :** এ যাবৎ যারা দাইয়ের কাজ করে এসেছে তারা ইনডিজেনাস দাই তারা নিরক্ষর। তাদের বিভিন্নভাবে শিক্ষা দিয়ে তৈরী করে দেওয়া হচ্ছে ২/৩ মাস ট্রেনিং দিয়ে। তাদের পার ডেলিভারী ২ টাকা করে দেওয়ার ব্যবস্থা আছে।

**মাছ আমদানী**

*৫০। (অনুমোদিত প্রশ্ন নং *২২৪।) **শ্রী বিশ্বনাথ চৌধুরী :** মৎস্য বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) কোন রাজ্য থেকে দৈনিক গড়ে কত পরিমাণ মাছ এই রাজ্যে আমদানী করা হয়,

(খ) ঐ আমদানীর উপর পশ্চিমবঙ্গ সরকারের কোন ভূমিকা আছে কি এবং

(গ) এই রাজ্যকে অদূর ভবিষ্যতে মাছে স্বনির্ভর করবার কোন পরিকল্পনা আছে কি?

**শ্রী ভক্তিভূষণ মণ্ডল :**

(ক) ভারতের আটটি রাজ্য হইতে পশ্চিমবঙ্গ দৈনিক গড়ে প্রায় ৭০-৭৫ মেট্রিক টন মাছ আমদানী হয়।

আটটি রাজ্য হইতে আমদানীকৃত মাছের পরিমাণ (শতকরা হিসাবে) নিম্নরূপ :

| রাজ্যের নাম | | আমদানীর পরিমাণ |
|---|---|---|
| অন্ধ্রপ্রদেশ | - | ৩০ % |
| উড়িষ্যা | - | ২৫ % |
| উত্তর প্রদেশ | - | ১৫ % |

| রাজ্যের নাম | | আমদানীর পরিমাণ |
|---|---|---|
| মহারাষ্ট্র | - | ১৫ % |
| মধ্যপ্রদেশ | - | ৫ % |
| দিল্লী | - | ৫ % |
| তামিলনাড়ু | - | ৪ % |
| পাঞ্জাব | - | ১ % |

(খ) সরকার প্রদত্ত লাইসেন্সের বলে, পাইকারী মৎস্য বিক্রেতাগণ এই রাজ্যে মাছ আমদানী করিয়া থাকে। এতদ্ব্যতিত West Bengal State Fishermen Co-operative Federation Ltd. ভারতের বিভিন্ন রাজ্য হইতে এই রাজ্যে মাছ আমদানীর চেষ্টা চালাইতেছে এবং গত ১৯/৭/৮০ তারিখ হইতে অন্ধ্রপ্রদেশের মাছ আমদানী করিতেছে।

(গ) হ্যাঁ আছে।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** মাননীয় মন্ত্রী মহাশয় যে হিসাব দিলেন তার থেকে এক নম্বরে বোঝা যাচ্ছে না যে পশ্চিমবাংলায় মাছের চাহিদা কি পরিমাণ পূরণ হচ্ছে আমদানিকৃত মাছ থেকে সেই সম্পর্কে কোন পরিসংখ্যান দিতে পারবেন কি এবং বিভিন্ন বাজারে কি রকম মাছের দর আছে সেই সম্পর্কে পরিসংখ্যান দেবেন কি?

**শ্রী ভক্তিভূষণ মণ্ডল :** ক্যালকাটায় পার ডে ১২০ টন মাছ লাগে। কিন্তু সমস্ত মিলিয়ে বাজারে ৭০/৭৫ টন মাছ আসছে এবং হোলসেল প্রাইভেট ডিলারদের কাছেই বেশী আসছে।

**শ্রী মহাদেব মুখার্জী :** পশ্চিমবাংলা থেকে বিদেশে কোন মাছ রপ্তানি হয় কি?

**শ্রী ভক্তিভূষণ মণ্ডল :** পশ্চিমবাংলা থেকে অন্য কোথাও মাছ যায় না।

**শ্রী রজনীকান্ত দোলুই :** বাজারে আপনি ১০ টাকা কিলো হিসাবে ইলিশ মাছ কিনছেন - এটা কি সত্যি?

**শ্রী ভক্তিভূষণ মণ্ডল :** এই প্রশ্নটা এখানে আসে না, কিন্তু তবুও আমি বলছি খবরের কাগজের উপর নির্ভর করে কথা বলা যায় না। প্রথমতঃ আপনি আইনটা একটু দেখে নেবেন। ইলিশ মাছের কথা যেটা আপনি বললেন কাগজে সেটা ঠিকভাবে লেখেনি। এই সাদা বাংলাটা যদি আপনি না বুঝতে পারেন তাহলে ইংরাজীতে বললে তো কিছুই বুঝতে পারবেন না। স্পেসিফিক ৪ দিন বলে দেওয়া হয়েছিল যে সেই ৪ দিন যেহেতু একসেস মাছ এসেছিল সেই জন্য ১০ টাকা থেকে ১৫ টাকায় বিক্রি হয়েছে এবং মাছের দর ১০ টাকা এটা বলা হয়নি। কাগজে বিবৃতি আকারে অনেক কিছু দিতে পারে। সেই জন্য আমি কাগজ সম্বন্ধে কিছু বলিনি, এ্যাসেম্বলী বলতে চাই কয়েকটি কাগজ ইচ্ছা করে বিকৃত তথ্য পরিবেশন করছে এবং সেই কাগজ সম্বন্ধে আমি কিছু বলতে চাই না।

**শ্রী রজনীকান্ত দোলুই :** আপনি প্রতিবাদ করেন নি কেন?

**শ্রী ভক্তিভূষণ মণ্ডল :** আপনারা যুগান্তরটা পড়ে দেখবেন তারপরের দিনের। প্রতিবাদ করলেও তো তারা সেটা বিকৃত করে লিখতে পারে - যাদের যেমন স্বভাব তারা সেটা করতে পারে বলেই আমি ইচ্ছা করেই প্রতিবাদ করি নি।

[1.50 - 2.00 p.m.]

**শ্রী দমন কুইরী :** পুরুলিয়া জেলায় সুবর্ণরেখার উপর যে সমস্ত মৎসজীবী মাছ সংগ্রহ করেন সেই মাছ পশ্চিমবঙ্গ সরকার থেকে কিনে নেবার জন্য কোন চিন্তাভাবনা করছেন কি?

**শ্রী ভক্তিভূষণ মণ্ডল :** এই অতিরিক্ত প্রশ্ন এই প্রশ্ন থেকে আসে না।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** মাননীয় মন্ত্রীমহাশয় হাউসে যে তথ্য দিলেন প্রশ্নের উত্তরে যে কোন রাজ্য থেকে দৈনিক গড়ে কত মাছ আমদানী করা হয় সেখানে পারসেনটেজ দিলেন . .

(নয়েজ)

মাননীয় মন্ত্রী মহাশয় যে হিসাব দিলেন যে কত করে মাছ আসে গড়েই হোক আর যাই হোক, মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই হিসাবটা তিনি কোন জায়গা থেকে সংগ্রহ করেছেন?

**শ্রী ভক্তিভূষণ মণ্ডল :** আমাদের যে লাইসেন্স আছে সেই লাইসেন্সের বেসিসে Approximate এটা আমরা দিয়েছি।

## Vacant posts of M.O. in Rural Hospital

***51.** (Admitted question No. *195.) **Shri SUMANTA KUMAR HIRA :** Will the Minister-in-harge of the Health and Family Welfare Department be pleased to state —

(a) the total number of posts of medical officers vacant in Rural Hospitals, and

(b) Whether the Government has any proposal for changing the procedure of selection of Medical Officer through Public Service Commission ?

**Shri Nani Bhattacharyay :**

(a) 441 (approximately)

(b) No.

**শ্রী সুমন্ত কুমার হীরা :** মাননীয় মন্ত্রী মহাশয়, কি জানাবেন, আপনি বললেন যে ৪৪১ টি পোষ্ট ভ্যাকান্ট আছে। এই ভ্যাকান্ট থাকার কারণ কি?

**মিঃ স্পীকার :** এই প্রশ্ন অনেকবার আলোচনা হয়েছে।

## মহিষাদল ১নং ব্লকে জল সরবরাহ প্রকল্প

*৫২। (অনুমোদিত প্রশ্ন নং *২৪৯।) **শ্রী বঙ্কিম বিহারী মাইতি :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

তমলুক মহকুমার মহিষাদল ১নং ব্লকের অধীনে খেজুরবেড়্যা, দক্ষিণ গুমাই ও জালকাড় এই তিনটি জল সরবরাহ প্রকল্পের প্রতিটির জন্য আর্থিক বরাদ্দের পরিমাণ কত?

**শ্রী ননী ভট্টাচার্য্য ঃ**

| | | আর্থিক বরাদ্দের পরিমাণ |
|---|---|---|
| ১। খেজুরবেড়া | - | ৪২,৩৫,৬০০ টাকা |
| ২। দক্ষিণ গুমাই | - | ৩৯.৯১,৭০০ টাকা |
| ৩। জালমাঠ | - | ৩২,১৭,৩০০ টাকা |

## Possibilities of de-affiliation of some Medical Colleges

***53.** (Admitted question No. 278.) **Shri Rajani Kanta Doloi :** Will the Minister-in-charge of the Health and Family Welfare Department be pleased to state —

(a) Whether it is a fact the some of the Medical Colleges in the State are in danger of losing their affiliation given by Medical Council of India because a large number of posts are lying vacant in these Colleges ; and

(b) if so (i) the action taken by the Government in the matter and (ii) the number of posts lying vacant in the Medical Colleges in the State as on 31st July, 1980 ?

**Shir Nani Bhattacharyay :**

a) No. But the Medical Council of India has advised filling up of the few posts of teachers lying vacant in different Medical Colleges.

b) (i) Orders have been issued for posting of teachers of different disciplines to the vacant posts in the Medical Colleges.

(ii) A College-wise list of vacant posts of teachers has been placed on the Library table.

**শ্রী রজনীকান্ত দোলুই ঃ** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বললেন যে ২৫৬টি পোষ্ট ভ্যাকান্ট আছে - বর্ধমান মেডিকেল কলেজে ৫টি, ন্যাশানাল মেডিকেল কলেজে ৫টি এইভাবে দেওয়া হয়েছে যে ২৫৬টি পোষ্ট ভ্যাকান্ট রয়েছে এবং আর.জি.করেও অনেকগুলি পোষ্ট ভ্যাকান্ট রয়েছে, টীচার্স এ্যাপোয়েন্টমেন্ট হয়নি। এর এ্যাপোয়েন্টমেন্ট না হওয়ার কারণ কি জানাবেন?

**শ্রী ননী ভট্টাচার্য্য ঃ** কলকাতার মেডিকেল কলেজগুলিতে এবং সম্ভবত বাকুড়া মেডিকেল কলেজে সেখানে এম.সি.আই সেট আপে অর্থাৎ মেডিকেল কাউন্সিল অব ইন্ডিয়ার অনুমোদিত যে সেট আপ, সেই সেট আপে চালু ছিল না। আমরা তিন বছর হল সরকারে এসেছি, এবারে এটা চালু করার উপর জোর দিয়েছি। মেডিকেল কাউন্সিল অব ইন্ডিয়া, তারা অতীতেও বলেছেন - ওদের আমলেও বলেছেন এবং আমাদের আমলেও বলতে আরম্ভ করলেন যে এটা চালু করুন। আমরা ১৯৮০ সালের জানুয়ারী মাসে এটা চালু করেছি। সুতরাং হঠাৎ পোষ্ট বেড়ে গেছে। এই হঠাৎ পোষ্ট বেড়ে যাওয়ার ফলে আমাদের ভ্যাকানসির চেহারাটা ঐ জায়গায় এসে দাঁড়িয়েছে। এখন সেই সমস্ত

পোষ্ট মেডিকেল টীচার্স সেই মত দিতে পারিনি তবে ২/৪ জন করে দিচ্ছি এছাড়াও আর একটা অসুবিধা হচ্ছে, যেখানে ভ্যাকান্সিটা বেশী সেখানে ননক্লিনিক্যাল সাবজেক্টের ভ্যাকান্সি পজিশানটা বেশী। সেখানে আমাদের টীচার্স নেই বললেই চলে। সেই টীচার্স তৈরী করার চেষ্টা দীর্ঘকাল ধরে উপেক্ষার হওয়ার দরুণ এখন আমাদের তার ফল ভুগতে হচ্ছে।

**শ্রী রজনীকান্ত দোলুই :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, কতদিন লাগবে সমস্ত টিচার সব কলেজগুলোতে দিতে?

**শ্রী ননী ভট্টাচার্য্য :** সময় সীমা নির্দেশ করা কঠিন। তবে আমরা বলেছি যারা পোষ্ট গ্র্যাজুয়েটে এ্যাডমিশন পাবেন, তাদের আমরা একটা স্টাইপেণ্ড দেবার ব্যবস্থা করেছি। যারা ননক্লিনিক্যাল, প্যারা ক্লিনিক্যাল এবং ডাখ সাবজেক্ট নিয়ে পড়তে চাইবেন, তাদের মাসিক ৪০০ টাকা করে ইনসেনটিভ দেব। এইভাবে মেডিকেল টিচার এবং ছাত্র তৈরী করবার চেষ্টা করছি।

## Starred Question

(to which answers were laid on the table)

### রামপুরহাট হাসপাতালের শয্যাসংখ্যা বৃদ্ধি

*৫৪। (অনুমোদিত প্রশ্ন নং *৩১৮।) **শ্রী শশাঙ্কশেখর মণ্ডল :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) রামপুরহাট মহকুমা হাসপাতালে শয্যাসংখ্যা বৃদ্ধি ও ঔষধ সরবরাহের ব্যবস্থা পর্যাপ্ত করার কোন প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে কি, এবং

(খ) থাকিলে, কবে নাগাদ তাহা বাস্তবায়িত হইবে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় :**

(ক) শয্যা সংখ্যা বৃদ্ধির প্রস্তাব আছে। ঔষধ সরবরাহের ব্যবস্থা সন্তোষজনক

(খ) শয্যা সংখ্যা বৃদ্ধির প্রস্তাব কবে রূপায়িত করা সম্ভব হবে তা সঠিক বলা যায় না।

### নূতন ট্রেড ইউনিয়ন রেজিস্ট্রেশন

*৫৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৭।) **শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় :** শ্রম বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি ---

(ক) ১৯৮০ সালের ৩০শে জুন পর্যন্ত কতগুলি ট্রেড ইউনিয়নের রেজিস্ট্রেশনের দরখাস্ত সরকারের বিবেচনাধীন আছে, এবং

(খ) ইহার মধ্যে কতগুলির তদন্ত কার্য সমাধা হইয়াছে?

**শ্রম বিভাগের মন্ত্রিমহাশয় :**

(ক) ৮৭৮ টি

(খ) ৭১ টি।

**নলহাটী প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র**

*৫৭। (অনুমোদিত প্রশ্ন নং *১১৩।) **শ্রী ভবানী প্রসাদ চ্যাটার্জী :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) বীরভূম জেলার নলহাটী প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রটিকে বিশেষজ্ঞ চিকিৎসক, রঞ্জনরশ্মি আলোক চিত্র, পরীক্ষাগার, (রক্ত, থুথু ইত্যাদি) সুবিধাসহ পূর্ণাঙ্গ হাসপাতালে রূপান্তরিত করার কোন পরিকল্পনা আছে কি না; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর "হ্যাঁ" হইলে, উক্ত ব্যবস্থা কবে নাগাদ বাস্তবে রূপায়িত হইবে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় :**

(ক) বর্তমানে নেই।

(খ) প্রশ্ন ওঠে না।

**'ব্লাড-ব্যাঙ্ক' - এর সম্প্রসারণ**

*৫৮। (অনুমোদিত প্রশ্ন নং *১২৮।) **শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** মাননীয় স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) পশ্চিমবঙ্গের কোন কোন মহকুমায় "ব্লাড ব্যাঙ্ক" স্থাপন করা হচ্ছে, এবং

(খ) গ্রামীণ হাসপাতালগুলিতে (রুর‍্যাল হেলথ সেন্টার) ব্লাড-ব্যাঙ্ক স্থাপনের কোন পরিকল্পনা আছে কি?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় :**

(ক) সমস্ত মহকুমা হাসপাতালেই ব্লাড-ব্যাঙ্ক স্থাপন করা হবে।

(খ) বর্তমানে নেই।

*৫৯ · Held over

**হরিশচন্দ্রপুরে কালাজ্বর**

*৬০। (অনুমোদিত প্রশ্ন নং *৩৬৫।) **শ্রী বীরেন্দ্র কুমার মৈত্র :** স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে, মালদহ জেলার হরিশচন্দ্রপুর থানার কোন কোন গ্রামে কালাজ্বর দেখা দিয়াছে ;

(খ) সত্য হইলে, উক্ত রোগাক্রান্ত রোগীর মোট সংখ্যা কত;

(গ) উক্ত রোগীদের চিকিৎসার কি কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে ; এবং

(ঘ) উক্ত রোগ নূতন এলাকায় সংক্রামিত না হওয়ার জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে?

**স্বাস্থ্য ও পরিবার কল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় :**

(ক) হ্যাঁ, সত্য।

(খ) হরিশচন্দ্রপুর ১ ও ২ নং ব্লকে ১৭৩ জন ব্যক্তি ওই রোগে আক্রান্ত হয়েছেন।

(গ) আক্রান্ত রোগীদের চিকিৎসার ব্যবস্থা নিকটবর্তী জেলা হাসপাতাল ও স্বাস্থ্য কেন্দ্র সমূহে করা হয়েছে। এই রোগ অনুসন্ধানের জন্যও ব্যবস্থা করা হয়েছে।

(ঘ) রোগ যাতে না ছড়িয়ে পড়ে তার জন্য আক্রান্ত এলাকাগুলিতে ডি. ডি টি স্প্রে করা হচ্ছে।

*৬১ - Held over

## Adjournment Motion

[2.00 - 2.10 p.m.]

**মিঃ স্পীকার :** আমি আজ শ্রী সন্দীপ দাস মহাশয়ের কাছ থেকে একটি মুলতবী প্রস্তাবের নোটিশ পেয়েছি।

শ্রী দাস এই প্রস্তাবে কলিকাতা পরিবহনে অব্যবস্থার সম্পর্কে আলোচনা করতে চেয়েছেন।

বিষয়টি দৈনন্দিন প্রশাসন সংক্রান্ত। তাছাড়া এই পরিস্থিতি কিছুকাল ধরেই চলছে। তাই এ ব্যাপারে মুলতবী প্রস্তাব আনা যায় না।

উপরোক্ত কারণে আমি এই প্রস্তাবে আমার অসম্মতি জ্ঞাপন করছি

তবে মাননীয় সদস্য ইচ্ছা করলে সংশোধিত প্রস্তাবটি সভায় পাঠ করতে পারেন।

**শ্রী সন্দীপ দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পরিস্থিতিটা নিয়মিত নয়, অস্বাভাবিক অবস্থা হচ্ছে বলেই আমি এই মুলতুবী প্রস্তাব এনেছিলাম।

জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরী এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবী রাখছেন। বিষয়টি হলো --- কলকাতা পরিবহনের অব্যবস্থা আজ এক অসুবিধা জনক পরিস্থিতির সৃষ্টি করেছে। সকল প্রকার বাসের সংখ্যা শোচনীয় ভাবে কম, কোন প্রকার মেরামতির অভাবে প্রত্যহ অগণিত বাস বিকল হয়ে পড়ে। পাঁচ ছয় গুণ বেশী ভাড়া দিয়ে যাত্রীদের অপরিসর সরকারী স্পেশাল বাস ও মিনিবাসে অসুবিধা করে ভোর থেকে গভীর রাত পর্য্যন্ত যাতায়াত করতে হচ্ছে। বাসের প্রথম ও শেষ বাসের সময়সূচীও ঠিক থাকে না। অনেক অনুরোধও এর প্রতিকার নেই। ট্যাক্সি দুর্মূল্য এবং দুষ্প্রাপ্য। প্রয়োজনে জনসাধারণ কখনও তা নাগালের মধ্যে পায় না। পরিবহন দপ্তর সম্পূর্ণ নির্বিকার। পুলিশও কোন সাহায্য করতে চায় না। এমতাবস্থায় সভার কাজ মুলতুবী রেখে এই বিষয়ে আলোচনা করা হোক।

**মিঃ স্পীকার :** আমি এই মুলতুবী প্রস্তাবটা লক্ষ্য করেছি। আমি এটা ডিজএ্যালাউ করেছি। তবে ডেটেরিয়েটিং ফ্যাক্টার যদি কিছু থাকে তার জন্য মাননীয় সদস্য এই ব্যাপারটা কলিং এ্যাটেনশন আকারে আনতে পারেন। আমি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব তিনি এই ব্যাপারে একটা ষ্টেটমেন্ট দেবেন।

## Calling Attention

**মিঃ স্পীকার :** আমি নিম্নলিখিত বিষয়ের উপর দৃষ্টি আকর্ষণী নোটিশ পেয়েছি, যথা :--

১) মাধ্যমিক শিক্ষক ও শিক্ষা কর্মীদের আগামী মাসে কর্মবিরতি ও গণ আইন অমান্য ও

আন্দোলনের ডাক — শ্রী মহঃ সহরাব এবং শ্রী সামসুদ্দিন আহমেদ।

২) পশ্চিম দিনাজপুর জেলার কুসমাণ্ডী থানা এলাকায় টাঙন নদীর পূর্বদিকে বিস্তীর্ণ এলাকায় প্লাবণ — শ্রী ধীরেন্দ্র নাথ সরকার।

3. Grave flood situation in Murshidabad District. - Shri Rajani Kanta Doloi.

4. Recovery of grenade in an Airbus of Indian Airlines on 19.8.80 at Calcutta Airport - Shri Rajani Kanta Doloi.

5. Increase in the number of Taxi refusal cases in Calcutta - Shri Rajani Kanta Doloi.

6. No entry for pilgrim inside the Tarakeswar Temple. - Shri Rajani Kanta Doloi.

7. Alleged Lathi charge by Police on contractors Labourers at Dunlop Rubber Factory on 20.8.80 - Shri Rajani Kanta Doloi

8. Increase in the retail Price of Potato. - Shri Rajani Kanta Doloi.

9. I.F.A's decision on Senior Soccer. - Shri Rajani Kanta Doloi

10. Severe damage to state Highway from 16 mile point of N.H.34 to Baishnabnagar. - Shri Shamsuddin Ahmed.

11. Reported adverse Statement of Union Communication Minister on the Calcutta Telephone service user. - Shri Santasri Chattopadhyay.

12. Alleged rape on a school girl by a Jawan at Srimantapur under Bongaon P.S. - Shri Janmejay Ojha.

১৩। মালদহ মুর্শিদাবাদ ও পশ্চিম দিনাজপুর জেলায় বন্যাপরিস্থিতি — শ্রী অমলেন্দ্র রায়।

আমি মাধ্যমিক শিক্ষক ও শিক্ষাকর্মীদের আন্দোলন বিষয়ের উপর শ্রী মহঃ সোহরাব ও শ্রী সামসুদ্দিন আহমেদ কর্তৃক আনীত নোটিশ মনোনীত করেছি।

সংশ্লিষ্ট মন্ত্রী মহোদয়, যদি সম্ভব হয়, ঐ বিষয়ের উপর একটি বিবৃতি দিতে পারেন অথবা বিবৃতি দেবার জন্য আর একটি দিন দিতে পারেন।

**শ্রী ভবানী মুখার্জী :** সোমবার, ২৫শে আগষ্ট, ১৯৮০।

**মিঃ স্পীকার :** এখন মেনশন।

## Mention Cases

**শ্রী সত্য রঞ্জন বাপুলী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সমগ্র পশ্চিমবঙ্গের

পক্ষে একটি গুরুত্বপূর্ণ বিষয় হাউসে রাখতে চাইছি। সেটা হল নারী ধর্ষণের ব্যাপার। এ বিষয়ে আমরা অত্যন্ত উদ্বিগ্ন। ইতি মধ্যে এ বিষয়ে একজন মাননীয় সদস্য একটি কলিং এ্যাটেনশনের নোটিশ দিয়েছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, হাওড়া জেলার উলুবেড়িয়া অঞ্চলে কয়েকদিন যাবত এই জিনিস ঘটছে। এখন আমরা আবার দেখছি নিমতা-দীঘি গ্রামের দুজন মহিলা রিক্সা করে যখন আসছিলেন তখন তাদের ধর্ষণ করা হয়েছে, চার জন লোক তাঁদের ধর্ষণ করে। তাদের মধ্যে দুজনকে মাত্র গ্রেপ্তার করা হয়েছে। আর একটি ঘটনা দেখছি বনগাঁ থানার ক্লাশ টেনের ছাত্রী নমিতা দাস যখন শিক্ষকের বাড়িথেকে পড়ে ফিরছিল তখন পথে তাকে ধর্ষণ করা হয় এবং সেই ছাত্রীটি লজ্জায় মানুষকে মুখ দেখাতে পারবে না বলে রাত্রিবেলা গলায় দড়ি দিয়ে আত্মহত্যা করে। আর একটি ঘটনা হচ্ছে, বেহালায় এককজন মহিলাকে ধর্ষণ করার পর অচৈতন্য অবস্থায় ১০ জন লোক তাঁকে হাসপাতালে দিয়ে পালিয়ে গিয়েছে। আমরা দেখতে পাচ্ছি এই হচ্ছে গত কয়েক দিনের পশ্চিমবাংলার নারী ধর্ষণের ইতিহাস। যা ইতি পূর্বে কখনো শোনা যায়নি। দিনের পর দিন এই জিনিষ বেড়ে যাচ্ছে। আজকে পশ্চিম বাংলায় যে সমস্ত নারী ধর্ষণের ঘটনা গুলি ঘটছে সেগুলি আমি আপনার মাধ্যমে খুবই দুঃখের সঙ্গে এখানে উল্লেখ করছি। অথচ আমি লক্ষ করছি যে, এখানে ডেপুটি মিনিষ্টার উপস্থিত আছেন এবং তিনি আমার কথা শুনে হাসছেন। অবশ্য আমার মনে হচ্ছে উনি না হেসে আর করবেন কি। এই তো কিছু দিন আগে উনিই নারী ধর্ষণের একটি মামলা উইথড্র করে নিয়েছেন বাঙ্গালী মহিলার উপর নন-বেঙ্গলীরা রেপ করেছিল সুতরাং আমরা বুঝতে পারি যে, সরকার পশ্চিমবঙ্গে নারী ধর্ষণকে অত্যন্ত লঘু করে দেখছেন। আজকে যদি এটাকে গুরুত্ব না দেওয়া হয় তাহলে পশ্চিমবঙ্গে এই জিনিষ আরো বাড়বে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পুলিশ মন্ত্রী আজকে এখানে উপস্থিত নাই, কিন্তু আমি আপনার মাধ্যমে তাঁর কাছে বলছি যে, পশ্চিমবাংলায় দিনের পর দিন নারীদের উপর নির্যাতন এবং ধর্ষণ হচ্ছে, এর প্রতিকার করুন। আজকে মেয়েরা পথে বের হতে পারছে না। সিনেমা দেখে ফেরবার সময়ে তাদের রেপ করা হচ্ছে। ছাত্রী পড়ে বাড়ি ফিরতে পথে তাকে রেপ করা হচ্ছে। এই জিনিষ যেন আর না হয়। এটা একটা কলঙ্কজনক ইতিহাস। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে বলতে চাই যে, মাননীয় মুখ্যমন্ত্রী তথা পুলিশ মন্ত্রী এব্যাপারে পুলিশ দিয়ে কোন ব্যবস্থা নিতে পারছেন না। আজকে পশ্চিমবাংলায় এটা একটি ভয়াবহ আকার ধারণ করেছে। আজকে আমার কথা শুনে সি পি এম. দলের কিছু কিছু সদস্য হাসছেন, চিৎকার করছেন। কিন্তু তাঁদের দুঃখিত হওয়া উচিৎ, লজ্জিত হওয়া উচিত। ওঁরা নারী ধর্ষণকে লঘুভাবে দেখে রাজনীতি করবার চেষ্টা করছেন। আজকে দলমত নির্বিশেষে এ বিষয়ে আলোচনা হওয়া উচিৎ। অতীতে আমরা দেখেছি পশ্চিমবঙ্গের কোথাও একটিও নারী ধর্ষণের ঘটনা ঘটলে সব উলোট পালট হয়ে যেত। অথচ আজকে দিনে ৮/১০টি করে নারী ধর্ষণের ঘটনা ঘটছে, কিন্তু কোন ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিষয়টি মুখ্যমন্ত্রীর দৃষ্টিতে আনছি এবং অবিলম্বে পুলিশী ব্যবস্থা গ্রহণ করবার জন্য অনুরোধ করছি। যাতে নারী ধর্ষণ পশ্চিমবাংলায় বন্ধ হয় তার জন্য তিনি ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী হাসিম আবদুল হালিম :** মিঃ স্পীকার স্যার, আমার একটা পার্সোনাল এক্সপ্লানেশন আছে। মাননীয় সদস্য সত্য রঞ্জন বাপুলী বললেন বাঙ্গালী মহিলার উপর অবাঙ্গালীরা রেপ করেছিল, আমরা সেই মামলা তুলে নিয়েছি। উনি পুরো ঘটনাটি বললেন না। আমি ইতিপূর্বে এ বিষয়ে হাউসে আলোচনা করেছি। আমি আবার বলছি যে, দুটি ছেলে দুটি মেয়েকে ঐ গঙ্গার ধারে নিয়ে গিয়েছিল সে ব্যাপারে মামলা হয়েছিল। তারপর মেয়ে দুটির বাবা আমার কাছে দরখাস্ত করেছিল যে, একটি মেয়ের বিয়ে হয়ে গেছে এবং অপরটির বিয়ের কথা চলছে। এই রকম অবস্থায় ঐ মামলা চললে নানা রকম অসুবিধার সৃষ্টি হবে, শ্বশুরবাড়িতে অশান্তির সৃষ্টি হবে। সুতরাং মেয়েদের ভবিষ্যতের কথা এবং পরিবারের কথা চিন্তা করে সেই পরিপ্রেক্ষিতে মামলা তুলে নেওয়া হয়েছে।

[2.10 - 2.20 p.m.]

**শ্রী সত্য রঞ্জন বাপুলী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী মহাশয় যেটা বললেন সেটা ঠিক নয়। যোগসাজস করে দরখাস্ত লিখিয়ে নেওয়া হয়েছে। আজকে এত খুন-খারাপি হচ্ছে কেন? এই রকমভাবে লিখিয়ে নেওয়া হচ্ছে বলেই খুন-খারাপি বেড়ে যাচ্ছে।

**শ্রী হাসিম আবদুল হালিম :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আর একটি কথা এখানে বলতে চাই সেটা হচ্ছে এই রকম অনেক কেস আছে যে, মেয়েদের বাড়ী থেকে কিডন্যাপ করে নিয়ে গেছে। এইসব ঘটনা শহরে যেমন হয় তেমনি গ্রামেও হয়। কংগ্রেসের আমলেও হতো আর আমাদের সময়ো হয়। অনেক মেয়ে বাড়ী থেকে পালিয়ে যায়। আমি শুধু এইটুকু জানাতে চাই, আমাদের কাছে প্রায়ই দরখাস্ত আসে যে আপনারা মামলা তুলে দিন কেননা মেয়ের বিয়ের ব্যাপার আছে, কলেজে যাওয়ার ব্যাপার আছে। তবুও আমরা কয়েকটি কেস তুলে নেওয়ার অর্ডার রিজেক্ট করেছি। কিন্তু মুসকিল হচ্ছে সাক্ষ্য দিতে চায় না সেজন্য মামলা খালাস হয়ে যায়। সুতরাং এটা তো সামাজিক ব্যাপার। সাক্ষ্য না দেওয়ার অফেন্স প্রমানিত হয় না।

**শ্রী সত্য রঞ্জন বাপুলী :** আপনাদের পার্টির লোকেরা প্রেসার দিয়ে এই সমস্ত জিনিষ করে।

**শ্রী হরিপদ ভারতী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গের মাননীয় মুখ্যমন্ত্রী তথা পুলিশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাইছি একটা গুরুত্বপূর্ণ দুর্ভাগ্যজনক ঘটনার প্রতি। তবে আমার বিশ্বাস ইতিমধ্যেই মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের এই দিকে দৃষ্টি আকৃষ্ট হয়েছে কারণ যে পদ্ধতিতে এই ঘটনার সংবাদ আমার কাছে পৌঁচেছে সেই পদ্ধতিতেই সংবাদ তাঁর পাওয়া উচিৎ। হাওড়ার সালকিয়া অঞ্চলের সুশীলা দেবী যার ঠিকানা ১০৪/২/১, জি. টি. রোড সেখান থেকে এই পত্র লিখেছেন। অবশ্য পত্রটির অনুলিপি আমাদের কাছে পাঠিয়েছেন। কারণ ভারতবর্ষের মাননীয়া প্রধানমন্ত্রীর কাছে আবেদন পত্র পাঠিয়েছেন। সেই আবেদন পত্রের অনুলিপি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে পাঠিয়েছেন, আই. জি. অফ পুলিশের কাছে পাঠিয়েছেন এবং আমার কাছেও পাঠিয়েছেন। তার অনুলিপিতে তিনি লিখেছেন গত ২৮.৫.৮০ তারিখে তার ১৬ বছরের কন্যা মঞ্জু মেহেতাকে গণেশ টকিজের কাছে এক টেলারিং শিক্ষা কেন্দ্রের কাছ থেকে অপহৃত করা হয় এবং ২৯/৫/৮০ তারিখে হাওড়ার গোলাবড়ি থানায় ডায়েরী করা হয়। সেই ডায়েরীতে জড়িত ব্যক্তিদের নাম ঠিকানা জানানো হয় কিন্তু বহু তদ্বির তদারক করেও কন্যাটিকে উদ্ধার করা সম্ভবপর হয়নি। পুলিশের তরফ থেকে তাদের প্রতি সন্তোষজনক ব্যবহার করা হচ্ছে না। এই অবস্থায় মাননীয় প্রধানমন্ত্রী মহাশয়া এই ব্যাপারে কি করবেন সেটা তার বিচার্য্য বিষয়। কিন্তু ঘটনাটি শালকিয়া হাওড়ার ঘটনা, পশ্চিমবঙ্গের মাননীয় মুখ্যমন্ত্রী জেনেছেন। আমি এখানে একটা কথা মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে বলবো, অচিরেই যাতে কন্যাটিকে উদ্ধার করা সম্ভবপর হয় এবং কন্যাটির মা যে আবেদন পত্র লিখেছেন তার সুবিচার যাতে পান তারজন্য ব্যবস্থা করা হোক।

**শ্রী রজনী কান্ত দোলুই :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলার ডেবরা অঞ্চলের প্রাক্তন এম. এল. এ. শ্রী রবীন্দ্রনাথ বেরার প্রতি গত ১৯৭৭ সাল থেকে সি. পি. এমের অত্যাচার সাংঘাতিকভাবে চলেছে। তিনি অনেক দরখাস্ত করেছেন বিভিন্ন জায়গায়, ১৬টি চিঠি গ্রহণ করা হয়েছে বলে মুখ্যমন্ত্রী তাঁকে জানিয়েছেন। মেদিনীপুরের বিভিন্ন পত্র পত্রিকা, হিন্দুস্থান ষ্ট্যানডার্ড, স্টেটসম্যান, আনন্দবাজার সমস্ত কাগজে বহুবার বেরিয়েছে কিন্তু তা সত্বেও কোন প্রতিকার হচ্ছে না, তিনি তাঁর জমি চাষ করতে পারছেন না। সেখানে এস. ডি. পি. ও, এস. ডি. ও, ও. সি. সকলের সামনে যখন জমি চাষকরতে

গিয়েছিলেন তখন তাঁকে মাথায় আঘাত করা হয় এবং হাসপাতালে যেতে হয়। স্যার, ১৯৭৭ থেকে আজ এই ১৯৮০ সাল পর্যন্ত এই রকম চলছে। মাত্র ১২ একর জমি তিনি চাষ করতে পারছেন না, এমন কি বর্ত্তমান লোকাল সি. পি. এম. এম. এল. এ. ও কিছু করতে পারছেন না, তাঁর সি. পি. এম. ক্যাডাররা আউট অফ কনট্রোল হয়ে গেছে। পুরো এ্যাডমিনিস্ট্রেসন অচল হয়ে গেছে, এই কথা আমরা বারবার করে বলছি যে প্রশাসন ব্যর্থ হয়েছে। এই একটা স্পেশিফিক কেসে এত আবেদন নিবেদন করা সত্ত্বেও কিছু হচ্ছে না। তিনি মেদিনীপুরের ডেবরা থানার প্রাক্তন এম. এল. এ., নাম রবীন বেরা, আমাদের মেদিনীপুরেরসমস্ত এম. এল. এ. রা এই ব্যাপারে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করেছেন কিন্তু ক্যাডারদের কিছুই করতে পারছেন না। পুলিশ এ্যাকশন কিছুই হচ্ছে না, ওয়ারেন্ট বেরিয়েছে আসামীরা ঘুরে বেড়াচ্ছে। কোন প্রতিকার নেই। তাহলে কি করে চাষ করা হবে, কৃষিভিত্তিক গৃহস্থ কি করে বাঁচবে আমরা বুঝতে পারি না। আমাদের প্রোটেকসান বা আমাদের সেন্টার কোথায়? এই নিয়ে মেদিনীপুরের এম. এল. এ.রা অনেকবার মেনশন করেছেন, আমাদের দাবী আপনি এই নিয়ে মুখ্যমন্ত্রীকে কিছু বলবেন।

**মিঃ স্পীকার :** আমার বলার কোন ক্ষমতা নেই। আই হ্যাভ নো আইজ, আই হ্যাভ নো আইজ, আই হ্যাভ নো আইজ বিযণ্ড ইওর ফেসেস। মাই আইজ আর লিমিটেড টু ইওর ফেসেস।

**শ্রী রজনী কান্ত দোলুই :** আপনাকে আমি সমস্ত ডকুমেন্ট দিচ্ছি আপনি দেখুন।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে খাদ্য, সরবরাহ এবং মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে একটা গুরুত্বপূর্ণ বিষয় এখানে উত্থাপন করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনি জানেন যে খোদ কলকাতা শহরে গৃহের কাজে ব্যবহার্য কয়লা ১৬ টাকা মণ দরে বিক্রি হচ্ছে। মফস্বল শহরের, জেলার অবস্থা আরও খারাপ। সেখানে ২০ টাকা মণ দরে কিনতে হচ্ছে। অথচ এই কয়লা, কয়লা ডিলাররা লাইসেন্স প্রাপ্ত কোল ইণ্ডিয়া লিমিটেডের কাছ থেকে ৯ টাকা মণ দরে কয়লা কিনে আনেন এবং নিয়ম অনুযায়ী খুচরা বাজারে ১১ টাকায় বিক্রি করার কথা। কিন্তু তা না করে ডিলাররা এত বেশী দরে বিক্রি করছেন। তারা কারণ হিসাবে দেখাচ্ছেন যে রাণীগঞ্জ, আসানসোল থেকে কয়লা আনার পরিবহন ব্যয় এবং খনির কর্তাব্যক্তিদের প্রণামী বাবদ যে অর্থ ব্যয় হয় যে এই দামে বিক্রি করা ছাড়া গত্যন্তর নাই। কোল ইণ্ডিয়া লিমিটেড হাওড়ার সালকিয়া অঞ্চলে ৫টি ডিপো করে দেন এবং বলেন যে ডিলাররা এখান থেকে কয়লা খনির দামে নিতে পারবেন তাহলে তাঁদের পরিবহন খরচা কম হবে এবং কর্তাব্যক্তিদের প্রণামীর কথা আসবে না। কিন্তু স্টেট গভর্ণমেন্ট কোল ইণ্ডিয়া লিমিটেড কে চিঠি দিয়েছেন ১৮ই জুলাই এই পাঁচটি ডিপো থেকে কয়লা বিক্রি না করার জন্য। আমি বুঝতে পারছি না সাধারণ গৃহস্থের প্রয়োজনীয় জিনিস এই কয়লা কোল ইণ্ডিয়া লিমিটেড কে নির্ধারিত মূল্য ১১ টাকা মণ দরে বিক্রি করতে বাধা দিচ্ছেন কেন? আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়কে একটি বিবৃতি দিতে অনুরোধ করবো যাতে মানুষের মনে যে প্রশ্ন জেগেছে তার অবসান হয় ও পশ্চিমবাংলার মানুষ সঠিক দামে কয়লা পেতে পারে।

[2.20 - 2.30 p.m.]

**শ্রী সুমন্ত কুমার হীরা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুতর ঘটনার প্রতি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। গতকাল রাত ৯টার সময় মুরারি পুকুর অঞ্চলে একদল কুখ্যাত সমাজ বিরোধী জনসাধারণের উপর হামলা করার ফলে দুজন গুরুতর ভাবে আহত হয়ে হাসপাতালে ভর্তি হয়েছে এবং এরা ২০০ জন লোককে পাড়া ছাড়া করেছে। এই জিনিস আমরা লক্ষ্য করেছিলাম ১৯৬৯-৭০-৭১ সালে কংগ্রেস(ই) এই জিনিস করেছিলো — সেই জিনিস আবার তারা চালু করছে

বলে মনে হচ্ছে। এই ঘটনার সূত্রপাত হয়েছিলো একটা বিয়ে বাড়ীতে। ঐ অঞ্চলের একজন কুখ্যাত সমাজ বিরোধী কমল হাজরা একটা বিয়ে বাড়ীতে বিনা নিমন্ত্রণে ঢুকে বলে যে তাদের খেতে দিতে হবে। ঐ বাড়ীর লোকেরা ঐ সমস্ত লোকেদের বাধা দেয় এবং তা নিয়ে বচসা হয়। তারপর তার জেনেশুনে সি পি এম সমর্থকদের উপর হামলা করেছে ও তাদের বাড়ী ছাড়া করেছে। এই ঘটনা ১৯৮০ সালেও চলছে কংগ্রেসী মস্তানরা যখন ক্ষমতায় ছিলো তখন তারা হাজার হাজার মানুষকে খুন করেছিলো — ২০ হাজার মানুষকে গৃহ ছাড়া করেছিলো। তা সত্ত্বেও আমরা তাদের ক্ষমা করেছিলাম কিন্তু আজকে তারা আবার সে কাজ আরম্ভ করেছে। অথচ তারা বলছেন যে আইন শৃঙ্খলা নেই এবং তারা সমাজ বিরোধীদের কার্যকলাপকে মদৎ দিচ্ছেন ধর্ষণ থেকে আরম্ভ করে, ডাকাতি থেকে আরম্ভ করে এই সমস্ত কাজ তারা করছে। এই সমস্ত জিনিস আশু বন্ধ হওয়া দরকার।

**শ্রী ননী কর :** স্যার, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয় বলতে চাই। যদিও বিষয়টা খুব বড় নয়। আমি বনগা লাইনের নিত্য যাত্রী। সেখানে কোন দিন ট্রেন ঠিক সময়ে চলে না। বনগা থেকে শিয়ালদহ আসার সময় হচ্ছে দু ঘন্টা দশ মিনিট। কিন্তু প্রতিটা ট্রেন আসতে দু আড়াই ঘন্টা লেট হয়। এর ফলে প্রত্যেক ষ্টেশনে বিক্ষোভ হচ্ছে। অফিসে তারা ঠিক মতন আসতে পারে না। এমন কি আমারও এখানে আসতে দেরী হয়ে যাচ্ছে। কয়েকদিন আগে শিয়ালদহে এ নিয়ে খুব গোলমাল হয়ে গেল। মুখ্যমন্ত্রীর হস্তক্ষেপে কিছু হয়নি। আমি বলবো আপনার যদি ক্ষমতা থাকে তাহলে আপনি কেন্দ্রীয় মন্ত্রীকে বলুন যে এই রকম অবস্থা আর কতদিন চলবে তা না হলে দারুণ ঘটনা ঘটে যাবে। রাজ্য সরকারকে অনুরোধ করবো কেন্দ্রীয় মন্ত্রীকে এ বিষয় অবহিত করতে যাতে এ জিনিসটা না হয় তার ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে মন্ত্রীমহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি। কুচবিহারে এম জে এম হাসপাতালে আগে ২০০ শয্যা ছিলো এখন সেখানে ৬০০ শয্যা হয়েছে। এই হাসপাতালে ঔষধ এ্যাপারেটার্স কিছু নেই। কিন্তু একটা বিষয় শহরের মধ্যে যে উত্তেজনার সৃষ্টি করেছে সে সম্পর্কে আমি তাঁর দৃষ্টি আকর্ষণ করছি। এখানের পুরানো মেডিকেল ওয়ার্ডকে পি ডব্লু ডি কনডেমড বলে ঘোষণা করেছে। সেখানে যে ২০০ জন রুগী আছে তাদের কোথাও সরান যাচ্ছে না। সেখানকার ডি এম ও এ সম্পর্কে স্বাস্থ্য দপ্তরের ডাইরেক্টারকে একটা টেম্পুরারী শেড তৈরি করে সেখানে রুগিদের নিয়ে যাবার কথা বলেছিলেন কিন্তু আজ পর্যন্ত কিছু হয় নি। অথচ যে কোন মুহূর্তে সেই পুরানো বিল্ডিং ভেঙ্গে পড়তে পারে। অবিলম্বে যদি এ দিকে স্বাস্থ্য মন্ত্রী দৃষ্টি না দেন তাহলে কুচবিহারে শহরে গোলমালের সৃষ্টি হবে। এখানে যে ই সি জি মেসিন নিয়ে আসা হয়েছে তাও এ সি কারেন্টের জন্য বসান যাচ্ছে না। সেখানকার ডি এম ও বহু চেষ্টা করেও কারেন্ট পাচ্ছেন না যার ফলে এই মেসিন অকেজো হয়ে পড়ে আছে। এ বিষয়ে দ্রুত ব্যবস্থা অবলম্বনের জন্য তাঁকে অনুরোধ করছি।

**শ্রী জয়ন্ত বিশ্বাস :** স্যার, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ ও নদীয়া জেলায় আর এস এস গত এক মাস ধরে যে কাজ করছে সে সম্পর্কে যদি রাজ্য সরকার সতর্ক না হন তাহলে যে কোন সময় বিপর্যয় হতে পারে। মোরাদাবাদ ও আলিগড়ের ঘটনার পর দেশের মধ্যে যে আবহাওয়া চলছে তার পরিপ্রেক্ষিতে আর এস এস যে বিদ্বেষ মূলক প্রচার মুর্শিদাবাদ জেলায় চালাচ্ছে তাতে হিন্দু মুসলমানের শান্তি বিঘ্নিত হচ্ছে। বহরমপুরে তারা তীব্র আক্রমণাত্মক বক্তৃতা দিয়েছে, বেলডাঙ্গা ও আমার কেন্দ্রে আসাম ঘটনাকে কেন্দ্র করে ঐ রকম উত্তেজনামূলক সব কথা বলা হচ্ছে। সাধারণ হিন্দু মুসলমান তারা যদি শান্তিপ্রিয় না হতো তাহলে একটা অঘটন ঘটে যেত। আমরা দেখেছি কিছু বহিরাগত মানুষ তারা এই সব তীব্র বক্তৃতা করছে

যাতে সাধারণ মানুষ হিন্দু-মুসলমান পরস্পর সাম্প্রদায়িকতাকে বিশ্বাস করেন। তাদের মধ্যে একটা প্রতিক্রিয়ার সৃষ্টি হচ্ছে। এই ভাবে একদল হঠকারি মানুষ প্রগতিশীল আন্দোলনকে ধ্বংস করছে। এই প্রসঙ্গে যে কথাটা বলতে চাই সেটা হচ্ছে এটা শুধু মুর্শিদাবাদে নয়, নদীয়া জেলাতেও এই ঘটনা ঘটিয়ে এবং সঙ্গে সঙ্গে কংগ্রেস(ই) কিছু সংখ্যক লোক, আর এস এস যেমন একতরফা এই প্রচার চালাচ্ছে এই সুযোগে রাজনৈতিক মুনাফা লুঠবার চেষ্টা করছে। এ সম্পর্কে যদি ব্যবস্থা গ্রহণ না করা যায় তাহলে মুর্শিদাবাদের শান্তিপ্রিয় মানুষ আতঙ্কগ্রস্ত হয়ে পড়বে। আমি এই সম্পর্কে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি অতি সত্বর ব্যবস্থা গ্রহণ করার জন্য।

[2 30 - 2.40 p.m ]

**শ্রী মহম্মদ সোহরাব :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রী [illegible] বিশ্বাস [illegible] বললেন কংগ্রেস(ই) সম্বন্ধে [illegible] তার প্রতিবাদ করছি। আর এস এস সম্বন্ধে যে কথা বলেছেন সেটা ঠিক। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের পুলিশ প্রশাসন কি ভাবে সি পি এম দল [illegible] করছে আমি তার একটা নমুনা আপনার মাধ্যমে মাননীয় পুলিশ মন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টিতে আনছি এবং তার সুবিচার প্রার্থনা করছি। গত ২৭ [illegible] তারিখে মুর্শিদাবাদ জেলার সাগরদীঘি থানার হাই স্কুলের ম্যানেজিং কমিটির ইলেকশান হয়। সেই ইলেকশানে ডাঃ বদরুল হক, ব্লক কংগ্রেসের সভাপতি, তাঁর নেতৃত্বে কংগ্রেস (আই) এর প্রার্থীরা [illegible] সি পি এম [illegible] প্রার্থীরা শোচনীয়ভাবে পরাজিত হয়েছে। [illegible] কংগ্রেস (আই)'র সমর্থকরা [illegible] করে বিজয় মিছিল বের করে। [illegible] সাগরদীঘি থানায় [illegible] রাত ১২টার সময় সাগরদীঘি থানার ও. সি., সেকেণ্ড অফিসার এবং দুজন কনস্টেবল বদরুল হকের ঘরে সরাসরি ঢোকে এবং মশারি তোলে। তখন পর্দানসীন মেয়েরা তার প্রতিবাদ করে এবং বলে যে তোমরা উইদাউট এনি ওয়ারেন্ট উইদাউট এনিথিং কেন ঘরের মধ্যে ঢুকেছ। তারা মশারি তুলে দেখতে চান বদরুল হক ঘরের মধ্যে আছেন কিনা। তার পরের দিন পুলিশ সেই গ্রামে এসে যার তার পর যথেষ্ট অত্যাচার করে। ডাঃ বদরুল হকের ভাইপো বহরমপুর কলেজে বি এ পড়ে তাকে পুলিশ এ্যারেষ্ট করে থানায় ধরে নিয়ে যায়। সেকেণ্ড অফিসার শিবপদ ব্যানার্জী এবং একজন কনস্টেবল মোহন সিং তাকে গ্রেপ্তার করে থানায় নিয়ে যায় এবং তার হাতে পায়ে বেঁধে টেবিলের উপর রেখে নির্মমভাবে প্রহার করে। ফলে তার হাতের আঙুল ভেঙ্গে যায়, সে বি এ পার্ট টু পরীক্ষা দিতে পারেনি। তার পেটে এমনভাবে লাথি মারে যে সে থানায় পায়খানা করে ফেলে। তারপর আমরা এস পি. কে গিয়ে সমস্ত ঘটনা বলি, তখন এস পি ছেলেটিকে নিয়ে যেতে বলেন। আমরা ছেলেটিকে তাঁর কাছে নিয়ে যাই এবং বলি যে সেকেণ্ড অফিসার এবং কনস্টেবল তাকে মারধোর করেছে। কিন্তু এখনও পর্যন্ত সেই সেকেণ্ড অফিসার এবং কনস্টেবলের বিরুদ্ধে কোন এ্যাকশান নেওয়া হয়নি। ডাঃ বদরুল হকের পরিবারের প্রতি এইভাবে পুলিশ এবং সি পি এম এর অত্যাচার এবং নির্যাতন চলছে। এর যাতে প্রতিকার হয় এবং সেই পুলিশ অফিসারের যাতে শাস্তি হয় তারজন্য আমি আপনার মাধ্যমে অনুরোধ করছি।

**শ্রী সামসুদ্দীন আহমেদ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি ট্রাঙ্ক টেলিফোনে গত রাতে এক লোমহর্ষক, অমানবিক ঘটনার খবর আমার মালদহ জেলা থেকে পেয়েছি। এই লোমহর্ষক ঘটনাটি হচ্ছে যে, ইংলিশবাজার থানার গৌড় এলাকায় সিকন্দিপট্টী নামক জায়গায় একটি মুণ্ডহীন মৃতদেহ পাওয়া গেছে। এই মুণ্ডহীন দেহটি পাওয়া গেছে গত ১৪/৮/৮০ তারিখ বিকেল আড়াইটার সময়। পরবর্তী সময়ে ওই দেহটি আইডেনটিফাই করার জন্য বহু খোঁজাখুঁজি করা হয়েছে এবং খোঁজাখুঁজির পর দেখা গেল ওই দেহটি হচ্ছে কালিয়াচক থানার অধীন চামাগ্রাম-নাজিরপুর গ্রামের বাসিন্দা

কামারের পুত্র আরশেদ কামারের। বিবরণে জানা যায় গত ১৪/৮/৮০ তারিখ আরসেদ কামার ও বিশু কামার, দুই ভাই, পলুর পাতা অর্থাৎ তুঁত পাতা কাটার জন্য ওই সিকরীগলীতে তাদের নিজস্বজমিতে গিয়েছিল। এই দুই ভাইয়ের মধ্যে সেদিন কেউই বাড়ী ফেরেনি। ইতিমধ্যে ওই মুণ্ডহীন মৃতদেহটি পাওয়া যায় এবং বহু পরীক্ষা নিরীক্ষার পর জানা যায় ওই মুণ্ডহীন মৃতদেহটি আরসেদ কামারের তার আর এক ভাই বিশু কামার এখনও নিখোঁজ রহিয়াছে। এই ঘটনা ওই ৬ এবং ৭ তারিখে গুলি চালনার পর গৌড় এলাকায় এক শ্রেণীর সমাজবিরোধীরা যে সন্ত্রাসের রাজত্ব কায়েম করেছে তারই ফলশ্রুতি। ওই গৌড় এলাকাতেই এক ব্যক্তিকে ভীষণভাবে পা-হাত ভাঙ্গা অজ্ঞান অবস্থায় বেলবাড়ি ঘাটের নিকট গত ১১/৮/৮০ তারিখ পাওয়া যায় এবং বর্তমানে তিনি মুমূর্ষ অবস্থায় মোহদিপুর হেল্থ সেন্টারে আছে। ওই এলাকায় এত বেশী সন্ত্রাস আছে যে ওই মুমূর্ষ লোকটিকে মালদহ সদর হাসপাতালে নিয়ে যাওয়া সম্ভব হয়নি। সদর হাসপাতালে খবর দিয়েও এ্যাম্বুলেন্স গাড়ী পাওয়া যায়নি। ওই মুমূর্ষ ব্যক্তি কালিয়াচক থানার উত্তর কদমতলা গ্রামের অধিবাসী, কৃষক। তার নাম মেশ মহম্মদ এবং তার পিতার নাম ফকির মহম্মদ। ওই মেশ মহম্মদ গত ১১/৮/৮০ তারিখ বেলবাড়ি ঘাটের নিকট গৌড় এলাকায় তার নিজস্ব আউস ধানের জমিতে গিয়েছিল। সেখানে তাকে তাড়া করে একটা বাড়ীতে ঢুকায় এবং তারপর মেরে হাত পা ভেঙ্গে অজ্ঞান অবস্থায় রাস্তায় ফেলে দেওয়া হয়। গত ১৯/৮/৮০ তারিখে খাদিমাবিতে আর একটা মৃতদেহ পাওয়া গেছে।

[2.40 - 2.50 p.m.]

**শ্রী ধীরেন্দ্র নাথ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি এই সভার দৃষ্টি আকর্ষণ করতে চাই। পশ্চিম দিনাজপুর জেলায় কুমেন্দু থানায় বয়স্ক শিক্ষাকেন্দ্র করে চরম দলবাজী সুরু হয়েছে। রাজ্য সরকার এই বয়স্ক শিক্ষাকেন্দ্র খোলার সিদ্ধান্ত নিয়েছেন পঞ্চায়েত এর মাধ্যমে এবং পঞ্চায়েত সমিতির অনুমোদনক্রমে। এই পরিকল্পনা নেওয়া হয়েছিল। কিন্তু সেই পরিকল্পনাটি সি. পি. এম. এবং আর. এস. পি.র দলবাজীর জন্য আজ পর্যন্ত চালু করা যায়নি। এই বয়স্ক শিক্ষাকেন্দ্র যাতে না হয় তার জন্য দুই দলের প্রতিযোগিতা শুরু হয়েছে। শুধু তাই নয় এই বয়স্ক শিক্ষা কেন্দ্র খোলার সময় তাদের সিদ্ধান্ত নিয়ে দুই দলের মধ্যে প্রচণ্ড গোলমাল হয় এবং পঞ্চায়েত সমিতির মিটিং-এ পঞ্চায়েত সমিতির সভাপতিকে সি. পি. এম এবং আর এস পি সদস্যরা হেনস্থা করেছিল। সেজন্য ঐ থানায় যে সমস্ত বয়স্ক শিক্ষা কেন্দ্র চালু করার কথা ছিল তা আজ পর্যন্ত চালু হয়নি। তাই আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি এই ধরণের দলবাজী বিভিন্ন স্তর থেকে শুরু করে ব্লক পর্যন্ত তারা করছে। শুধু তাই নয় তারা তাদের নিজেদের ক্যাডার এই বয়স্ক শিক্ষা কেন্দ্রে নিযুক্ত করছে। তাই আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যে তিনি যেন অবিলম্বে এই দলবাজী বন্ধ করার ব্যবস্থা করেন।

**শ্রী মনোরঞ্জন রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি এই সরকারের দৃষ্টি আকর্ষণ করতে চাই। বন্যা পীড়িত মেদিনীপুর জেলার কৃষকগণের বিশেষ করে দাশপুর এক নম্বর ব্লক এবং দুই নম্বর ব্লক এর তিনচারটা অঞ্চল এবং পাঁশকুড়ার এক নম্বর এবং দুই নম্বর ব্লক শুদ্ধ প্রভৃতি অঞ্চলে ব্যাপকভাবে খরার আগুনে জ্বলছে, ধান মাঠে পুড়ে যাচ্ছে জল নাই। তাই সেখানকার জনগণের পক্ষ থেকে আমি সরকারের কাছে দাবী করছি এই এলাকাকে অবিলম্বে খরা এলাকা বলে ঘোষণা করা হউক। সেখানকার কৃষকদের যথোপযুক্ত সাহায্য দেবার ব্যবস্থা করা হউক।

**শ্রীরাজ কুমার মণ্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয়

শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই এবং তার হস্তক্ষেপ প্রার্থনা করতে চাই। ১৯৭৯ সালে সমস্ত চটশিল্পের শ্রমিকরা ৫০ দিন ধর্মঘট করেছিল। সেই সময় একটা ট্রাইপার্টাইট চুক্তি হয়েছিল। সেই চুক্তি আজ পর্যন্ত চটকলের মালিকেরা কার্যকরী করছেন না। এই চুক্তি কার্যকরী না হওয়ার জন্য শ্রমিকেরা দারুণ অসন্তুষ্ট এবং শ্রমিকদের মধ্যে অশান্তি সৃষ্টি হয়েছে। বারে বারে সেই চুক্তিগুলিকে কার্যকরী করবার জন্য তারা ডেপুটেশান দিয়ে যাচ্ছেন যাতে সেই চুক্তিগুলি কার্যকরী হয় কিন্তু সেই চটকলের মালিকরা তাঁদের নিজেদের স্বাক্ষরিত চুক্তিগুলি কার্যকরী করতে চাচ্ছেন না। আমি মাননীয় শ্রমমন্ত্রীকে অনুরোধ করবো যাতে সেই চুক্তিগুলি কার্যকরী হয় তার জন্য তিনি অবিলম্বে ব্যবস্থা অবলম্বন করবেন।

**শ্রী জনমেজয় ওঝা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমার কেন্দ্র পটাশপুরের বিভিন্ন এলাকায় সন্ত্রাসের রাজত্ব চলেছে, সেখানে আইন শৃঙ্খলা বলে কিছু নেই। আইন শৃঙ্খলা সেখানে কয়েকজন সমাজবিরোধীদের হাতে এবং সেখানে মারপিট খুন জখম তারা করেই চলেছে। আমি পটাশপুরের সি. পি আই এর একটা বিবৃতি এখানে উল্লেখ করতে চাই, সেই বিবৃতিতে যে পটাশপুর থানার খড়ুই প্রভৃতি গ্রামে ১৫/২০ জন লোক যাদের সবাই জানেন সমাজ বিরোধী বলে, সরকারী খাতায় যাদের নাম লিপিবদ্ধ আছে, মার্কসের ভাষায় যাদের বলা হয় - লুমপেন প্রলেটেরিয়েট। যাদের কাজই হচ্ছে চুরি ডাকাতি করা, বর্গাদারদের ধান লুট করা, রায়ত কৃষকদের জমির উপর মিথ্যা বর্গাদার খাড়া করে অন্যের দখলী জায়গার উপর জবরদখলী করা। যখন যে দলের সরকার আসে তারা সেই দলে আশ্রয় নেয়।

এরা কংগ্রেসীদের সময়ে কংগ্রেসী, এখন এরা সি. পি. এম। সম্প্রতি সমাজ বিরোধীদের কাজের ফলে এরা সি পি এম কর্মীদের ছাড়া অন্য সমস্ত দলের কর্মীদের উপর মারপিট শুরু করেছেন এবং গত ৭ই আগষ্ট সি পি আই কর্মী সেখ কালুকে ধরে নিয়ে গেছে। এরা বলছে উক্ত সমাজ বিরোধীদের কাজের ফলে কয়েকজন জখম হয়, জীবনের আতঙ্কে কয়েকজন ঘর ছাড়ে। গত ৭/৮/৮০ তারিখে প্রকাশ্যে খাঁড়া হাতে কমিউনিস্ট কর্মী সেখ কালুকে জোর পূর্বক ধরে নিয়ে গিয়ে এদের একজন সেখ রহমানের বাড়ীতে ধরে নিয়ে যায়। লাঠি গুটি দিয়ে গলায় চাপ দিয়ে হত্যার চেষ্টা করে। পুলিশকে খবর দেওয়া হয়েছিল, পুলিশ এসেছিল, এসে তাকে সেই সেখ কালুকে উদ্ধার করেছিল, উদ্ধার করার পরে পুলিশ কয়েকজনকে ধরে নিয়ে যায়, তক্ষুনি সি পি এম-এর একজন কর্মী এসে পুলিশকে বাধা দেয়, পুলিশ নিষ্ক্রীয় হয়েযায়। এবং শুধু তাই নয়, গত ৩০শে জুলাই মজুরী বৃদ্ধির আন্দোলনের নামে কয়েকজন মারপিট করেছে ৩১শে জুলাই সেখ নাসেরের ঘর ভাঙে, আখড়ার মন্দিরের একটা মূর্তি ছিল, তাতে ঢুকে, সেখ মসলেমের ঘরে লাল পতাকা তুলে দিয়ে দখল করে নেয়। এমনিভাবে ক্ষেতমজুর গরীব চাষী ভানু শ্যামল, নন্দদুলাল মাইতি, চারুবালা মাইতি, বিমল চক্রবর্ত্তী প্রভৃতির জমি দখল করে জোর করে। এরা অনেক দিন আগে সি পি এম পার্টিতে ছিল। সমাজ বিরোধীদের দৌরাত্ম্যে আপনাদের পার্টি থেকে চলে গেছে। আপনারা খুব ভাল করে খোঁজ করুন। আপনাদের পার্টির মধ্যে বিশেষ করে নীচের তলায় সমাজ বিরোধীরা কিভাবে ঢুকে পড়ছে এবং কিভাবে দরিদ্র ক্ষেতমজুর, গরীব চাষী এদের উপর অত্যাচার করছে, সেটা দেখতে অনুরোধ করছি। সমাজ বিরোধীদের হাত থেকে দয়া-করে এদের রক্ষা করুন।

**শ্রী অজয় কুমার দে :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি বিশেষ ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করছি। আমাদর আরামবাগের বি ডি ও আজ দুবছর হয় বদলি হয়ে গেছে। সেখানে এখন জয়েন্ট বি ডি ও-কে বি ডি ও করে রাখা হয়েছে, কি স্বার্থে কার স্বার্থে জানি না। আজকে পঞ্চায়েত নির্বাচনের পরে বি ডি ও-দের যে সমস্ত কাজকর্ম তার বিশেষ গুরুত্ব আছে বলে মনে করি।

এই জয়েন্ট বি ডি ও তো জয়েন্ট বি ডি ও পদে রইলই, উপরন্তু তাকে এ্যাকটিং বি ডি ও হিসাবে কাজ করতে দেওয়া হয়েছে। আমি স্যার, এই সরকারের দুজন মন্ত্রীর উপর খুবই শ্রদ্ধাশীল ব্যক্তিগতভাবে, তার একজন মাননীয় প্রশান্ত শূর এবং আর একজন হচ্ছেন শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায়, তাঁদের উপর আমার আস্থা আছে, কিন্তু বুঝিনা এই শ্রী প্রশান্ত শূর মহাশয় যখন তারকেশ্বর মিউনিসিপ্যালিটিতে গিয়েছিলেন, সেখানে তৎকালে যে এ্যাডমিনিস্ট্রেটার ছিলেন আমরা বলেছিলাম একজন হোল টাইমার দিন, তখন তিনি বলেছিলেন হ্যাঁ দেব, তিনিই আবার বি ডি ও কে সেখানে এ্যাডমিনিস্ট্রেটার করে দিলেন। সেখানে ব্লকে বি ডি ও নেই, জয়েন্ট বি ডি ও নেই তিনি একাধারে জয়েন্ট বি ডি ও এবং বি ডি ও, তারপরে আবার পৌর সভার কাজ দেখতে দেওয়া হল ফলে কোনটাই সুষ্ঠুভাবে হচ্ছে না, এ বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করছি, এই কাজ যে যথাবিহিত ব্যবস্থা অবলম্বন করুন।

**শ্রী মাধবেন্দু মোহান্ত** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং সেই সঙ্গে ভূমি রাজস্ব মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি একটা গুরুত্বপূর্ণ উদ্বেগজনক ঘটনার প্রতি। নদীয়ার তেহট্টতে একটা এগ্রিকালচারাল ফার্ম ছিল এই ফার্মের মালিক দওরায়, নদীয়ার পাল চৌধুরীদেরই আত্মীয়। ২৭৬ একর জমি নিয়ে এই ফার্ম তৈরী হয়। পরবর্তীকালে দেখা যায় ফার্মের উদ্বৃত্ত জমি ভেস্ট হয়ে যায়, তখন ভেস্ট হওয়া কিছু জমি ফার্মের দখলীদার ব্যক্তিরা বিক্রী করে দেয় ভূয়া ক্রেতাদের কাছে। সরকারী এই জমি যে ভূয়া ক্রেতারা কেনে, তারা যখন রেকর্ড করার জন্য চেষ্টা করে, তখন কিছু ভূমি রাজস্ব বিভাগ ম্যালাফাইড ট্রানজেকশন বলে সেটা মেনে নেয় না। তখন ১৯৭২ সালের এই ভূয়া ক্রেতারা হাইকোর্টে দরখাস্ত করে যে সরকার যাতে এই জমি বিলি বন্টন না করতে পারে। হাইকোর্ট ইন্টেরিম ইনজাংশন দেন, সেই ইনজাংশন এখনও বলবৎ আছে কিন্তু সেখানে সেই দখলদারী কৃষকের যথারীতি দখল করে আছে তারা বলাবলি করছে কংগ্রেসের সন্ত্রাসের যুগে এই জমি কৃষকের দখল করে যে ফসল বুনেছে কিন্তু এই সম্প্রতি তার ব্যতিক্রম দেখা যাচ্ছে।

[2.50 - 3.00 p.m.]

কিন্তু সম্প্রতি দেখা যাচ্ছে পুলিশ ও জেলা প্রশাসন এ সম্পর্কে তৎপর হয়েছেন। সেই মাঠে পুলিশ ক্যাম্প বসিয়েছেন। আসল যারা কাল্টিভেটারস তাদের বোপন করা ফসল তাদের কাটতে দিচ্ছে না। কিন্তু সরকারী হারভেস্টিং পলেসি হচ্ছে, যে কৃষক ফসল আবাদ করেছেন সেই কৃষকই ফসল কাটবেন। কিন্তু সেই নীতির বিরুদ্ধে জেলা প্রশাসন পুলিশকে মদত দিচ্ছে এবং পুলিশ সেখানে একটা সন্ত্রাসের সৃষ্টি করেছে। গত ১৫/৮/৮০ তারিখে কৃষকরা যখন তাদের আবাদী জমি থেকে ফসল তুলছিল তখন পুলিশ মাঠে যায় এবং কৃষকদের বলে তোমরা থানায় চলো সেখানে এস ডি ও বি ডি. ও ও জে এল আর ও রয়েছেন এই ফসল কাটা সম্পর্কে আলোচনা হবে। এই বলে পুলিশ ২০ জন কৃষককে গাড়ীতে তুলে নেয় এবং তাদের থানায় নিয়ে আসে। তারা থানায় গিয়ে দেখে যে আলোচনা প্রস্তাবটি হচ্ছে একটা ধাপ্পা। পরবর্তী কালে ১৩২ কৃষকের বিরুদ্ধে এবং দুই জন বিশিষ্ট কৃষক নেতার বিরুদ্ধে পুলিশ মিথ্যা মামলা করেছে। তাই আমি অনুরোধ করছি যে অবিলম্বে ঐ মাঠ থেকে পুলিশ ক্যাম্প তুলে নেওয়া হোক এবং ঐ সমস্ত কৃষকদের বিরুদ্ধে যে মিথ্যা মামলা করা হয়েছে তা প্রত্যাহার করে নেওয়া হোক এবং বিশেষ করে আমি অনুরোধ জানাচ্ছি যে সরকারী নীতির বিরুদ্ধে যে কাজ হচ্ছে তা বন্ধ করা হোক এবং যার ফসল ফলিয়েছে সেই সব কৃষকদের ফসল কাটতে দেওয়া হোক। আমি দেখতে পাচ্ছি যে বামফ্রন্ট সরকারকে হেয় করার জন্য সরকারী প্রশাসন একটা প্রচেষ্টা চালিয়ে যাচ্ছে — এটা বন্ধ করার জন্য আমি মন্ত্রীসভাকে বিশেষভাবে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী কৃষ্ণধন হালদার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। দক্ষিণ ২৪ পরগণার কুলপি থানার অন্তর্গত বায়ুভলো, মুকুন্দপুর, হরিনারায়ণপুর প্রভৃতি গ্রামের ঘর বাড়ী পুকুর সব নদী গর্ভে চলে যাচ্ছে। অপর দিকে পলি পড়ে হলদিয়ার দিকে হুগলী নদীর নাব্যতা কমে যাচ্ছে। ১৯৭৬ সালে যখন নামখানা পাথরপ্রতিমা, কাকদ্বীপ এবং কুলপির একটা বিরাট অংশ নদী বাঁধ ভেঙ্গে লোনা জল এসে চাষের জমি ফসল ঘরবাড়ী ডুবিয়ে দিয়েছিল। তৎকালীন মুখ্যমন্ত্রী হেলিকপ্টারে করে দুবদিন দিয়ে সেইসব বন্যাক্রিষ্ট অঞ্চল দেখেন এবং ঐ আমলে কিছু টাকা ঐ বাঁধ মেরামতের কাজে বাযিত হয়। কিন্তু তৎকালীন কংগ্রেসী চ্যালা-চামুণ্ডারা সেই টাকার সামান্য অংশ টাকা ব্যয় করে বাকী টাকা আত্মসাৎ করে নেয়। ১৯৭৭-৭৮ সালে মাননীয় সেচ মন্ত্রী প্রভাস চন্দ্র রায় মহাশয় সরেজমিনে এটা তদন্ত করেন এবং সীমিত সংকুলানের ভিতর থেকে কিছু টাকা দিয়ে সেই বাঁধ মেরামত করা হয়েছে সেখানে রিং বাঁধ দেওয়া হয়েছে। তা সত্ত্বেও সেখানে অনেক জায়গা নদী গর্ভে চলে যাচ্ছে। ক্ষয় কিছুটা নিবারণ হয়েছে কিন্তু একেবারে রোধ করা যায় নি ক্রমশ ভেঙ্গে আসছে তাই আমি অনুরোধ করছি যে একটা মাষ্টার প্ল্যান করে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে টাকা আদায় করে সেখানে একটা ভাল ব্যবস্থা করা হোক যাতে ঐ এলাকার মানুষদের জীবন ও সম্পত্তি রক্ষা পায়।

**শ্রী পঞ্চানন দিকপতি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। দক্ষিণ থানার অধীনে সারলসিংহপুর মড়োখানায় দুটি হাসপাতাল রয়েছে। কিন্তু সেখানে দেখছি সাড়ে চার বছর ধরে কোন ডাক্তার নেই, কোন হেলথ এ্যাসিসটেন্ট নেই। সেখানকার জনসাধারণ কিভাবে যে কষ্ট পাচ্ছে তা ভাষায় বর্ণনা করা যায় না। যাতে অতি সত্বর সেখানে ডাক্তার এবং হেলথ এ্যাসিসটেন্ট পাঠানো হয় তার জন্য আমি বিশেষ ভাবে অনুরোধ জানাচ্ছি। আর একটি বিষয়ে আমি স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে বহু দিন ধরে সেখানে কোন গৃহ নির্মাণের ব্যবস্থা নেই রাস্তাঘাট নেই। যাতে অতি সত্বর সেখানে এই সব ব্যবস্থা করা হয়, তার জন্য আমি স্বাস্থ্য মন্ত্রীর বিশেষভাবে দৃষ্টি আকর্ষণ করছি

**শ্রী শিবনাথ দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি ঠিক বুঝতে পারছি না এই সরকার দেশ চালাচ্ছে, না বাজার সরকারের কাজ করছে — সারা দেশ সিমেন্টের জন্য হাহাকার করছে এবং সরকার নিজেও সিমেন্ট নেই বলে চীৎকার করছেন, সিমেন্ট নেই বলে দেশের নানা রকম গঠনমূলক কাজ ব্যাহত হচ্ছে বলছেন, ঠিক সেই সময় দেখা যাচ্ছে কলাইকুণ্ডায় কয়েক লক্ষ বস্তা সিমেন্ট সরকারী অব্যবস্থার জন্য নষ্ট হল। গত বছর ওখানে ২/২।। লক্ষ বস্তা সিমেন্ট খোলা জায়গায় পড়ে ছিল। বর্ষার জল পেল। তার ফলে সমস্ত সিমেন্ট জমে গেল। ইবাঙ্ক সিমেন্ট ডিস্ট্রিবিউটরস তারা সেই জমা সিমেন্টগুলি গুড়ো করে বস্তা ভর্তি করে দিলেন। যে বস্তাগুলি ভাল ছিল সেগুলিকে খুলে ফেলে এবং গভর্নমেন্ট বোধ হয় রিব্যাগিং করার সুযোগ দিয়েছিলেন, তাই সেগুলিকে আবার রিব্যাগিং করে হল সিমেন্ট কমিয়ে। ডিলারদের ঘাড় ভাঙা যাচ্ছে, তারা জনসাধারণকে খারাপ সিমেন্ট দিতে বাধ্য হয়ে দিচ্ছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত বছর এই ভাবে ৪।। লক্ষ টন সিমেন্ট জমে নষ্ট হয়েছে। এত সিমেন্ট নষ্ট হওয়া সত্ত্বেও সরকার কিছুই করলেন না। এই বছরও ঠিক একই অবস্থা হয়েছে কলাইকুণ্ডায় খোলা মাঠের উপর হাজার হাজার বস্তা সিমেন্ট পড়ে রয়েছে, তার উপর একটা ত্রিপল চাপা দেওয়া হয়েছে। এর ফলে বর্ষার জল লেগে বহু সিমেন্ট নষ্ট হবার আশঙ্কা রয়েছে। সুতরাং সেদিকে লক্ষ্য দেবার জন্য আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সন্দীপ দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আশা করে ছিলাম কৃষি মন্ত্রী উপস্থিত থাকাকালীন মেনশান করব। আমি তাকে বলেছিলাম আপনার দপ্তর সম্পর্কে একটা মেনশান করব,

আপনি উপস্থিত থাকলে ভাল হয়। কিন্তু চলে গেছেন। যাই হোক আমার বক্তব্য আমি বলছি। আলুর মূল্য অস্বাভাবিকভাবে বেড়ে গেছে। বিধানসভায় কৃষি বাজেটের সময় আমরা আলোচনা করেছিলাম যে কৃষকরা আলুর উৎপাদন মূল্য পায় না। উৎপাদন মূল্যের ২৫ পয়সাও তারা পায় না, অথচ আজকে বাজারে ২।। টাকা দরে আলু বিক্রী হচ্ছে। আমি এই প্রসঙ্গে উল্লেখ করতে চাই ১৯৭৮ সালে ভয়াবহ বন্যার সময় আলুর দাম ২ টাকার উপর হয়েছিল, সেই সময় সরকার সচেতন ছিলেন। মুখ্যমন্ত্রী বিবৃতি দিয়েছিলেন ১।। টাকার বেশী দরে বাজারে আলু বিক্রী হতে পারবে না। বিভিন্ন সমাজসেবী প্রতিষ্ঠান এবং আমাদের দলের কর্মীরা অনেক জায়গায় অর্গানাইজ করেছিল, যার ফলে ১।। টাকার বেশী দামে কোথাও আলু বিক্রী হয়নি। আজকে দেখা যাচ্ছে আলুর ২।। টাকায় উঠে গেছে। মাননীয় কৃষিমন্ত্রী এতদিন বাদে বলছেন আমরা এটার মোকাবিলা করব। আর কবে করবেন? চাষীরা আলুর দাম পাচ্ছে না, অথচ জনসাধারণকে ২।। টাকা দরে আলু কিনতে হচ্ছে।

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে গভর্নমেন্টের চীফ হুইপ আছেন, পার্লামেন্টারী এ্যাফেয়ারসের মিনিস্টারও আছেন, ইন দেয়ার উইসডোম এত বড় একটা মর্মান্তিক ঘটনা যেখানে আলোচনা হয়ে গেল, উই এ্যাপ্রিসিয়েট দি জেসচার অব দি গভর্ণমেন্ট এ্যাণ্ড ফর দি টাইম এ্যালোটেড বাই ইউ, স্যার, আমি মনে করি এই সেশানে এ্যাডজোর্নমেন্ট মোশন, রেজলিউশান কিম্বা মোশান আণ্ডার রুল ৬৫,৮৫,১৯৪ যদি এ্যাকসেপটেড হত তাহলে বলার কিছু ছিল না। উনি ডিক্লারেশন দিয়েছেন ৩ সপ্তাহের মত অধিবেশন চলবে। কিন্তু কতকগুলি বার্নিং প্রবলেম অব দি স্টেট এ্যাণ্ড অব দি কান্ট্রি এ্যাট লার্জ আছে, সেগুলির আলোচনা আমরা চাই। আমি গভর্ণমেন্টের চীফ হুইপকে অনুরোধ করব বিদ্যুতের ব্যাপারে ১৬৯ যে রেজলিউশান দিয়েছেন তার স্কোপ সীমিত। বিদ্যুৎ সম্বন্ধে আলোচনা করতে চাই। এতে মনে হয় না এটা সম্ভব হবে। আমরা মোশান দিলে আপনি সম্মতি না দিলে এ্যাকসেপটেড হবে না। তারপর আমরা ডেটিরিয়রেটিং ল এ্যাণ্ড অর্ডার সিচুয়েসান নিয়েও আমরা আলোচনা করতে চাই, স্পাইরেলিং অব প্রাইস অব এসেনসিয়্যাল কমোডিটিজ নিয়েও আলোচনা করতে চাই এবং সম্প্রতিকালের বন্যা, আসাম রিফিউজি সম্বন্ধেও আলোচনা করতে চাই। আমরা ৪টি এসেনসিয়্যাল আইটেমস নিয়ে আলোচনা করতে চাই। এটা বাজেট সেশান নয় যে দফাওয়ারী বাজেট আলোচনায় আমাদের বক্তব্য বিস্তৃতভাবে বলতে পারব। স্যার, আমার বক্তব্য হল আপনি, সরকার পক্ষ সম্মতি দিলে তবেই এটা সম্ভবপর হবে।

আপনারা যদি আমাদের নিয়ে বসেন — আজকে লিডার অব দি হাউস নেই সকলে আলোচনা করে এই ৪টি বিষয়ে যদি সুযোগ দেন তাহলে ভাল হয়। নং ওয়ান হচ্ছে ইলেকট্রিসিটি।

[3.00 - 3.45 p.m.]

**(Including adjournment)**

**শ্রী দীনেশ মজুমদার :** কেন মালদহের ব্যাপারটা তো দেওয়া হয়েছে।

**ডাঃ জয়নাল আবেদিন :** একটা দিলে তো চলবে না। Maldah is not the panacea of the ailments of the State.

আপনি স্যার, বলে দিন যে এডজোর্নমেন্ট মোশান, ১৮৫, ১৯৪, ১৬৫-এ কিসে আমাদের আলোচনার সুযোগ দেবেন। আমরা যেগুলি নিয়ে আলোচনা করতে চাই সেগুলি হচ্ছে, electricity, deteriorating law and order sitution, high price of essential commodities and flood and situation arising out of influx of refugees

from Assam. আসামের আলোচনা ভেঙ্গে গিয়েছে বলে, We are apprehensive of further influx. এই ৪টি বিষয়ে আমরা আলোচনা চাই। গভর্নমেন্টের সঙ্গে আলোচনার পর আপনি স্যার, বলুন কি ভাবে এগুলি আলোচনায় আসবে এই অনুরোধ করছি।

**শ্রী মহম্মদ সোহরাব :** স্যার, পরশুদিন মাননীয় উচ্চশিক্ষা দপ্তরের মন্ত্রীমহাশয় ছিলেন আমরা বলেছিলাম এম এল. এদের মধ্যে আমরা অনেকেই রবীন্দ্র রচনাবলী কিনতে চাই কিন্তু যে ভাবে লাইন দিয়ে তারজন্য ফর্ম নিতে হচ্ছে সেটা আমাদের পক্ষে সম্ভব নয় তাই রবীন্দ্র রচনাবলী যাতে এম. এল. এ-রা পান সেই ব্যবস্থা করুন। আজকে স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয়কে সেই অনুরোধ আবার করছি।

**মিঃ স্পীকার :** ফর্ম এসে গিয়েছে, আপনারা নেবেন, আমার অফিস থেকেই বিলি করা হবে।

**শ্রী সন্দীপ দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য ডাঃ জয়নাল আবেদিন যে বক্তব্য রাখলেন জনতা পার্টির পক্ষ থেকে আমি তাঁর সেই বক্তব্যকে সমর্থন করছি।

**শ্রী রজনীকান্ত দলুই :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য ডাঃ জয়নাল আবেদিন যে সাজেসান রেখেছেন বা যে আবেদন রেখেছেন আমরাও সেই আবেদন রাখছি ঐ ৪টি বিষয় যেগুলি বার্নিং ইস্যু সেটা যেন আলোচিত হয় এই সেশানেই।

**শ্রী দীনেশ মজুমদার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, উনি যে বিষয়গুলি নিয়ে আলোচনার কথা বললেন সেটা নিয়ে আমরা আলোচনা করবো, আপনার সঙ্গেও আলোচনা করবো এবং ভেবে দেখবো কি ভাবে করা যায়।

**মিঃ স্পীকার :** লিডার অব দি হাউস আসুন, তাঁর সঙ্গে আলোচনা করি, বিজনেস এ্যাডভাইসারি কমিটিতে আলোচনা হোক এবং দেখা যাক কি ভাবে করা যায়।

**শ্রী সত্য রঞ্জন বাপুলী :** স্যার, দীনেশবাবু বললেন ভেবে দেখবেন, আমার অনুরোধ, হাউস তো এবারে বেশীদিন চলবে না, এই ভাবতে ভাবতে হাউসের সমাপ্তি ঘোষণা যেন না হয়।

**শ্রী দীনেশ মজুমদার :** অতীতে তো হয়নি কোনদিন।

## Laying of Report

## The Annual Report of the West Bengal College Service Commission

**Shri Bhabani Mukherjee :** Sir, with your permission, I beg to lay the Annual Report of the West Bengal College Service Commission for the period from the 1st November, 1979 to the 31st December, 1979.

**মিঃ স্পীকার :** আমি কার্য উপদেষ্টা কমিটির ৬৮তম প্রতিবেদন পেশ করছি। এই কমিটির বৈঠক গতকাল ২০শে আগষ্ট ১৯৮০ তারিখে আমার কক্ষে অনুষ্ঠিত হয়েছে। এই বৈঠকে ২৫শে আগষ্ট থেকে ২৮শে আগষ্ট ১৯৮০ তারিখ পর্যন্ত বিধানসভার কার্যক্রম ও সময়সূচী নিম্নলিখিতভাবে নির্ধারণের সুপারিশ করা হয়েছে।

Monday, 25-8-80 – (i) The West Bengal Scheduled Castes and

Scheduled Tribes (Reservation of Seats in Services and Posts) (Amendment) Bill, 1980. (Introduction, Consideration and Passing) – 1½ hours

(ii) The City Sessions Court (Amendment) Bill, 1980, (Introduction, Consideration and Passing) – 1 hour.

(iii) The City Civil Court (Amendment) Bill, 1980. (Introduction, Consideration and Passing) – 1 hour.

Tuesday, 26-8-80 – (i) Government Resolution regarding raising of borrowing capacity of the West Bengal State Electricity Board from 350 crores to 450 crores-Notice given by shri Jyoti Basu, Chief Minister

– 1½ hour

(ii) The Commission of Inquiry (West Bengal Amendment) Bill, 1980 (Introduction, Consideration and Passing)

– 1 hour

Wednesday, 27-8-80 The West Bengal Cultural Institutions (Taking over of Management) Bill, 1980, as reported by the Select Committee, (Consideration and Passing)

– 3 hours.

Thursday, 28-8-80 The West Bengal Government Premises (Tenancy Regulation) (Second Amendment) Bill, 1980. (Introduction, Consideration and Passing) – 1 hour.

আমি এখন সংসদীয় দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রীমহাশয়কে এই প্রস্তাব আনুষ্ঠানিকভাবে সভায় পেশ করার জন্য অনুরোধ করছি।

**শ্রী ভবানী মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কার্য উপদেষ্টা কমিটির ৬৮তম প্রতিবেদন আমি আনুষ্ঠানিকভাবে সভায় পেশ করছি এবং মাননীয় সদস্যদের তা গ্রহণ করার জন্য অনুরোধ করছি।

**মিঃ স্পীকার :** আশা করি মাননীয় সদস্যগণ এতে সম্মত আছেন।

(মাননীয় সদস্যগণ সম্মতি দেওয়ার পর)

কার্য উপদেষ্টা কমিটির ৬৮তম প্রতিবেদন গৃহীত হল

## The West Bengal Panchayat (Amendment) Bill, 1980

**Shri Debabrata Bandyopadhyay :** Sir, I beg to introduce the West Bengal Panchayat (Amendment) Bill, 1980.

(Secretary then read the title of the Bill)

**Shri Debabrata Bandyopadhyay :** Sir, I beg to move that the West Bengal Panchayat (Amendment) Bill, 1980, be taken into consideration.

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটি ছোট্ট সংশোধনী বিল আমি হাউসের কাছে উপস্থাপিত করেছি মাননীয় সদস্যদের বিবেচনার জন্য এবং গ্রহণ করার জন্য। আপনারা সকলেই জানেন গত দু বছর ধরে পঞ্চায়েতের মাধ্যমে প্রচুর কাজ অনুষ্ঠিত হচ্ছে এবং পঞ্চায়েতের উপর বিভিন্ন বিভাগের প্রচুর কাজ ন্যস্ত হয়েছে। এই কাজগুলি তিনটি স্তরে পঞ্চায়েতের মাধ্যমে সম্পন্ন হচ্ছে। এই তিনটি স্তরের অন্যতম স্তর হচ্ছে জেলাপরিষদ। পঞ্চায়েত আইনে আছে যে জেলা পরিষদের কার্য নির্বাহের জন্য সরকারের দ্বারা নিযুক্ত হবেন একজন এক্সিকিউটিভ অফিসার। এই এক্সিকিউটিভ অফিসারের কাজের জন্য যে রুলস বা নিয়মাবলী রচিত হয়েছে তাতে প্রায় ১১/১২টি কাজ ডিউটি [illegible] রয়েছে। আমাদের সরকার জেলা ম্যাজিস্ট্রেট বা ডি সি কে এই এক্সিকিউটিভ অফিসারের পদে নিযুক্ত করেছেন। একথা আমরা সকলেই জানি যে জেলা ম্যাজিস্ট্রেট বা ডেপুটি কমিশনারদের প্রচুর কাজ সম্পন্ন করতে হয় এবং এখন এর অতিরিক্ত হিসাবে পঞ্চায়েত, জেলাপরিষদের এক্সিকিউটিভ অফিসার হিসাবে তাদের কাজ করতে হচ্ছে। আমি আগেই বলেছি, গত দু বছর ধরে পঞ্চায়েতের মাধ্যমে বহু কাজ সম্পন্ন হচ্ছে। আমি [illegible] তাদের সময় বলবার চেষ্টা করবো বহু কাজ কি ভাবে কোন স্তরের মাধ্যমে হচ্ছে। সেই সময় আমি বলব, জেলা পরিষদের মাধ্যমে কি কি কাজ হচ্ছে। স্থায়ী কমিটি বা স্ট্যান্ডিং কমিটি রয়েছে যেখানে সাধারণভাবে এক্সিকিউটিভ অফিসারদের থাকার কথা। আমি এটা অনুভব করছি যে জেলা ম্যাজিস্ট্রেট, সমাহর্তা অথবা ডি সি তাদের নির্দিষ্ট যেসমস্ত আছে স্ট্যাটুটারি অবলিগেশান আছে সেটাই প্রচুর তাঁর উপর এই পঞ্চায়েত, জেলা পরিষদের এক্সিকিউটিভ অফিসার হিসাবে প্রচুর কাজ তাদের সম্পন্ন করতে গেলে যে পরিমাণ সময় দেওয়া দরকার জেলা সমাহর্তা বা ডি সিদের পক্ষে সে সময় দেওয়া সম্ভব হচ্ছে না। সেইজন্য আমাদের সরকার স্থির করেছেন যে সমাহর্তা ছাড়াও, এক্সিকিউটিভ অফিসার ছাড়াও একজন এ্যাডিশনাল এক্সিকিউটিভ অফিসার নিয়োগ করা হোক। পঞ্চায়েত আইনের ১৩৬ ধারায় এক্সিকিউটিভ অফিসার নিয়োগের প্রস্তাব আছে। কিন্তু এ্যাডিশনাল এক্সিকিউটিভ অফিসার নিয়োগের কোন ব্যবস্থা নেই। সেইজন্য এই বিল আজকে আপনাদের সামনে উপস্থাপিত করছি যাতে তাদের কাজ লাঘব করার জন্য এবং বিশেষ করে ঠিক ঠিক ভাবে জেলা পরিষদের কাজ চালাবার জন্য একটা ফুল টাইম এ্যাডিশনাল এক্সিকিউটিভ অফিসার নিয়োগ করা হোক, এই প্রস্তাব আপনাদের সামনে রাখছি। আশা করছি এই ব্যাপারটা বিতর্কিত বিষয় হবে না। মাননীয় সদস্যরা এ বিষয়টি বিবেচনা করবেন এবং গ্রহণ করবেন।

**মিঃ স্পীকার :** এখন বিরতি, আবার ৩টে বেজে ৪৫ মিনিটে হাউস বসবে।

[3.45 - 3.55 p.m.]
**(after adjournment)**

**শ্রী শশবিন্দু বেরা :** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, আজকে আমাদের পঞ্চায়েত মন্ত্রী মহোদয় যে বিল এনেছেন সেই বিল সম্বন্ধে উনি বলেছেন যে, এটা একটা সংক্ষিপ্ত সংশোধনী বিল। সংশোধনীর পরিমাপও সংক্ষিপ্ত, কিন্তু তার মধ্যে কিছুটা গুরুত্বও আছে। এটা সত্য কথা যে, আমাদের জেলা ম্যাজিস্ট্রেট এবং ডেপুটি কমিশনাররা তাঁদের স্বাভাবিক পদাধিকারের যে দায়-দায়িত্ব সেই দায় দায়িত্ব পালন করবার পর পঞ্চায়েত আইনে নির্দিষ্ট ১১/১২ দফা আজ যদি তাঁদের দেখতে হয় জেলা পরিষদের প্রশাসনে, তাহলে তাঁদের পক্ষে সময় সংকুলান হয় না, কাজের অসুবিধা হয়। কাজেই সেদিকে লক্ষ্য রেখে এ্যাডিশানাল একজিকিউটিভ অফিসার নিয়োগ করবার বিধান রেখে এই সংশোধনী আইন আনা হয়েছে। তারা হোলটাইম জেলা পরিষদের কাজ কর্ম করতে পারবেন। জেলা পরিষদের কাজ সুষ্ঠুভাবে চালানোর জন্য এই ব্যবস্থা আবশ্যিক ছিল। সেদিক থেকে এই আইনের বিরুদ্ধে বলবার মত কিছু নেই। বিরোধী পক্ষ থেকেও এই সংশোধনীর উদ্দেশ্যকে সংশোধন করবার মত নেই। কিন্তু একটা বিষয়ে আমি বক্তব্য রাখতে চাই। মন্ত্রী মহাশয় ভাল মানুষ, তিনি চান পঞ্চায়েত ব্যবস্থা ভালভাবে চলুক। তিনি চাইছেন এই ব্যবস্থা পঞ্চায়েতের কাজ-কর্মের সহায়ক হোক এবং তিনি দেখাতে চাইছেন যে, পঞ্চায়েতের মাধ্যমে প্রচুর কাজকর্ম করা হচ্ছে। তাদের হাতে প্রচুর আর্থিক এবং অন্যান্য ক্ষমতা ন্যস্ত রয়েছে। কিন্তু মুসকিল হচ্ছে এই যে, তার উপযুক্ত সুপারভিসন ব্যবস্থা নেই, যেটা থাকা উচিত ছিল। এ বিষয়ে আমার কিছু ব্যক্তিগত অভিজ্ঞতা আছে। পঞ্চায়েত ব্যবস্থা প্রবর্তিত হবার পূর্বে আমাদের যে ভিলেজ সেলফ গভর্ণমেন্ট এ্যাক্ট ছিল তাতে সেখানে ইউনিয়ন বোর্ড, ইউনিয়ন কোর্ট, ইউনিয়ন বেঞ্চগুলি ছিল এবং সেগুলি ডিষ্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট, এস. ডি ও এবং সার্কেল অফিসাররা তদারক করতেন। এই তদারকি আবশ্যিক ছিল এবং সেই আবশ্যিকতা আজও দূরীভূত হয়নি। আমাদের যে অভিজ্ঞতা তার থেকে একথা সুস্পষ্টভাবে বলতে পারি। খবরের কাগজে আমরা পঞ্চায়েতগুলির দুর্নীতি এবং তার হিসাবনিকাশের কথা প্রায়ই দেখতে পাই। মন্ত্রী মহোদয়ও নিজেই উল্লেখ করেছেন যে, তিনি অনেক পঞ্চায়েত থেকে হিসাব নিকাশ পাননি এবং যেগুলি পেয়েছেন সেগুলিও সম্পূর্ণ নয়। এগুলির ক্ষেত্রে উপযুক্ত তদারকি ব্যবস্থা থাকলে আমার মনে হয় পঞ্চায়েত ব্যবস্থার মধ্যে যে দুর্নীতি এবং বে-আইনী কার্যকলাপ চলছে সেগুলি চলতে পারত না এবং পঞ্চায়েত বোধ হয় আরো সুষ্ঠুভাবে কাজ করতে পারত। যারা বি. ডি ও তারাও একজিকিউটিভ অফিসার। পঞ্চায়েতে তাঁদের নিজেদের হাতে নেতৃত্ব নেই, কর্তৃত্ব নেই। তাঁরা যোগ্য, শিক্ষাগত বা অন্যান্য দিক থেকে পরীক্ষিত। তারজন্যই তাদের বিস্তৃত ক্ষেত্রে তাদের হাতে শাসন ব্যবস্থার দায়-দায়িত্ব দেওয়া হয়। কিন্তু এই যে তাদের বেটার ডিসক্রিসান, বেটার জাজমেন্ট এগুলি তারা পঞ্চায়েত প্রশাসনে প্রয়োগ করতে পারেন না। আমি অনেক বি. ডি. ওর মুখ থেকে বলতে শুনেছি যে, আমাদের কিছু করবার নেই, আমরা পোষ্ট অফিস। আমরা চুপ করে বসে থাকি। এই চুপ করে বসে থাকার ফলে এই পঞ্চায়েতগুলি নিজেদের ক্ষমতার পরিমাপ করতে পারে না, ফলে অন্যায় করে বসেন। এগুলি সংশোধন করবার অবকাশ থাকে না। আপনারা জানেন, আমরা এঁদের এই যে একজিকিউটিভ অফিসার করে রাখি এর ফল কি হয়েছে। সেটা বলছি। এটা একটা মারাত্মক ব্যবস্থা। পঞ্চায়েত বা জেলা পরিষদ তারা যাতে পূর্ণ কর্তৃত্ব নিয়ে শাসন কার্য চালাতে পারেন তারজন্য এই যে একজিকিউটিভ, এ্যাডিশন্যাল একজিকিউটিভ অফিসার নিয়োগ করবেন, পঞ্চায়েত সংস্থাগুলি যদি মনে করেন যে কাজটা তাদের পছন্দ মত হয়নি এবং রেজোলিউশান নিয়ে সরকারকে যদি জানায় তাহলে তার ফলাফলটা মারাত্মক হচ্ছে। এই ব্যবস্থা থাকার ফলে বেশীর ভাগ ক্ষেত্রেই এই অফিসারকে পঞ্চায়েত বডিতে সাব-সারভিয়েন্ট থাকতে হচ্ছে। তাদের বিরুদ্ধে বলবার অধিকার নেই। কারণ

তাদের বিরুদ্ধে বললে পঞ্চায়েত সমিতি হোক বা জেলা পরিষদ হোক বা যে কোন স্তরেই হোক তাদের সেখান থেকে সরিয়ে দেওয়া হবে। কাজেই পঞ্চায়েত যে সমস্ত অন্যায় এবং অপরাধ করছে, বে-আইনী কাজ করছে সেগুলি এরা পরোক্ষে স্বীকার করে নিচ্ছেন। আমাদের প্রত্যক্ষ অভিজ্ঞতা কি? আপনারা দেখেছেন, হিসাব-নিকাশের ভুল-ত্রুটি অনেক হয়েছে। পঞ্চায়েতে বি ডি ও বা তার অধিনস্থ যে কোন অফিসার আইনের যথাযথ বিধি প্রয়োগ করতে পারেন। কিন্তু পঞ্চায়েত তা হতে দিচ্ছে না। আপনারা জানেন, পঞ্চায়েত সমিতির অধীনে স্থায়ী সমিতি রয়েছে। পঞ্চায়েত সমিতির মধ্যে বিভিন্ন প্রকার দায়-দায়িত্ব এই স্থায়ী সমিতিগুলির উপর অর্পিত হয়েছে। কর্ম বিভাগের দ্বারা এদের উপর কাজের দায়িত্ব ন্যস্ত থাকে। আমি সব ক্ষেত্রের উল্লেখ করতে চাচ্ছি না। আমার বক্তব্য হচ্ছে, যেখানে ন্যায় সঙ্গতভাবে টিউবওয়েল দেওয়ার কথা সেখানে হয়তো বিশেষ কারণে হয়তো দলীয় স্বার্থ হয়তো দলীয় মনোভাবের দ্বারা পরিচালিত হয়ে উপযুক্ত স্থানে টিউবওয়েল না বসিয়ে অন্য জায়গায় বসানো হয়। স্কুল যেখানে হওয়া বাঞ্ছনীয় সেখান থেকে সরিয়ে দেওয়া হয় — এই ঘটনা ঘটেছে। একজিকিউটিভ অফিসাররা চোখ বুজে এগুলি দেখতে বাধ্য হচ্ছেন। কিন্তু এগুলির ক্ষেত্রে আমি আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাচ্ছি না। আমি দৃষ্টি আকর্ষণ করছি সেই সমস্ত ক্ষেত্রে যে সমস্ত ক্ষেত্রে চূড়ান্ত বে-আইনী হচ্ছে। আপনি জানেন, পঞ্চায়েতে ৬টি স্থায়ী সমিতি আছে, সংখ্যা বর্ধিত করবার ব্যবস্থাও আছে। মূল আইনে ৬টি স্থায়ী সমিতি করবার ব্যবস্থা ছিল। তার বাইরে গুরুত্বপূর্ণ স্থায়ী সমিতি হয়েছে এবং তার আবশ্যকতা আছে। এমন একটা স্থায়ী সমিতি হচ্ছে উন্নয়ন ও ভূমি সংস্কার স্থায়ী সমিতি। এখন যে কোন পঞ্চায়েত সমিতির এলাকার মধ্যে ভূমি সংক্রান্ত সমস্যা বা বিরোধ যা ঘটছে, সেগুলি সংশ্লিষ্ট পঞ্চায়েত সমিতির ও স্থায়ী সমিতির হাতে যাচ্ছে। তারা মনে করছে এই সব ক্ষেত্রে প্রচলিত যে আইন আছে সেটেলড ল যা আছে তার বাইরেও বোধ হয় তাদের সীমাহীন ক্ষমতা আছে। তাদের ক্ষমতার পরিমাপ তারা বিচার করতে পারছে না। ফলে তাদের বহু কাজ আইনের বিরুদ্ধে যাচ্ছে।

এমন বহু দৃষ্টান্ত আমার কাছে বার বার এসে উপস্থিত হয়েছে। তাঁরা কাজ কি রকম করেছেন? দু পক্ষ, তাদের সম্পত্তির পার্টিশান, নিয়ে গোলমাল। এক পক্ষ অভিযোগ করলেন। পঞ্চায়েত প্রধান বা সমিতির পক্ষ থেকে বলা হয় যে আমরা যাচ্ছি তোমাদের সীমা নির্ধারণ করতে। পঞ্চায়েত সমিতি ক্ষমতা প্রয়োগ করে নূতন করে সীমা নির্ধারণ করতে গিয়ে এক পক্ষের একটি স্থায়ী চালা ঘর ভেঙ্গে দিয়ে এলেন। এই রকম ঘটনা ঘটেছে হয়ত মাপ জোকের ব্যাপারের ক্ষেত্রে তাঁরা ঠিক কাজ করেছেন। কারও বেড়া কেটে দিতে হয়েছে, কারও বা চালা ঘরে এক অংশ ভেঙ্গে সীমা নির্ধারণ করতে হয়েছে কিন্তু আইনে আছে কোন চালা বা ঘর কারও দখলে ৩ বছর থাকলে তাকে ভাঙ্গবার আগে আদালতের আদেশ নিতে হয়, আইনের মাধ্যমে কোর্টের মাধ্যমে করতে হয়। অন্য ভাবে করা যায় না। এই যে আইনকে অতিক্রম করে পঞ্চায়েতের ক্ষমতা প্রয়োগ করবার চেষ্টা এটা ঠিক নয়। এমন বহু অন্যায় আমি দেখেছি, স্পীকার মহাশয়ের কাছে অন্য প্রকার একটি বেআইনী কাজের নজির দেখেছি, ফটোষ্ট্যাট কপি দিচ্ছি।

একজন লোকের উপর জোর করে বর্গা চাপানোর চেষ্টা করা হয়েছে, কোর্টে গিয়ে প্রমাণিত হল যে জমির যথার্থ চাষী মালিক নিজে। তথাকথিত বর্গাদার দাবী করছে আমি ফসল তুলব, পঞ্চায়েত থেকে বলা হল অন্যায় করে যে ঐ বর্গাদার জমি চাষ করেনি কিন্তু বর্গাদারকে চাষের খরচ দিতে হবে, আইনতঃ যিনি চাষ করবার মালিক এবং যিনি প্রকৃত চাষ করেছেন তিনি ফসল কিছু পান আর নাই পান, চাষের খরচ ২০০ টাকা দিতে হবে ঐ জোর করেসাজা বর্গাদারকে। আরও সব ঘটনা ঘটেছে এই রকম সব দৃষ্টান্ত আছে। এঁদের আইন গুলির সম্বন্ধে জ্ঞান থাকা উচিত, যেহেতু সব ক্ষেত্রে

জ্ঞান থাকার কথা নয়, কাজেই এদের উপর সুপারভিশন থাকা উচিত। কিন্তু সরকারী কর্মচারীদের এঁদের দয়ার উপর বসে চাকরি করতে হয়। বি ডি. ও বা আর ও অফিসার, ডিসট্রিক্ট ম্যাজিস্ট্রেটের কথা বলা চলে। কিছুদিন আগে খবরের কাগজে বেরিয়েছিল যে হুগলী জেলা পরিষদের চেয়ারম্যান ম্যাজিস্ট্রেটের উপর তদারকি করছেন। খবরের কাগজের খবর কে অনেকে মিথ্যা বলেন কিন্তু এক্ষেত্রে অবিশ্বাস করার কোন কারণ নেই তাঁর উপর তদারকি চলছে। তিনি ভয় করছেন হয়ত কিছু বলতে গেলে তাঁর বিরুদ্ধে রেজলিউশন আনা হবে। তাঁকে স্থানান্তরিত হতে হবে। একজিকিউটিভ অফিসার জেলা ম্যাজিস্ট্রেট সকলেই এই ভয় করছেন। ভয়, হয়ত রেজলিউশন আনা হবে। মূল আইনে বলেছে জেলা পরিষদের মোট সদস্য সংখ্যার অর্ধেকের বেশীর ভোটের বিরুদ্ধে একটা রেজলিউশন হলে এক্সিকিউটিভ অফিসার স্থানান্তরিত হবেন। এই নীতি মেনেই এ্যাডিশনাল একজিকিউটিভ অফিসার নিয়োগ করেছেন স্থায়ীভাবে। তাঁদের বিরুদ্ধে জেলা পরিষদ যদি সিদ্ধান্ত গ্রহণ করেন, সদস্য সংখ্যার অর্ধেকের বেশী লোকের মতের উপর ভিত্তি করে তাহলে তাঁকে সরকার সরিয়ে আনতে বাধ্য হবেন। কাজেই আমার মনে হয় এই সব আই. এ. এস ক্যাডার সিভিল সার্ভিস, বি সি এস ক্যাডার অফিসার তাঁদের সব সময় সংকোচের সঙ্গে কাজ করতে হবে, এ্যাট দি প্লেজার অফ দি জেলা পরিষদ এই ভাবে তাঁকে কাজ করতে হবে, তা না হলে তার বিরুদ্ধে হয়ত রেজলিউশন হতে পারে, তাঁকে স্থানান্তরিত করার চেষ্টা হতে পারে। পঞ্চায়েত [illegible] কথা [illegible] কাজ করছেন না। দেশের সেটেলড ল, সেই সেটেলড লয়ের বিরুদ্ধে তাদের কাজের নমুনা দিয়ে আমি একটি কথা বলছি। আমার প্রত্যক্ষ অভিজ্ঞতা পঞ্চায়েতের মধ্যে বি ডি ও, জে এল আর ও আছেন। ভূমিসংক্রান্ত ব্যাপারে উন্নয়ন ও ভূমি সংস্কার স্থায়ী সমিতি [illegible] ক্ষমতার অধিকার নিয়েছেন। সেই ক্ষমতার ব্যাপারে আইনের বিরোধী কাজ হচ্ছে। কি রকম আমি দৃষ্টান্ত দেখিয়ে দিচ্ছি

[3.55 - 4.05 p.m.]

আমার শ্যামপুরে গৌর মোহন রায়ের এক বড় ভাইকে কিছু জমি সরকার পারমানেন্ট সেটেলমেন্ট দিয়েছিলেন। যারা পঞ্চায়েতে ঐ স্থায়ী সমিতিতে আছেন তাদের এটা বোঝা উচিত ছিল এতে দেওয়া হয়েছে হেরিডিটেটারি রাইট। পারমানেন্ট সেটেলমেন্ট যাকে দেওয়া হয়েছে, তিনি যদি মারা যান তাহলে সে সম্পত্তি কোথায় যাবে? একজন হিন্দু ইয়া ডাইস ইনটেস্টেট তাহলে হিন্দু সাকসেশান এ্যাক্ট অনুযায়ী সে সম্পত্তি কোথায় যাবে? এটা জেনে এই স্থায়ী সমিতির কাজ করা উচিত ছিলো। কিন্তু স্থায়ীসমিতি বা পঞ্চায়েত সমিতির সে সব জানার বিশেষ সুযোগ নেই। সেখানে বি ডি ও এবং জে এল আর ও এর মতন যে সমস্ত অফিসার থাকেন, তারাও স্থানান্তরিত হবার ভয়ে পঞ্চায়েত সদস্যদের মতের বিরুদ্ধে আইনের কথা চেপে যান। আপনি জানেন হিন্দু সাকসেশান এ্যাক্টের সেকশান ৮ এ একজন হিন্দু মারা গেলে তার সম্পত্তি কি ভাবে উত্তরাধিকারে যাবে সেই ব্যবস্থা সিডিউল্ড এর মধ্যে দেওয়া আছে। সেই সিডিউলের ক্লাস ১ ও ক্লাস-২ দুটা ক্যাটিগরি আছে। সেই অনুসারে উত্তরাধিকারের বিধি প্রয়োগ করা উচিত। কিন্তু তা যদি না করা হয়, তাহলে বি ডি ও বা জে এল আর ও যদি বলে যে এই ভাবে আইন ভঙ্গ চলে না তাহলে তাঁদের বিপদ হতে পারে। সিডিউলে ক্লাস ১ এর উত্তরাধিকারী যিনি হবেন তিনি সেখানে নেই। সেখানে ক্লাস ২তে আছে এবং ক্লাস ১ ও ২ তে যদি উত্তরাধিকারি না থাকে তাহলে সম্পত্তি অন্যের কাছে যেতে পারে। পারমানেন্টলি সেটেল্ড সম্পত্তি। স্থায়ী সমিতি ভাবলেন এটা তাদেরই বা সরকারের সম্পত্তি এবং সেটা সরকারে বর্তে গেল। তাঁরা এটা তাদের মনোমত লোককে বিলি করে দিলেন বঞ্চিত হলেন আইনত যিনি উত্তরাধিকারি। প্রতিকার পেতে তাকে আদালতে যেতে হবে। কিন্তু গরীব মানুষের অনুকূলে সরকারের খাস জমি দেওয়া হলো, তার পয়সা নেই, সে আদালতে গিয়ে তার কি প্রতিকার পাবে? এই সমস্ত

সমস্যা আজ দেখা দিয়েছে। সেইজন্য আমি বলতে চাই যারা উপযুক্ত যোগ্যতা সম্পন্ন অফিসার যাদের শাসন পরিচালনার ক্ষেত্রে যোগ্যতা আছে, যাদের ক্যালিবারে টেস্টেড তাঁরা এই সমস্ত পঞ্চায়েতের ব্যাপারে যে পঞ্চায়েত এখন ফরমেটিভ স্টেজে আছে, যাদের কোন জ্ঞান নেই, তারা যদি এইসব পঞ্চায়েতের সাব সার্বভিয়েন্ট থাকে তাহলে চিন্তা করুন যে কোন সময় মারাত্মক বেআইনী কাজ ঘটতে পারে। অফিসারদের চাকরী হচ্ছে বদলির চাকরী, তাঁদের বিরুদ্ধে যদি কোন রেজিলিউশান নেওয়া হয় তাহলে সেটা তাঁদের পক্ষে ক্ষতিকারক হবে। সেইজন্য তারা চোখ বুজে বসে থাকেন এবং বলেন যে আমরা শুধু পোস্ট অফিসের মত রেজিলিউশানের মত কাজ করবো। সেইজন্য যে সমস্ত বেআইনী সিদ্ধান্ত পঞ্চায়েতে নেওয়া হচ্ছে এ বিষয়ে তাদের জিজ্ঞাসা করলে তারা বলেন যে আমাদের কিছু করবার নেই। আমি এই কটি কথা বলে এই বিশেষ সমস্যার দিকে আপনার দৃষ্টি আকর্ষণ করলাম। আপনারা পঞ্চায়েতকে দিয়ে কাজ করান, হিসাব নিকাশ এর ব্যাপারে অবাধ দুর্নীতি করবার ক্ষমতা থাক, পয়সা ব্যয় করবার ক্ষমতা থাক, হাইকোর্ট থেকে অধিক ক্ষমতা সম্পন্ন তাঁরা এই ধারণা তাঁদের থাক, কিন্তু আমি যেটা বলতে চাই সেটা হচ্ছে তাঁদের আইনের কোন জ্ঞান নেই। ন্যাচারাল জাস্টিস তাদের নেই। উপযুক্ত সুপারভিশনের ব্যবস্থা না থাকার এই রকম একটা মারাত্মক ফল পঞ্চায়েত ব্যবস্থাকে চূড়ান্ত ভাবে আঘাত করছে। এই দিকে দৃষ্টি আকর্ষণ করে এবং পঞ্চায়েতে উপযুক্ত সুপারভিশনের প্রয়োজনীয়তার দিকে নজর দেবার জন্য অনুরোধ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[4.05 - 4.15 p.m.]

**শ্রী শুভেন্দু মণ্ডল :** মাননীয় ডেপুটি স্পীকার স্যার, যে বিল মন্ত্রী মহাশয় এনেছেন তাকে পূর্ণ সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। আমার পূর্বে যিনি বললেন তিনি এই বিলের যে বক্তব্য তার তীব্র বিরোধিতা করলেন এবং বামফ্রন্ট সরকার পঞ্চায়েতের হাতে [illegible] দিয়েছেন, তার বিরোধিতা করে অফিসারদের হাতে সমস্ত ক্ষমতা দিতে চাইছেন। আমার এর বিরোধিতা করছি। এই বিলে বলা হয়েছে জেলায় জেলায় ম্যাজিস্ট্রেটদের সাধারণভাবে যে ডিউটি ছিলো বা আছে তার বাইরে তাঁদের পক্ষে অন্য কাজে মন দেওয়া সম্ভব হচ্ছে না, পঞ্চায়েত গ্রামাঞ্চলে যে ব্যাপক কর্মসূচি নিয়েছে [illegible] পঞ্চায়েত ছাড়া সরকারের নানান দপ্তর মারফত যে কাজ হচ্ছে তাতে গ্রামে একটা [illegible] গিয়েছে। ভূমি সংস্কারের ব্যাপারে পঞ্চায়েতের দায়িত্ব ভার অনেক বেড়েছে। বাস্তু জমা [illegible] যেমন ব্যাপকভাবে গ্রামাঞ্চলে হচ্ছে তেমনি ভূমিহীনদের মধ্যে জমি বন্টনও হচ্ছে। এই জমি বন্টন এর ব্যাপারে জে এল আর ও থেকে আরম্ভ করে বাইরের লোক পঞ্চায়েত রাজনৈতিক দল ইত্যাদি সকলে যে লিস্ট করেন তা নিয়ে পরে মিটিং এ আলোচনা হয়ে কে জমি পাবে তা সিদ্ধান্ত হয়। কোন বে আইনি সিদ্ধান্ত এখানে হয় না, যদি হয় তাহলে তারা হাই কোর্ট করেন ইনজাংশান করেন। ভুল হলেও সেটা জেলা পরিষদে ভূমি সংস্কারের যে স্থায়ী কমিটি আছে সেখানে তার সংশোধন হয়। এই সমস্ত কাজের জন্য জেলায় জেলায় যিনি একজিকিউটিভ অফিসার আছেন তাদের বিভিন্ন [illegible] করতে হচ্ছে। সেইজন্য তিনি পঞ্চায়েতের কাজ খুব তৎপরতার সঙ্গে করতে পারেন না বলে একজন একজিকিউটিভ অফিসার নিয়োগ করার কথা এখানে বলা হয়েছে। এবং যদি প্রয়োজন হয় তাহলে ভবিষ্যতে এই জিনিষ করার কথা চিন্তা করতে হবে। আমরা অবশ্য কাজ করতে গিয়ে দেখেছি যে, ব্লক স্তরে যে সমস্ত অফিসাররা আছেন তাঁরা আমাদের খুব বেশী সহযোগিতা করেন। তারা নিয়ম মাফিক কাজের সঙ্গে যে জড়িত তা নয়, তাঁদের [illegible] ছাড়া পঞ্চায়েতের এই সমস্ত কাজ আছে, যেখানে তাঁরা নিজেরা উদ্যোগ নেন সেখানে কাজ হয় যেখানে সহযোগিতা কম সেখানে কাজ করতে অসুবিধা হয়। আপনারা একথা জানেন যে সমস্ত অফিসার একই ক্যাটাগোরিতে হয়,

একইভাবে চিন্তা করেন না, তাঁদের মধ্যে বিভিন্ন মতামত রয়েছে। কিন্তু মূল বিষয় পশ্চিমবঙ্গের গ্রামাঞ্চলে যেটা চলছে সেটা হচ্ছে কি করে আরো বেশী কাজ দ্রুততার সাথে করা যায়। এতদিন লাল ফিতার বাঁধন চলে আসছিল, মফঃস্বলে এখন আর লাল ফিতার বাঁধনের কথা বেশী শোনা যায় না। কারণ, সকলে ছোটাছুটি করছে কি করে তাড়াতাড়ি বাঁধ, রাস্তা-ঘাট হয়। আমি পঞ্চায়েত ডিপার্টমেন্টের কথা বলছি, অন্য ডিপার্টমেন্টের কথা বলছি না। পঞ্চায়েতের মাধ্যমে প্রায় প্রতিদিন মিটিং হয়, জেলার একজন অফিসারও দায়িত্বে থাকেন, ব্লক অফিসার পঞ্চায়েত অফিসারদের সভাপতিত্বে জেলা পরিষদের নেতৃত্বে বিভিন্ন বিষয় নিয়ে মিটিং হয়। সেখানে বিভিন্ন দপ্তরের অফিসার, এস. পি এ্যাডিসন্যাল এস পি., তাঁরা থাকছেন আইন-শৃঙ্খলার বিষয়, জে. এল. আর. ও., সেটেলমেন্ট অফিসার জমির ব্যাপার দেখছেন। আমাদের কালকে মেদিনীপুরে একটা মিটিং ছিল, সেখানে এই রকম আইন-শঙ্খলা, জমির ব্যাপার নিয়ে ৪ ঘন্টা আলোচনা হয়েছে। কি করে ডিসপিউট কমান যায়, কি করে ডিসপিউটের মীমাংসা করা যায় সেইসব নিয়ে আলোচনা হয়েছে। এই ব্যাপারটা ৩০ বছর ধরে কংগ্রেস আমলে দেখিনি যেমন দেখিনি ভূমি বন্টন, টিউবয়েল স্থাপন, রাস্তা-ঘাট তৈরীর ব্যাপার। গড়বেতা থানায় একটা রাস্তার খানিকটা হয়েছে, খানিকটার জন্য একটা গণ্ডগোল হয়েছে, জোতদাররা সেখানে সাঁওতালদের উপর গুলি চালিয়ে ছিল, সেজন্য সেখানে এই টেনশানটা রয়ে গেল। এই নিয়ে পুলিশ সেখানে আইনের পথে চলছে, কোর্ট আইনের পথে চলছে, কিন্তু আইনের বাইরে আমরা আছি, পঞ্চায়েত আছে, জেলার জেলা পরিষদ আছে, ম্যাজিস্ট্রেট এগজিকিউটিভ অফিসার হিসাবে আছেন, আবার জেলার জন্য ম্যাজিস্ট্রেট হিসাবে আছেন, পুলিশ আছে, এস. পি আছেন, চেষ্টা হচ্ছে এগুলির কি করে সমাধান করা যায়। কংগ্রেস আমলে কোর্ট কাছারি হত, কিন্তু কারোর সঙ্গে কারোর সম্পর্ক ছিল না। জনসাধারণের জন্য যেহেতু কিছু ক্ষমতা দেওয়া হয়েছে সেজন্য এইসব আইন-শৃঙ্খলার প্রশ্ন তোলা হচ্ছে। গড়বেতায় একটা জায়গায় ফরেস্ট ডিপার্টমেন্ট একটা বিট অফিস করছে। সেখানে আদিবাসীরা বলছে আমাদের ঘরের সামনে কেন বিট অফিস হবে। কতবার বিট অফিসার সেখানে গেছেন কিন্তু কোন মীমাংসা করতে পারেননি। কার্যত সেখানে দলীয় একটা রাজনৈতিক পার্টি ঝাড়খণ্ড এসে গেছে, উচ্চ লেভেলের কোন অফিসার সেখানে এটার সমাধান করার জন্য যাননি, ফরেস্ট ডিপার্টমেন্ট, কিছু পুলিশ সেখানে গিয়েছিলেন, কিন্তু মীমাংসা হয়নি, সেটা এ্যাগ্রাভেটেড হয়েছে। কালকে ঠিক হল জেলা ম্যাজিস্ট্রেটকে সেখানে যেতে হবে। এটা পঞ্চায়েতের ব্যাপার নয়, কিন্তু জেলা পরিষদ সেখানে জড়িত, সেখানে আইন-শৃঙ্খলার প্রশ্ন জড়িত। ডি এম যদি সভাধিপতি হিসাবে কাজ করেন তাহলে তাঁকে ১১টা থেকে ৫টা পর্যন্ত থাকতে হবে সারাদিনে, না হলে কাজ আটকে যাবে। সেজন্য এই পিরিয়ডে যদি একজন এ্যাডিসন্যাল এগজিকিউটিভ অফিসার থাকেন তাহলে কাজ আটকাবে না। কাজেই এই যে এ্যারেঞ্জমেন্ট করা হয়েছে এটা খুব গুরুত্বপূর্ণ, ব্লক লেভেলে যে পঞ্চায়েত রয়েছে তাদের পক্ষে এটা খুব উপযোগী হবে, জেলা পরিষদের পক্ষে এটা খুব উপযোগী হবে। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি এবং এই বিলকে সমর্থন করছি।

[4.15 - 4.25 p.m.]

**শ্রী আবদুস সাত্তার :** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, মন্ত্রী মহাশয় যে বিল এনেছেন এটা একটা ছোট্ট এ্যামেণ্ডমেন্ট কাজেই এতে বলার কিছু নেই এবং সেইজনাই মন্ত্রীমহাশয়ও বোধহয় নোট নিচ্ছেন না, চুপ করে বসে আছেন। এখানে বক্তব্য হচ্ছে ১৬৬ ধারার সঙ্গে আর একটা ধারা যোগ করা হল। একজিকিউটিভ অফিসার হিসেবে কালেক্টর বা ডি. এম রয়েছেন জেলা পরিষদে। আমি মনে করি এটা ঠিক জিনিষ নয়। আপনি হয়ত বলবেন আপনারাই এই আইন পাস করেছেন। ১৯৫৫ সালে

যখন এই আইন পাশ করা হয় তখন আমি জেলা পরিষদের চেয়ারম্যান ছিলাম এবং তখন এই প্রশ্ন উঠেছিল। বাস্তবে দেখা যায় ডি এম বা কালেক্টর নিজেরা যে সমস্ত কাজকর্ম নিয়ে থাকেন তার উপর পঞ্চায়েতের এইসব কাজকর্ম যদি তাঁদের উপর চাপান হয় তাহলে তাঁদের পক্ষে যে ডি এম কে একজিকিউটিভ অফিসার হিসেবে রাখা হয়েছে এর কোন অর্থ হয় না। শুধু তাই নয়, জেলা পরিষদ বা পঞ্চায়েত সমিতিতে যদি কোন দুর্নীতি দেখা দেয় বা গ্রাম লেভেলে কোন দুর্নীতি দেখা দেয় তাহলে ডি. এম একজিকিউটিভ অফিসার হিসাবে কোন এ্যাকশান নিতে পারেন না। অবশ্য তিনি ইচ্ছা করলে এ্যাকশান নিতে পারেন, কিন্তু যেহেতু তিনি জেলাপরিষদের চেয়ারম্যানের অধীনে রয়েছেন এবং চেয়ারম্যান হচ্ছেন পলিটিক্যাল পার্টির লিডার সেহেতু পঞ্চায়েতের বিরুদ্ধে যদি কোন দুর্নীতির অভিযোগ আসে তাহলে তাঁর পক্ষে কোন এ্যাকশান নেওয়া সম্ভব হয় না। কাজেই আমি মন্ত্রীমহাশয়কে বলব তিনি এই যে এ্যাডিশন্যাল একজিকিউটিভ অফিসারের পদ সৃষ্টি করছেন তা না করে একজিকিউটিভ অফিসারের পদ রাখুন এবং বলুন যে তিনি ডি এম বা কালেক্টর হবেন না। অর্থাৎ যিনি এই পদে আসবেন তিনি অন্য কাজে লিপ্ত থাকবেন না, শুধু পঞ্চায়েতের কাজই করবেন। আমি যে দিলাম তাতে আপনি নিশ্চয়ই বুঝতে পারছেন এই পদে ডি এম বা কালেক্টরকে রাখার কোন অর্থ হয় না। আপনি যদি প্রশাসনকে দুর্নীতিমুক্ত করতে চান তাহলে এই ব্যবস্থা করুন। দুর্নীতির অভিযোগ যা আসে তাতে ডি এম কোন এ্যাকশান নেন না [illegible] বি ডি ও আবার পঞ্চায়েত সমিতির আণ্ডারে একজিকিউটিভ অফিসার হওয়ার ফলে তাঁর পক্ষে কোন এ্যাকশান নেওয়া সম্ভব হয় না। মুর্শিদাবাদ জেলার [illegible] আপনার কাছে বারবার বলা হয়েছে। আমার কনস্টিটিউয়েন্সিতে একটা ঘটনা, যিনি [illegible] টাকা [illegible] সত্ত্বেও তাঁর বিরুদ্ধে কোন মামলা হয়নি। সাগরদিঘিতে যিনি প্রধান তিনি হবহরি কো অপারেটিভ সোসাইটির ম্যানেজার। তিনি সাড়ে তিন লক্ষ টাকা লোন তুলেছিলেন ফর ডিস্ট্রিবিউশন এ্যামংস্ট দি মেম্বারস অব দি সোসাইটি। এই টাকা উঠানোর পর তিনি দেড়লাখ টাকা বিতরণ করেছিলেন আর দুই লাখ টাকা আত্মসাৎ করেছেন। তাঁর অবস্থা ভাল ছিল না, তারপরে তিনি দোতলা পাকা বাড়ী করেছেন, তা ছাড়াও একটা বাস কিনেছেন। তারপরে তিনি ধরা পড়েছেন যে তিনি দুই লক্ষ টাকা আত্মসাৎ করেছেন, কিন্তু আজ পর্যন্ত তাঁর বিরুদ্ধে কোন এ্যাকশান নেওয়া হয়নি। সেখানকার [illegible] এম. এল. এ. প্রতিনিধি এই গিয়াসুদ্দিন মির্জা। তিনি সি. পি. এম এর লোক, আজ পর্যন্ত তাঁর হস্তক্ষেপের ফলে যিনি প্রধান যিনি এই কো-অপারেটিভের টাকা আত্মসাৎ করেছেন তাঁর বিরুদ্ধে কোন এ্যাকশান নিতে পারা যায় নি। অথচ আগে আমরা দেখতাম তহবিল তছরূপের ব্যাপারে [illegible] হাজার হাজার আগে হোত। কিন্তু এখানে তহবিল তছরূপ করেছে, আত্মসাৎ করেছে কিন্তু কোন কেস করা যায় নি বা করতে পারছেন না। কারণ হচ্ছে যাঁরা ইনিশিয়েটিভ নেবে বা যাঁরা কমপ্লেন [illegible] করবে তাদের সঙ্গে আপনার দল এমন ভাবে জড়িয়ে আছে যে তা সম্ভব হচ্ছে না। সেখানে রাজনৈতিক হস্তক্ষেপের ফলে আমি বলছি না যে আপনার দলের লোক আছে আপনাদের [illegible] বড় শরিক, সেই বড় শরিকরাই বেশীর ভাগ ক্ষেত্রে দলের প্রধান। সেজন্যই প্রধানদের হস্তক্ষেপের ফলে দুর্নীতিপরায়ণের বিরুদ্ধে যারা টাকা নিয়েছেন ধরা পড়েছেন আত্মসাৎ করেছেন, আজ পর্যন্ত তাদের বিরুদ্ধে কোন এ্যাকশান নেওয়া হয়নি বা কেস করা যায় নি বা কমপ্লেন্ট ফাইল হয় নি। আপনার কাছে অনেক দরখাস্ত করা হয়েছে। আপনি অনেক সময় চেষ্টা করেছেন আমি জানি। আমার নিজের এলাকার মধ্যে লালগোলার খান বাহাদুর প্রধানের বিরুদ্ধে আপনার দলের লোকেরা দরখাস্ত করেছে। কিন্তু আপনিও সেখানে কিছু করতে পারেন নি। সেখানে ফুড ফর ওয়ার্কের গম নিয়ে গম আত্মসাৎ করেছে সুতরাং আমি জিজ্ঞাসা করছি আজকে কেন এ্যাকশান নেওয়া যাচ্ছে না। আপনি পঞ্চায়েতের মাধ্যমে যে রেভলিউশান যে বিপ্লব আনবার চেষ্টা করছেন, লোকের মাধ্যমে লোককে দিয়ে দেশের

সর্বাঙ্গীন উন্নতি করবেন কিন্তু সেই পঞ্চায়েতে করাপশান চলছে, দুর্নীতি চলছে। সেগুলি বন্ধ করবার জন্য আপনি কি করছেন? দুর্নীতি বন্ধ করবার জন্য যে সমস্ত অফিসার আগে চেষ্টা করতেন সেগুলি এখন বন্ধ। তাঁরা কিছু করতে পারছেন না। আপনি যে এ্যামেণ্ডমেন্ট নিয়ে এসেছেন — খুব সিম্পল এ্যামেণ্ডমেন্ট কিন্তু কেন আপনি কালেক্টর বা ডি. এম.-কে একজিকিউটিভ অফিসার রাখতে চাইছেন না। ওটা ডিলিট করে দিন। আই. এ. এস. অফিসারকে আপনি একজিকিউটিভ অফিসার বহাল করুন। আমার তাতে আপত্তি নাই। আপনার পঞ্চায়েত সমিতির একজিকিউটিভ হচ্ছেন বি. ডি. ও. আর জেলা পরিষদের একজিকিউটিভ হচ্ছে ডি. এম.। মাঝখানে আছেন এস. ডি. ও.। কিন্তু বি. ডি. ও.-র কোন সুপারভাইজারী পাওয়ার কিছু নেই। আজকে গ্রাম পঞ্চায়েতের সুপারভিশান করবেন পঞ্চায়েত সমিতি আর পঞ্চায়েত সমিতির সুপারভিশান করবেন জেলা পরিষদ। আপনি এখানে একটা এ্যামেণ্ডমেন্ট নিয়ে আসুন যার ফলে পঞ্চায়েত সমিতির নীচের লেবেল পর্যন্ত এস. ডি. ও.-র সেখানে সুপারভিশান করার ক্ষমতা থাকবে। এখানে যদিও দুর্নীতির সেকশান আছে, যদি কোন মেম্বার মিটিং এ্যাটেন না করেন তাহলে সেকশান ১১ অনুযায়ী সেখানে রেকমেণ্ড করে পাঠাবে এস ডি. ও ক্যান টেক অ্যাকশান এজ এ প্রেসক্রাইবড অথরিটি। কিন্তু তাঁর সুপারভিশান পাওয়ার নাই। এই সুপারভিশন পাওয়ার ইন-জেনারেল না থাকার ফলে কি হচ্ছে — পঞ্চায়েত চুরি করছে তার সুপারভিশান করার কেউ নাই। আপনি পলিটিক্যাল ম্যান আপনি চুরি ধরতে পারবেন না। সেজন্য আপনার কাছে অনেক কমপ্লেন্ট এসেছে কিন্তু আপনি কিছুই করতে পারছেন না।

[4.25 - 4.35 p.m.]

যখন কোন কমপ্লেন করছেন আপনি কি কোন এ্যাকশান নেবেন, কারা নেবেন? কে ইনিশিয়েট করবে? কোন বি ডি ও এমন আছে এখানে, যিনি পঞ্চায়েত সমিতির সভাপতি যদি চুরি করে, ফুড ফর ওয়ার্কের টাকা নিয়ে যায়, তার এগেনস্টে থানায় কেস করে? তাই বলছি কে প্রসিডিং ইনিশিয়েট করবে? যদি সেই পারমিশন আপনার কাছে সিক করে তবে সেটা কি পাওয়া যাবে? সিমিলারলি জেলা পরিষদের ব্যাপারে, আপনি তো শুনেছেন, আগে যে কাজ হত, কাজ কম ছিল, রেভিনিউ ইনকাম কম হত এবং সমস্ত টাকাই এস্টাবলিশমেন্ট এর জন্য ব্যয় হত। এখন তো অনেক টাকা দিচ্ছেন। আপনি তো জানেন, জেলাপরিষদের চেয়ারম্যান, ভাইস চেয়ারম্যান চেক এবং সই করতে পারে, সেখানে দেখা গেছে তারা পকেটে করে টাকা নিয়ে চলে যাচ্ছে। রাস্তা চলে যাচ্ছে। আপনাদের আমলে এই হয়েছে। আপনি চলুন মুর্শিদাবাদে, সেখানে এই জিনিস হচ্ছে। এভাবে আরও আছে মুর্শিদাবাদে কনট্রাক্টারদের, সেখানে এই জিনিষ হচ্ছে। এভাবে আরও আছে। মুর্শিদাবাদে আমি দেখে এসেছি জেলা পরিষদের গাড়ী ব্যবহৃতহচ্ছে, লইয়ার ব্যবহার করছেন ফর অ্যাটেনডিং দি কোর্ট প্রিমিং যখন গাড়ী থেকে নামেন পিওন তার গায়ে গাউন পরিয়ে দেন, তখন তিনি কোর্টে ঢোকেন। মূল কথা হচ্ছে দুর্নীতি বন্ধ করা দরকার এবং সেটা করতে কি করছেন? আজকে আপনি যে একজিকিউটিভ অফিসারের কথা বলছেন, তার জন্য এ্যামেণ্ডমেন্ট নিয়ে এসেছেন, এডিশনাল একজিকিউটিভ পদে ডি এম হবেন না। এই যে পদ সৃষ্টি করেছেন, এস ডি ও-র কি কি কাজ করার আছে, দুর্নীতির অভিযোগ হয়েছে, অডিট রিপোর্টে সেটা দিয়েছে, এনকুইয়ারী করুন টাকা তছরুপ হয়েছে, তার জন্য কি এ্যাকশান নেওয়া হয়েছে? সাগরদীঘির প্রধান বাস কিনেছে, বাড়ী করেছেন কো-অপারেটিভের টাকা নিয়ে, তার বিরুদ্ধে কোন এ্যাকশান নিয়েছেন কি? নেননি। এটা আপনি জানেন আমার মনে হয়। এভাবে হরহরিতে দুর্নীতির বাসা বেঁধেছে। আপনারা বলেছিলেন পঞ্চায়েতে রিভোলিউশন আনবেন, পঞ্চায়েতে দেশে বিপ্লব আনবেন, এতে দেশের মঙ্গল হবে, সেই পঞ্চায়েত দুর্নীতিগ্রস্থ, জরাগ্রস্থ এবং ক্যানসার ব্যাধিতে ভুগছে। পঞ্চায়েতের মাধ্যমে গম দিয়েছিলেন, সেই গম যদি রাস্তায়

ফেলা হত তো সেই রাস্তা উচু হয়ে যেত, বর্তমানে যে রাস্তা আছে, অনেক উচু হয়ে যেত, সেই গম নিয়ে আপনারা রাজনৈতিক পার্টি ফাণ্ড গড়েছেন, আপনাদের বড় শরিকের ফাণ্ডে সেটা গিয়েছে, রাস্তায় পড়েনি। যে গম দিয়ে রাস্তা তৈরী হত, সেই গম নিয়ে বড় শরিকরা ফাণ্ড তৈরী করছেন, ভবিষ্যতের জন্য নির্বাচন করবেন তা দিয়ে। যে দুর্নীতি হয়েছে তার বিরুদ্ধে কোন এ্যাকশান নিয়েছেন কি? টাকা চুরি করে বড় শরিককে দেওয়া হচ্ছে পার্টি ফাণ্ডে সেই টাকা যাচ্ছে, আজকে কোন এ্যাকশন নেওয়া হচ্ছে না। তাই বলছি বর্গাদার রেকর্ড কার নামে হচ্ছে জানেন না, পঞ্চায়েত সমিতির চেয়ারম্যান গ্রাম পঞ্চায়েত সমিতির প্রধান, তার নামেই রেকর্ড হয়ে যাবে। যদি এ সম্বন্ধে পুলিশের কাছে যাওয়া যায়, পুলিশ বলবে আমরা কিছু জানিনা, আমরা হাইকোর্ট জানিনা, কোর্ট জানিনা, আমরা জানি জেলা পরিষদের চেয়ারম্যান যা বলবে তাই হবে। জে এল আর ও একথা বলছে। অর্থাৎ জে এল. আর ও এই সব কথা বলছেন। সেখানে আজকে এই রকমের দুর্নীতি বাসা বেঁধেছে। আমি আপনাদের দেওয়ালের লিখন পড়তে বলছি গত পঞ্চায়েত নির্বাচনে আপনাদের কি হয়েছিল? আর আজকে গত যে উপ নির্বাচন হয়ে গেল সেখানে কংগ্রেসের কি রেজাল্ট হয়েছে। যেখানে আপনাদের রেজাল্ট ছিল ৯০ পারসেন্ট আজকে মুর্শিদাবাদে দেখুন কি অবস্থা মোট ১৫টি উপ নির্বাচন হয়েছে মুর্শিদাবাদে তার মধ্যে ৭টি আমরা পেয়েছি আর বাকী ৬টি অন্যান্য দল মিলে পেয়েছে। এ গেল গ্রাম পঞ্চায়েতের কথা এবারে পঞ্চায়েত নির্বাচনে আমরা ৪টার মধ্যে ৩টে, আমরা পেয়েছি যেখানে আমাদের একটিও ছিল না। দেওয়ালের লিখন আপনারা দেখুন। এগুলি আমাদের ক্রেডিটের জন্য নয় এই যে সব হচ্ছে যারা আপনাদের সঙ্গে ছিল তারা হয়তো অংশ পায় নি কিংবা তারা দেখেছে, যে যাদের কাপড় ছিল তারা আজকে বড় বাড়ী করেছে — চোখের সামনে তারা এই সব জিনিস দেখছে। আজকে হাওয়া পাল্টেছে আপনারা যা ভাবছেন চিরকাল আপনারা এখানে থাকবেন না। এই এ্যামেণ্ডমেন্ট মন্ত্রী মহাশয় যেটা এনেছেন এ সম্বন্ধে আমার বলার কিছু নেই। আমি বলবো ভবিষ্যতে এমন একটা এ্যামেণ্ডমেন্ট নিয়ে আসুন যেখানে ডিষ্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট থাকবেন না। একজন আই এ এস এক্সিকিউটিভ অফিসার হবেন। আপনারা এমন একটা করুন যে এস ডি ও রা এই সব আই এ এস অফিসাররা যেন সুপারভাইজারী পাওয়ার থাকে, যারা দুর্নীতি করবেন তাদের বিরুদ্ধে তাঁরা যেন এ্যাকশান নিতে পারেন এই ক্ষমতা যেন তাঁদের থাকে। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সন্তোষ কুমার দাস :** মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আজকে আমাদের পঞ্চায়েতের মন্ত্রী পশ্চিমবঙ্গ পঞ্চায়েত সংশোধন বিধেয়ক ১৯৮০ যেটা এনেছেন তাকে সমর্থন করতে গিয়ে আমি প্রথমেই বলতে চাই যে এই বিল অত্যন্ত সংক্ষিপ্ত। এতে বেশী কিছু বলে আমার পূর্ববর্তী বক্তা যেমন দলবাজী করে গেলেন তেমন স্কোপনেই বলেই আমার মনে হয়। আমি বলতে চাই যে আমরা দেখেছি যে একজন ডিষ্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট তিনি বহু কাজে ব্যস্ত থাকেন, এবং তার জন্য তিনি জেলা পরিষদের কাজগুলি ভালভাবে দেখতে পারেন না সময় পান না। সেই কথা ভেবে এর একটা সংশোধন হওয়া উচিত বলে আমাদের পঞ্চায়েত মন্ত্রী মহাশয় একজন এক্সিকিউটিভ অফিসার নিয়োগের ব্যবস্থা নিয়েছেন। আমি তাঁকে সম্পূর্ণরূপে সমর্থন করি। কাজের গতি যেভাবে বাড়ছে তাতে অতিরিক্ত অফিসারের প্রয়োজন। এই সব কাজ দেখাশুনা করার যেমনভাবে আছে তেমনভাবে থাকবে। কিন্তু অতিরিক্ত অফিসাররা কি কাজ করছে সেগুলি দেখার দরকার রয়েছে। শুধু অফিসার একজন নিয়োগ করা দরকার। আমরা দেখেছি ডিষ্ট্রিক্ট ইঞ্জিনিয়ার অনেক জেলাতে নেই। এটা আমি পঞ্চায়েত মন্ত্রীকে ভাবতে বলছি। যে সব বিভিন্ন ডিষ্ট্রিক্ট ইঞ্জিনিয়ার রয়েছে তারা জেলা পরিষদের জন্য যেসব প্ল্যান এষ্টিমেট করতে হবে বিভিন্ন পরিকল্পনাকে সার্থক করার জন্য সেখানে ডিষ্ট্রিক্ট ইঞ্জিনিয়ার না থাকার জন্য তাকে জেলা শাসকের অফিস থেকে নিয়ে গিয়ে জেলা পরিষদের কাজ করাতে হয় সেই কারণে অনেক অসুবিধা ঘটে।

[4.35 - 4.45 p.m.]

তাবে আরো বেশী অফিসার বসিয়ে পরিষদ বা পঞ্চায়েতের কাজ কর্ম আমলা নির্ভর হয়ে উঠুক এটা আমি মোটেই চাই না। একটি কথা মনে রাখতে হবে বি. ডি. ও যিনি একজিকিউটিভ অফিসার হিসাবে কাজ করেন পঞ্চায়েত সমিতিতে অনেক সময় তিনি পঞ্চায়েত সমিতির সভাপতির সঙ্গে ঠিক ভাবে সহযোগিতা করছেন না। অনেক সময় দলাদলির সুযোগ নিয়ে এই পঞ্চায়েত সমিতিগুলিকে কি করে পঙ্গু করে দেওয়া যায় তার জন্য সব সময় চক্রান্ত করছেন। এই রকম কয়েকটি পঞ্চায়েত সমিতির কথা আমি জানি, সেই কথা এখানে তোলার ইচ্ছা আমার নেই। বি ডি ও প্রায়ই গরহাজির হন এবং সেই কথা পঞ্চায়েত সমিতির সভাপতি তাকে জানালে কি করে জব্দ করা যায় সেই চেষ্টা করেন। যেমন দেখা যাচ্ছে বি. ডি. ও. অফিসে চিঠিপত্র গেলে বি. ডি. ও. যেভাবে নিজের চিঠিগুলি নিয়ে নিচ্ছেন ঠিক সেইভাবে পঞ্চায়েত সমিতিরচিঠিগুলিও যে পৌঁছে দেওয়া দরকার, সেই কাজ তিনি করছেন না। পাশাপাশি ঘরে অফিসে বসে আছেন, তাসত্ত্বেও সেখানে চিঠি পৌঁছে দেওয়া হচ্ছে না। বি. ডি. ও. কে বিভিন্ন দিক থেকে নানা রকম দায়িত্বভার দেওয়া হয়েছে। বি ডি ও চেকে সই করেন। চেকে সই করবার সুযোগ নিয়ে পঞ্চায়েত সমিতিকে জব্দ করার চেষ্টা করছেন। চেকে সই না করার ফলে সময় মত টাকা পয়সা বিলি করা যাচ্ছে না, গ্রাম পঞ্চায়েতগুলিকে দিচ্ছেন না। এই রকম ভুরিভুরি প্রমাণ রয়েছে। আমার কনসটিটিউএন্সি পাঁচলা থানার একটি উদাহরণ দিচ্ছি। বি. ডি ও কে ট্রান্সফার করার ব্যবস্থা করলেন ডি এম। তখন কংগ্রেস (ই)-র বেশ কিছু ব্যক্তি তাকে মদত দিয়ে মামলা চালাবার ব্যবস্থা করলেন। তিনি মামলায় হারলেন। গত সপ্তাহে মামলায় হারার পর নতুন বি. ডি. ও কে কাজে যোগদান করবার জন্য পাঠান হল। তাকে এখন পর্যন্ত কাগজপত্র বুঝিয়ে না দিয়ে তিনি ছুটি নিয়ে চলে গেলেন। তাকে খোঁজ করে দেখা গেল তিনি চাবি পর্যন্ত দেন নি। এই অবস্থা হলে নতুন বি. ডি ও কি করে কাজ করবেন? এই ভাবে বাগড়া দিলে পঞ্চায়েতের কাজ কর্ম করার অসুবিধা হবে। কাজেই চেক সই করবার ভার পঞ্চায়েত সমিতির সভাপতি সহ বি ডি ও. এই রকম একটা কিছু করলে ভাল হয়। তা নাহলে এতে বেশী গোলমালের সুযোগ বৃদ্ধি পাবে বলে মনে হয়। কংগ্রেস (ই) র সদস্য বারে বারে দুর্নীতির কথা বললেন। দুর্নীতি রয়েছে আমরা স্বীকার করি। বিভিন্ন ভাবে দুর্নীতি হওয়ার সম্ভবনা ছিল। আগেও ছিল, এখন থাকবে না? কাজেই কি করে এই দুর্নীতি দূর করা যায় সেই কথা পঞ্চায়েত মন্ত্রীকে ভাবতে হবে। প্রয়োজন হলে দুর্নীতি দূর করার জন্য আলাদা একটা সেল তৈরী করার কথা চিন্তা করতে হবে। আমার কাছে কাগজপত্র রয়েছে কংগ্রেস(ই)-র একজন জি. আর এর টাকা নিয়ে আত্মসাৎ করেছে। আমার কাছে তার জেরক্স ফটোষ্টাট কপি রয়েছে। সমস্ত টাকা পয়সা নিজেই আত্মসাৎ করে দিল নিজেদের দলের লোকদের না দিয়ে। স্কুল মাষ্টার থেকে আরম্ভ করে বিজনেসম্যান পর্যন্ত কংগ্রেস(ই)-র নিজেদের লোকদের টাকা দেওয়া হয়েছে। কাজেই তারা দুর্নীতি করেন নি? নিজেরা দুর্নীতি করেন নি, অন্যরা করেছে এই কথা বলাটা মিথ্যা - আমি মনে করি আগে দুর্নীতি ছিল, এখন আছে, ভবিষ্যতেও থাকবে। দুর্নীতি দূর করার কথা মন্ত্রী মহাশয়কে চিন্তা করতে হবে। আমাদের যেমন অতিরিক্ত একজিকিউটিভ অফিসার বসানো হচ্ছে তেমনি করে দরকার হলে আরো নতুন পদ সৃষ্টি করে একেবারে গ্রাম পঞ্চায়েত লেভেল পর্যন্ত লোক দেবার ব্যবস্থা যাতে গ্রহণ করা যায় সেদিকে আপনি লক্ষ্য রাখুন। এই কথাগুলি বলে আমি বিলটিকে সম্পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে যে বিলটা এসেছে, এর এ্যামেণ্ডমেন্ট অত্যন্ত ছোট। ডি এম এর অনেক কাজ থাকার ফলে আর একজন সরকারী হিসাবে এ্যাডিশন্যাল একজিকিউটিভ অফিসার নেওয়া হচ্ছে। কিন্তু এ্যামেণ্ডমেন্ট যাইহোক, আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের

কাছে অনুরোধ করবো যে একটা বিবাট সংস্থা পঞ্চায়েত তাব অনেকগুলি আইন কানুন চিন্তা করা উচিত। একটা জেলা পবিষদেব ৬০/৭০ জন সদস্য। এটা অন্যান্য স্টেটেব এ্যাসেম্বলীব মত। এখানে জেলা পরিষদেব সদস্যদের কোন প্রশ্ন কবাব অধিকাব নেই। একটা মিটিং কবাব প্রয়োজন আছে। লক্ষ লক্ষ টাকা খরচ হচ্ছে, সেই টাকা পয়সা কোথায় যাচ্ছে সেই প্রশ্ন কবাব অধিকাব থাকা উচিত, বক্তৃতা দেবাব অধিকার, জানাব অধিকাব থাকা উচিত। জেলা পরিষদেব একটা অধিবেশন কয়েকদিনের জন্য স্থায়ী হয়া উচিত। দ্বিতীয় কথা হচ্ছে, স্থায়ী সমিতি সম্পর্কে। পঞ্চায়েত সমিতি, জেলা সমিতি, এই স্থায়ী সমিতিগুলিকে আবো বিকেন্দ্রীকবণ কবা দবকাব বলে আমি মনে করি। সে জন্য আনুপাতিক ভোটের ব্যবস্থা স্থায়ী সমিতিব ক্ষেত্রে কবাব জন্য অনুবোধ কববো। জেলা পবিষদের কাজে অন্যায় মনে করে কেউ দরখাস্ত করবে সেই জায়গা কোথায়? পঞ্চায়েত সমিতিব বিরুদ্ধে যদি কেউ দরখাস্ত করতে চায় তাহলে সে কাব কাছে কববে? একটা গ্রামপঞ্চায়েতেব প্রধানেব বিরুদ্ধে দরখাস্ত করবে কিন্তু কাব কাছে কববে? অন্যায়ের বিরুদ্ধে দবখাস্ত কবাব মত কোন জায়গা নেই, বিচারের জন্য কোন জায়গা নেই। আমি জানি, যত দূর্নীতিব কথা হয়েছে তত হয়ত হয়নি। কিন্তু একটিও যদি হয়, সেই একটি দূর্নীতিব তদন্ত কবাব অধিকাব কাব আছে? এই কথা আপনাব আইনে বলা নেই। এখানে সুপারভিশান কথাটা বলা হয়েছে। সুপাবভিশান কথাটা একটা বিবাট সুপাবফ্লুয়াস। কতটুকু পর্যন্ত সুপারভিশান কবতে পারে? পঞ্চায়েত সমিতিব আছে একটা পিওন আব কেবানী। তারা সুপাবভিশান কববে? তাবা কি সুপাবভিশান কববে সেটা বলা নেই। আপনাব প্রধানেব বিরুদ্ধে নো কনফিডেন্স এল এবং সেটা পাশ হয়ে গেল। প্রধান চার্জ দিলনা। এখন প্রধানের কাছ থেকে চার্জ নিয়ে নেবার জন্য এই আইনে কি ব্যবস্থা রেখেছেন? আবাব যখন প্রধানেব বিরুদ্ধে নো কনফিডেন্স এল পাশাপাশি আর একটা সভায় প্রধান তাব নো কনফিডেন্স মোশান ক্যানসেল কবলেন মিটিং করে। এখন কোনটা আপনি গ্রহণ কববেন? আধিকাবীক কোন জায়গায় উপস্থিত হচ্ছে না। এই সমস্ত আধিকাবীককে এবং বি ডি ও-দেব উপস্থিত থাকা উচিত এবং কোনটা ন্যায্য। সেখানে সাব পোষ্ট অফিস আছে। আমাব প্রধান সেখানে চিঠি পোষ্ট কবলেন না, ব্রাঞ্চ অফিসে গিয়ে সার্টিফিকেট অব পোষ্টিং কবলেন, সেটা মিটিং-বে আগে মেম্বাবেব কাছে পৌঁছলনা। তারপর ৩টি মিটিং পবপব হয়ে গেল। মেম্বার যারা চিঠি পেলেন না তাবা এলেন না। ৩টি মিটিংয়ে পবপব অনুপস্থিত থাকাব জন্য তাদেব বিরুদ্ধে কোর্ট কেস হল এবং মেম্বারশীপ ক্যান্সেল হয়ে গেল। কাজেই আপনি আইনে এই ধবণেব সার্টিফিকেট অব পোষ্টিং উঠিয়ে দিতে পারেন কিনা সেটা দেখবেন। ব্রাঞ্চ পোষ্ট অফিসগুলিতে এই ধরণেব চিঠি নিয়ে যাচ্ছে। আমি সে জন্য এই কথা বলবো যে পঞ্চায়েতকে আবো সুষ্ঠুভাবে কবাব জন্য আপনি আইনে কিছু সংশোধন করুন, রুলস তৈবী করুন। এই বকম টুকটাক সংশোধন করে বিরাট কিছু পরিবর্তন করতে পাববেন না। আজকে এল আর এর সঙ্গে আমাব কথা হয়েছে। তিনি বললেন, পঞ্চায়েত আইনের উপব যেসব প্রশ্ন বাবে বাবে আমাদেব কাছে আসছে, আমবা তাব বিচাব করতে পারছি না। এই আইনের মধ্যে অনেক ফাঁক আছে, গলদ আছে। আপনাব কোন রুলস নেই। সেই রুলসগুলিকে আপনি পবপব তৈরী করুন সবকাবী হোক বা বে-সবকারী হোক একটা কমিটি তৈরী করুন। সেই কমিটি যদি মনে করে যে আমাব উপব অন্যায় হয়েছে, সেই অন্যায়েব একটা বিচাব হওয়া উচিত, একটা ইনকোয়ারী হওয়া উচিত। সেটা জেলা পবিষদ হোক, পঞ্চায়েত হোক বা গ্রাম পঞ্চায়েত হোক - যেটাতে মানুষ মনে করবে যে এই জায়গাটা তার বক্তব্য বলা এবং ন্যায় বিচাব পাবার উপযুক্ত স্থান। আপনি যদি পঞ্চায়েত আইনকে সুষ্ঠুভাবে সংশোধন না করেন তাহলে এই অপবাদ বিরোধী পক্ষের কাছ থেকে আমাদের শুনতে হবে যে দূর্নীতি হচ্ছে। এই কথা শোনার দায় থেকে মুক্তি পাবার জন্য এইরকম একটা সংস্থা আপনি সৃষ্টি করুন। এই কথা বলে আপনি যে বিল এনেছেন তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রবোধ পুরকায়েত:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পঞ্চায়েত মন্ত্রী এখানে পঞ্চায়েত আইনের একটা ছোট সংশোধনী এনেছেন। এই সংশোধনীর মধ্যে এমন গুরুত্বপূর্ণ কিছু নেই। তবুও এই সম্পর্কে বলতে গিয়ে আমি দু একটি কথা বলবো এবং মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করবো। এখানে যে মূল আইন ছিল তাতে জেলার সমস্ত কাজকর্মের দায়িত্ব জেলা ম্যাজিস্ট্রেটের উপর ছিল এবং উপকমিশনারের উপর ছিল। তিনি এখানে উদ্দেশ্যের যে বিবরণ দিয়েছেন তাতে বলা হয়েছে যে জেলা শাসককে জেলার প্রশাসনিক এবং অন্যান্য কাজকর্মের দায়িত্বভার বহন করতে হয়, সেজন্য তিনি সঠিকভাবে তার দায়-দায়িত্ব পালন করতে পারেন না বা সম্ভব হয় না। কাজেই একজন অতিরিক্ত নির্বাহী অফিসার নিয়োগের কথা এই সংশোধনীতে এনেছেন। আমার মনে হয় জেলা ম্যাজিস্ট্রেট যেহেতু সমস্ত জেলার দায়িত্বে থাকছেন তাকে সম্পূর্ণভাবে এই একজিকিউটিভ অফিসার থেকে বাদ দিয়ে নতুন করে একজন একজিকিউটিভ অফিসার, যিনি সারাক্ষণের জন্য জেলার কাজকর্ম পরিচালনার ক্ষেত্রে দায়িত্ব বহন করতে পারবেন সেই ভাবে আইনটা আনা উচিত। আমি আর একটা কথা বলবো যে গ্রামের সাধারণ মানুষের উপর অনেকখানি গ্রামের সাধারণ লোককর্ম অর্থাৎ রাস্তা ঘাট, স্কুল, খালনালা, জলনিকাশি ইত্যাদি জন্য পঞ্চায়েত আইনে তাদের দায়িত্ব দেওয়া হয়েছে এবং কাজ করার দায়িত্ব দেওয়া হয়েছে এবং এটা করতে গিয়ে গত কয়েক বছরের অভিজ্ঞতায় আমরা দেখেছি যে এই পঞ্চায়েত আইনের মধ্যে অনেক ত্রুটি-বিচ্যুতি আছে যেটা গ্রাম পঞ্চায়েত সমিতি বা জেলা পরিষদের উপর দায়িত্ব দেওয়া হয়েছে। কারণ আইনগত ভাবে সেটাকে কার্যকরী করার অধিকার তাদের নেই। যেমন ধরুন - গ্রামপঞ্চায়েতকে ট্যাক্স কালেকশান করার দায়িত্ব দেওয়া হয়েছে, ধন সম্পদের উপর কর নির্ধারণের দায়িত্ব দেওয়া হয়েছে। কিন্তু আমাদের অভিজ্ঞতায় দেখেছি যে গ্রামের যারা মধ্যবিত্ত বা বিত্তবান ব্যক্তি তাদের সম্পত্তি মূল্য অনুসারে এই পঞ্চায়েত আইনে কর নির্ধারণের ক্ষমতা দেওয়া হয়েছে গ্রাম পঞ্চায়েতকে। অনেক গ্রাম পঞ্চায়েত গ্রাম পঞ্চায়েতের আইন কানুন অনুসারে কিছুটা ছাড় দিয়েও যে ট্যাক্স নির্ধারণ করেছেন সেই ট্যাক্স কেউ দেয়নি বিশেষ করে গ্রামের মধ্যবিত্ত বা বিত্তশালী ব্যক্তিরা। সারা পশ্চিমবাংলায় যদি হিসাব করে দেখেন তাহলে দেখবেন যে গ্রামপঞ্চায়েত-এর যে কর সেটা আদৌ আদায় হচ্ছে না। এটাকে আদায় করবার জন্য যে আইন পঞ্চায়েতের মধ্যে আছে সেটাকে কার্যকরী করতে গেলে দীর্ঘকাল ধরে সেই আইনকে কার্যকরী রূপ নিয়ে তবে সেটাকে কার্যকরী করা সম্ভব কিনা যথেষ্ট সন্দেহ আছে। এতে দেখা যাবে যে এক গ্রাম পঞ্চায়েত দায়িত্ব নিয়ে আইনকে কার্যকরী করার জন্য চেষ্টা করে যাচ্ছেন, পরবর্তীকালে দেখা যাবে যে এত দীর্ঘ সময় চলে যাচ্ছে যে সেই গ্রামপঞ্চায়েত আর ক্ষমতায় থাকবে না, অন্য গ্রামপঞ্চায়েত আসবে এবং এটাই হচ্ছে বাস্তব অবস্থা। কাজেই শুধু ছোট একটা সংশোধনী না এনে আমি মাননীয় পঞ্চায়েত মন্ত্রী মহাশয়কে বলবো যে আজকে প্রায় ২ বছর হল এই পঞ্চায়েত হয়েছে, এর মধ্যে যে সমস্ত ত্রুটি-বিচ্যুতি, দুর্নীতির কথা বলা হয়েছে, কংগ্রেসীরাও অনেক দুর্নীতির কথা বললেন, এটা বাস্তব জীবনে দেখা যাচ্ছে যে বিভিন্ন জেলায় জেলায় বিভিন্ন গ্রামপঞ্চায়েতে অনেক ত্রুটি-বিচ্যুতি আছে, সেই ত্রুটি-বিচ্যুতি মুক্ত করে এই গ্রামপঞ্চায়েতের আইনকে সহজ, সবল করে এটাকে কিভাবে কার্যকরী করা যায় বা যে দুর্নীতির কথা উঠেছে সেই দুর্নীতি দূর করার জন্য আইনের মধ্যে যে সমস্ত ফাঁক আছে সেটাকে বন্ধ করার জন্য যদি একটা ব্যাপক সংশোধনী তিনি এখানে উত্থাপন করতেন তাহলে আমার মনে হয় পঞ্চায়েতের উপর যে দায়-দায়িত্ব বর্তেছে সেটা অনেকখানি কার্যকরী রূপ নিত। তাই আমি বলবো, পঞ্চায়েত মন্ত্রী আগামী দিনে সেই রকম একটা পঞ্চায়েতের উপর ব্যাপক সংশোধনী আইন আনবেন, এটাই আমরা আশা করবো। এখানে একজন মাননীয় সদস্য বললেন - জেলা পরিষদের সদস্য সংখ্যা যা দাঁড়িয়েছে, এই জেলা পরিষদের কার্যতঃ যে সাধারণ সভা হয়, এর কোন মূল্য নেই। বছরে নির্দিষ্ট ভাবে কয়েকবার সভা ডাকার কথা আছে, জেলা পরিষদের সভা ডাকা

হয়, সদস্যরা আসেন। আমাদের ২৪ পরগণা জেলার সংখ্যা হচ্ছে একটা বিরাট সংখ্যা, বসবার স্থান সংকুলান হয়না। সেই সভায় কারও কিছু বলবার, বক্তব্য রাখবার সুযোগ এবং ক্ষমতা খুবই কম। জেলা পরিষদের স্ট্যান্ডিং কমিটিগুলো এক একটা সিদ্ধান্ত নেন। সেই সিদ্ধান্ত তারা একটার পর একটা পড়তে থাকেন। তার উপর বিস্তারিত ভাবে আলোচনা করার কোন সুযোগ নেই এবং সময়ও নেই। এত সদস্য সংখ্যা এবং সেগুলোর উপর ডিসিশন মেনে নেওয়া ছাড়া আর কোন উপায় নেই, এই হচ্ছে বাস্তব অবস্থা এই যদি বাস্তব অবস্থা হয় তাহলে এত পয়সা খরচ করে ঐ গ্রাম পঞ্চায়েত এবং জেলা পরিষদের সদস্য নির্বাচিত করবার কি প্রয়োজন ছিলো? এই রকম একটা বডি করার কি প্রয়োজন ছিল? এই সভা আনুষ্ঠানিক ভাবে ডাকা হয় এবং স্ট্যান্ডিং কমিটি ডিসিশনগুলো পাশ করিয়ে নিচ্ছে, এই হচ্ছে বাস্তব অবস্থা। এই সম্পর্কে সত্য সত্যই যদি দেখতে হয় তাহলে এর একটা ফোরাম তৈরী করবার জন্য কোন একটা আইনগত রূপ দেওয়া যায় কি না সেটা দেখতে হবে। জেলা পরিষদে যেমন অতিরিক্ত একজিকিউটিভ অফিসার নিয়োগ করবার জন্য সংশোধনী এনেছেন তেমনি পঞ্চায়েত সমিতির ক্ষেত্রে একই প্রশ্ন থেকে যাচ্ছে, একজিকিউটিভ অফিসার হিসাবে বি ডি. ও -রা আছেন। বি ডি ও দের অনেক ফাংশান করতে হয়, পঞ্চায়েতের একজিকিউটিভ অফিসার ছাড়া তাদের অনেক প্রশাসনিক কাজে নিয়োগ করা হয়, সেখানেও এক প্রশ্ন আছে, তাহলে সেই ক্ষেত্র একটা অতিরিক্ত - যদিও একটা মাথা ভারী প্রশাসন সৃষ্টি হবে, তাহলেও সেই সম্পর্কে ভাবা দরকার। সুতরাং আমি পঞ্চায়েতমন্ত্রীর কাছে বলবো, আজকে এই কয়েক বছরের যে বাস্তব অভিজ্ঞতা, কি গ্রাম পঞ্চায়েত, কি পঞ্চায়েত সমিতিতে, কি জেলা পরিষদে পরিচালনার ক্ষেত্রে এই আইনগত যে সমস্ত অসুবিধার সৃষ্টি হয়েছে বাস্তব প্রয়োগের ক্ষেত্রে, তাহলে পঞ্চায়েতকে যদি বাস্তবে জনমুখী করে গড়ে তুলতে হয়, দুর্নীতি মুক্ত করতে হয় তাহলে একটা ব্যাপক সংশোধনী এই পঞ্চায়েত আইনের উপর আগামীদিনে আনবেন এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় পঞ্চায়েত মন্ত্রী মহাশয়, আমরা মনে করি, বছরের কিছু বেশী সময় ধরে তিনি আন্তরিক ভাবে এবং নিষ্ঠার সঙ্গে পঞ্চায়েত ব্যবস্থাকে সফল করবার চেষ্টা করছেন। আজকে যে বিধেয়কটি এসেছে, এটা অত্যন্ত সংক্ষিপ্ত এবং সংকুচিত। আমি তাঁর কাছে সরাসরি ভাবে প্রশ্ন করতে চাই, আপনি এক বছরে কি শুধু এইটুকু এ্যামেণ্ডমেন্ট আনার প্রয়োজন মনে করলেন, আপনার অভিজ্ঞতায়? ইন ইয়োর এক্সপিরিয়েন্স এণ্ড উইসডম, ফাংশান অব পঞ্চায়েত কি শুধু একটা জায়গায় আটকে গেছে, একটা এ্যাডিশনাল একজিকিউটিভ অফিসার? না, আপনি আরও কোন গুরুতর ত্রুটি দেখেছেন। যদি দেখে থাকেন তাহলে কম্প্রিহেন্সিভ এ্যামেণ্ডমেন্ট আনেননি কেন? দু নং হচ্ছে আপনি যে এ্যাডিশনাল পোস্ট ক্রিয়েট করছেন, তার ফাইনান্সিয়াল লায়েবিলিটি কার হবে? কোয়ালিটি এণ্ড কোয়ালিফিকেশন অব দি অফিসার কি হবে, ইউ হ্যাভ নট ডিভাইজ্ড। আপনি কি রুলে বলবেন? তা যদি হয়, ইউ ইট ইজ স্টেট লায়েবিলিটি, এবং টেকনিক্যাল সাইডে ফাইন্যানশিয়াল মেমোরেণ্ডাম নেই কেন? এইটা কে বেয়ার করবে, পঞ্চায়েত জেলা পরিষদ অর ষ্টেট গভর্ণমেন্ট ? এই কথাটা আপনার এখানে বলার প্রয়োজন আছে বলে আমি মনে করি। তিন নং হচ্ছে আপনি এখানে বলেছেন ভাগ করে দেবেন। অপর মানে কি, এ্যাডিশনাল এটা অতিরিক্ত নয় কেন? আপনি ইংরাজীতে বললেন এ্যাডিশন্যাল একজিকিউটিভ অফিসার, এখানে বলছেন অপর নির্বাহী আধিকারিক, এ্যাডিশন্যালের বাংলা কি অপর? অপর মানে তো অন্য জন, যেমন আমাদের কাছে আপনারা অপর। এটা অতিরিক্ত নয় কেন? এই টেকনিক্যাল সাইডটা একটু আপনি বলবেন।

[4.55 - 5.05 p.m.]

চতুর্থ পয়েন্ট, হচ্ছে, আপনি জানেন একটা মস্ত বড় ভাই চলছে টেকনোক্রাট ভার্সাস ব্যুরোক্রাট। আপনার এই পঞ্চায়েত বডিতে মিনিমাম কাজ কি? জেলা পরিষদের কাজের মধ্যে এ্যাডমিনিস্ট্রেসনের কাজ লিমিটেড, মেন কাজ হচ্ছে ইমপ্লিমেন্টেশন এ্যাণ্ড প্ল্যানিং। এখন প্রশ্ন হচ্ছে ইমপ্লিমেন্টেশন এ্যাণ্ড প্ল্যানিং ই যদি প্রধান হয় তাহলে আপনি বলছেন যে অনেক কাজ বেড়েছে দায়িত্ব বেড়েছে, সেক্ষেত্রে এক্সিকিউটিভ অফিসারের উপর যদি এ্যাডিশনাল কাজের দিতেই হয় তাহলে হোয়াই হ্যাভ ইউ নট প্রোপোজড দি টেকনোক্রাট হিসাব? প্রশ্নটা হচ্ছে ইমপ্লিমেন্টিং এজেন্সি নিয়ে এ্যাডমিনিস্ট্রেশনের ক্ষেত্রে অফিস সুপারিনটেনডেণ্ট ইজ সাফিসিয়েন্ট। আমি এক সময়ে জেলা পরিষদ চালিয়েছি, সুতরাং আমার সেই অভিজ্ঞতা আছে। মাননীয় মন্ত্রী মহোদয়কে আমি এটা গভীরভাবে চিন্তা করতে বলছি। উনি নিজেই বলেছেন জেলা পরিষদ হ্যাজ টু বি দি এ্যাপেক্স বডি অফ দি পঞ্চায়েত প্ল্যানিং এ্যাণ্ড ইমপ্লিমেন্টেশন। ওদের যে মূল দায়িত্ব প্ল্যানিং এ্যাণ্ড ইমপ্লিমেন্টেশন তা পালন করার জন্য ডু ইউ থিঙ্ক দ্যাট ইট ইজ সাফিসিয়েন্ট? কিম্বা আরো কিছু ব্যবস্থা প্রয়োজন। আমরা এটাই সাফিসিয়েন্ট মনে করি না। হোয়াই ইয়োর প্রসপেকটিভ ইজ সো ন্যারো এ্যাণ্ড পুয়োর? এটা আপনাকে বলছি, কারণ নবীন ভাবে দায়িত্ব নিয়েছেন, এখনও আপনাকে গভীরভাবে চিন্তা ভাবনা করতে হবে। আপনি স্থায়ী সমিতির জন্য কতগুলি প্রস্তাব করেছেন। আমি ধরে নিচ্ছি আমাদের বিলে কিছু ত্রুটি ছিল। সেই ত্রুটি সংশোধন করে আপনি বিল এনেছেন, কিন্তু ডাস ইট সাইন্ড ওয়েল এক্সট্রিম অন্যান্য? এটা আপনার কাছে প্রশ্ন। অনেকে ডিসিশনের ব্যাপারে বলেছেন। আপনার কাছে আমার অনুরোধ যে, ইলেকটেড রিপ্রেজেনটিটিভ এ্যাণ্ড দি এ্যাপয়েন্টেড এক্সিকিউটিভস, এদের ব্যাপারে কম্পার্টমেন্টালাইজেসন অন ডিভিসন অফ লেবার এ্যানড ডিভিসন অফ রেসপনসিবিলিটি হওয়া উচিত। এটা আপনাকে চিন্তা করতে হবে। অবশ্য আপনি সুপারভিশন করতে গিয়ে যদি অনুভব করে থাকে যে ইলেকটেড রিপ্রেজেনটিটিভস কমপার্টমেন্টের এই এই ডিউটি, এই এই রেসপনসিবিলিটি — যেমন সন্তোষবাবু প্রস্তাব করেছিলেন যে, বাজার করার জন্য পঞ্চায়েত সমিতির সভাপতিকে চেক সই করে টাকা তোলবার ক্ষমতা দিতে হবে। তিনি প্রশ্ন করেছিলেন কেন সভাপতি চেক সই করতে পারবে না? ইট ইজ এ ডেনজারাস প্রোপাজিশান। ওরা আপনাদের সহকর্মী, আপনাদের সরকারের অংশ। ওদের এই রকম প্রস্তাব! পৃথিবীর কোথাও এই জিনিষ হয়েছে? আমি এটা সন্তোষবাবুকে জিজ্ঞাসা করছি। পৃথিবীর কোথাও এই জিনিষ হয় না। চীফ মিনিস্টার কি সই করে ট্রেজারীতে চেক ভাঙাচ্ছেন? এটা হয় না। তারপর রাজ্যের পরিকল্পনা বেড়েছে, সেই জন্য পরিকল্পনার প্রেসিডেনসিয়াল রেসপনসিবিলিটি পঞ্চায়েতের হাতে দিয়েছেন। সন্তোষবাবু যা বলেছেন সই করে বাজার করার কথা, তা কখনো হতে পারে না। আই ক্যান নট ড্রিম অফ ইট। কিন্তু আমার প্রশ্ন হচ্ছে আপনি এখানে বলেননি যেটা, সেটা হচ্ছে হোয়াট ইজ ইয়োর চেক এ্যাণ্ড সুপারভিশন অন দি এক্সচেকার অফ দি পঞ্চায়েত বডি? এটা আপনি বলেননি। কি সুপারভিশন আছে? কি কনট্রোল আছে? অডিটের কি ব্যবস্থা আছে? তা আপনি বলছেন না। অবশ্য অডিট রিপোর্ট সম্বন্ধে আমাদের পি এ কমিটির যথেষ্ট অভিজ্ঞতা আছে। আমরা এই হাউসে দেখছি যে এখানে রিপোর্ট পেশ করা হচ্ছে। কিন্তু এ্যাকশন টেকেন অন দি রিপোর্ট অফ দি পাবলিক এ্যাকাউন্টস কমিটি। সেখানে গুরুতর ফাইনানসিয়াল ইররেগুলারিটিস আমরা দেখছি।

**শ্রী হাসিম আবদুল হালিম :** আপনাদের সময়ে আপনারা কি করেছিলেন?

**ডাঃ জয়নাল আবেদিন :** উই আর নট গ্রামার। আমরা আমাদের সময়ে সিস্টেমটাকে ঠিক করতে পারিনি, সেই জনাই তো পাবলিক আপনাদের ক্ষমতায় এনে দিয়েছেন। কিন্তু ইউ হাভ নো রাইট টু বিকাম মোর কোরাপ্ট। That has not become the license for corruption.

You have imported whole sale corruption in the State. Mr. Halim, I do not like to make public observation on the Judiciary.

(গোলমাল)

এইরকম ভাবে যদি চিৎকার শুরু করেন তাহলে আমরা কি করবো? পঞ্চায়েতকে আপনারা রেসপনসিবিলিটি দিয়েছেন। স্টেট এক্সচেকার এ্যালোকেশান ইন ফেবার অফ ডিফারেন্ট বডিস দিয়েছেন। কিন্তু এগুলির প্ল্যানিং এবং তার ইমপ্লিমেনটেশান এবং এফেকটিভ অডিট, এফেকটিভ ফিনানসিয়াল কন্ট্রোল-এর কি ব্যবস্থা হবে? আপনারা কি মনে করেন এফেকটিভ অডিট সম্ভবপর? নেভার। এই বডিগুলির যদি অডিট অবজেকশান হয় সেগুলি মিমাংসার কোন ব্যবস্থা নেই। আপনার এ্যামেণ্ডমেন্টেও এই জাতীয় সংশোধনের প্রয়াস নেই। তাহলে কি ধরে নেবো পরোক্ষভাবে হালিম সাহেবের সম্মতি নিয়ে দূর্নীতি এবং চুরি করার প্রস্তাব সমর্থন করছেন? আজকে দুটি জিনিষ আপনারা দেখবেন, (এ ভয়েজ) Your paradise may not last very long Mr. Halim, you should be careful about it.

শুরুতে তো দেখলাম আপনারা সেন্টার স্টেট রিলেশান নিয়ে একেবারে যুদ্ধং দেহি মনোভাব। কোথায় গেল এই আবহাওয়া? আপনাদের যদি পদ লেহনে লজ্জা না হয় তাহলে আমরা ভিন্ন মতের দল হয়েও যদি এক প্ল্যাটফরমে কাজ করি তাহলে আপনারা বিস্মিত হবেন না আমরা অল ন্যাশনালিষ্টস ফোর্স - আই শ্যাল নট বি সারপ্রাইসড। ট্যাকসেসানের দিক থেকে দেখছি আরবিট্রারি মনোভাব। এই ট্যাকসেসানের রেশন্যালাইজেসান করা বা সুপারভাইজ করার দায়িত্ব পঞ্চায়েত সমিতির হাতে আছে - আপনারা দিয়েছেন জেলা পরিষদকে। ট্যাকসেসানের আর কি স্কোপ সেটা ডিফাইণ্ড করে দিয়েছেন। ভূমি সংস্কারের দায়িত্ব দিয়ে দিয়েছেন, এগুলি পঞ্চায়েত সমিতি করবে, এগুলি গ্রাম পঞ্চায়েত করবে। কিন্তু এগুলি সুপারভাইজ করবার স্কোপ কোথায়? কারা করবে? আর এস. পি. এবং সি. পি. এম পার্টির লোক হলেই কি সব এক্সপার্ট হয়ে গেল? নিচের লেভেলে ঢোকবার প্রয়োজন আছে - আদার দ্যান জিলা পরিষদ ইন্টারমিডিয়েট বডি, গ্রাম পঞ্চায়েত এবং এট দি গ্রাস রুট লেভেলে এগুলি সংস্কার করার প্রয়োজন আছে। এগুলি এ্যাডিশনাল পোষ্ট দেওয়ার প্রয়োজন আছে। দু নম্বর হচ্ছে, এখনও অনেক জায়গায় পঞ্চায়েতের সভা বারান্দায় হয়।

[5.05 - 5.15 p.m.]

তারপর এই আপনার জেলা পরিষদ, ডিষ্ট্রিক্ট বোর্ডের বোর্ডটা পাল্টে গিয়ে জেলাতে জেলাপরিষদে আপনাদের যে টাইম অফ ওয়ার্ক দিচ্ছেন তাতে এদের এ্যাকোমোডেশনের ব্যবস্থাকে এ্যাকোমোডেশন অফ জেলা পরিষদ, এ্যাকোমোডেশন অফ পঞ্চায়েত সমিতি, অফিস অফ দি গ্রাম পঞ্চায়েত এদের সম্বন্ধে অপ্রাসঙ্গিক হলেও আপনাকে ভাবতে হবে। বোধকরি এ সম্বন্ধে অনেকে আপনাকে রিপ্রেজেনটেশন দিয়েছেন, এই রিপ্রেজেনটেশনগুলো আপনি ডিসপোজ করবেন। হু ইজ দি অথরিটি ? আপনাকে আর একটা প্রশ্ন জিজ্ঞাসা করছি, আপনাদের অফিসে, ডিসট্রিক্ট লেবেলে ডিসট্রিক্ট পঞ্চায়েত অফিস আছে, এর সঙ্গে রিলেশনটা কি হবে, এর সঙ্গে জেলা পরিষদের রিলেশনটা কি হবে, এর সঙ্গে এ্যাডিশন্যাল একজিকিউটিভ অফিসারের রিলেশনটা কি হবে, আপনারা আর একটা কি করতে চাইছেন একজিকিউটিভ অফিসার এর রিলেশনটা কি হবে, এর সঙ্গে পঞ্চায়েতের রিলেশনটা কি হবে, এর সঙ্গে গ্রাম পঞ্চায়েতের রিলেশনটা কি হবে, হু উইল বি দি অথরিটি ? জেলা পরিষদের যে একজিকিউটিভ অফিসার - ডিসট্রিক্ট ম্যাজিষ্ট্রেট আর একজন এ্যাডিশন্যাল পঞ্চায়েত অফিসার বসাচ্ছেন প্লাস একটা রিডানডানট অফিস হয়ে যাচ্ছে, ডি. পি. ও এবং এদের মধ্যে সমন্বয়

এবং রিলেশনটা লেবার ভিত্তিক হবে না রেসপনসিবিলিটি ভিত্তিক হবে এটা বোধ করি ভাবার সময় এসেছে। আজকে আর একটা কথা, বিচার মন্ত্রী মহাশয় রয়েছেন বলেই বলছি যে যদি পঞ্চায়েত সম্বন্ধে সবগুলি আপনারা নর্মাল জুডিসিয়ারী পাঠান তাহলে বোধহয় সম্ভবপর নয়, এটা কি আপনাদের পক্ষে সম্ভবপর হবে? পঞ্চায়েত আলোচনাকে একটা এ্যাপীল এ্যাণ্ড ট্রাইবুনাল থাকে যাতে পাবলিক রেফার দেয়ার কমপ্লেনট এবং গভর্ণমেন্ট রেফার করতে পারে আমি চাইছি এই রকম একটা ব্যবস্থা করা যায় কিনা। আপনি দেখুন যে একটা পরীক্ষা চলছিল ন্যায় পঞ্চায়েতের, ফার্ষ্ট ইলেকটেড জুডিসিয়ারী এটার পরীক্ষা সার্থক হয়েছে বলে পশ্চিমবঙ্গ দাবী করতে পারে না, এখানে পঞ্চায়েত সম্বন্ধে যে অভিযোগ সাত্তার সাহেব, বেরা সাহেব তুললেন তাতে আপনাদের কাছে অনুরোধ যে পঞ্চায়েত ফাংশনিং, রেসপনসিবিলিটি, মিসএ্যাপ্রোপ্রিয়েসন, ডিফলকেসন এবং সন্তোষ দাস মহাশয়ের বাজার করাব, চেক সই করার অনুমতি এইগুলি রেফার করার জন্য আপনি একটা সেপারেট কমাপার্টমেন্ট, সেমি জুডিসিয়াল অর কোয়াসী জুডিসিয়াল করতে পারেন কিনা ফর এ্যাপীল এ্যাণ্ড কমপ্লেন এবং আপনাদের কাছে যে দরখাস্ত আমরা দিয়েছি সেটা ওখানে রেফার করতে পারেন কিনা। এটা বোধ করি এসেনসিয়াল। আমরা একটা আইন তৈরী করেছিলাম ১৯৭৩ তে এটা ইমপ্লিমেন্ট করার ভিত্তিতে কিছু করতে পারেন কিনা। আই উড রিকোয়েস্ট ইউ আমরা জানি যে অনেক জনই আপনাকে উস্কানী দিচ্ছে, প্ররোচনা দিচ্ছে আপনি প্ররোচনায় ভুলবেন না। আপনি একটা আদর্শ নিয়ে পঞ্চায়েত ব্যবস্থাকে সাকসেসফুল করতে চাইছেন এজন্য আপনার কাছে অনুরোধ করব একটা নতুন আইডিয়া নতুন চিন্তাধারা যেটা এনেছেন এক্সপেক্ট দি অবজেকসন এ্যাণ্ড দি ফাইনানসিয়াল মেমোরানডাম দেননি এবং ইট ইজ সো স্মল এ্যাণ্ড কয়েনসাইজ এনেছেন এটার জন্য পান্টা সমালোচনা করে সেপারেট এ্যামেণ্ডমেন্ট এনেছেন ভেরী স্মল এ্যামেণ্ড এটার জন্য পালটা সমালোচনা করেছেন এবং যেটা এনেছেন এতে আপত্তির কিছু নেই, ডেফিনেশন দেন নি হয়ত সি পি. এম ক্যাডাররা সায় দেয় নি আপনি হয়ত বলবেন আমার ক্যাডার নেই, আপনি বুঝবেন পলিটিক্যাল আইডেনটিটি যাই হোক ইন এ্যাডমিনিস্ট্রেসন দে স্যুড বি ফ্রি এ্যাণ্ড ইমপার্রসিয়াল এ্যাণ্ড নিউট্রাল আসার ফলে এ্যাডমিনিস্ট্রেসন নিউট্রালি অফ দি ষ্টেট হ্যাজ গন। পঞ্চায়েতে এ্যাট লিষ্ট এক্‌জিকিউটিভ ষ্টেজেস দে স্যুড বি ফেয়ারলি নিউট্রাল এই এ্যাপীল আপনার কাছে করছি। আপনার প্রয়াস সার্থক হোক এই আশা করে আমার বক্তব্য শেষ করছি। মাননীয় ডেপুটি স্পীকার মহাশয় সময় দেওয়ার জন্য আপনাকে ধন্যবাদ জানাচ্ছি।

**শ্রী সুচাঁদ সোরেন :** মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আজকে যে বিল উত্থাপিত হয়েছে তার উপর আমি কিছু বলতে চাই। পঞ্চায়েত হবার পর সাধারণ মানুষ আশা করেছিল গনতান্ত্রিক উপায়ে সাধারণ মানুষের চাহিদা আশা আকাঙ্খা পূরণ হবে, কিন্তু তা পঞ্চায়েতের মাধ্যমে হয় নি। ভবিষ্যতে হবে কিনা সন্দেহ। তেমনি অপর পক্ষে জেলা শাসকদের মাধ্যমে যে কাজ করার কথা ছিলো তা ব্যর্থ হয়েছে। যার জন্য নূতন ভাবে এক্‌জিকিউটিভ অফিসার নিয়োগের কথা চিন্তা করছেন। এরপর পঞ্চায়েত সমিতির মাধ্যমে যে কর্মসূচি সফল করবার কথা চিন্তা করছেন তা করতে পারবেন না বলেই আমার মনে হয়। পঞ্চায়েতের যখন নির্বাচন হয়েছিলো সে সময় এই পঞ্চায়েতের মেম্বার অঞ্চল প্রধান যারা হয়েছিলেন তাদের মধ্যে অধিকাংশই জমিদার জোতদার এবং সুযোগ সন্ধানী মানুষ। সুতরাং কংগ্রেসের আমলে যেরূপ কাজ হয়েছিলো সেইরূপ কাজ হচ্ছে। তুলনামূলক ভাবে আমি বলবো চীনে যখন পঞ্চায়েত হয়েছিলো সেখানে নির্বাচন হবার পর মাও সে তুং নির্দেশ দিয়েছিলেন যে পঞ্চায়েতের মাধ্যমে জমিদার জোতদার এর ঘর থেকে অনেকে মেম্বার হয়ে আসবে তাদের সরিয়ে দেবার ব্যবস্থা যেন করা হয় আমরা এখানে দেখতে পাচ্ছি নির্বাচনের মধ্য দিয়ে এরূপ সুযোগ সন্ধানী বহু মেম্বার আছে। পশ্চিমবঙ্গ সরকারের বহু কাজের পরিপন্থী পঞ্চায়েত সমিতিকে

দিয়েছেন। কিন্তু সেখানে আমরা বর্তমানে দেখছি সাব বিলি বন্টনের ক্ষেত্রেও নানা ব্যাপারে চুরি হচ্ছে। প্রকৃত কৃষক সেখানে সাব পাচ্ছে না। প্রধান সেখানে বলে দিয়েছেন যে আমার সঙ্গে যিনি ভাল টার্মস রাখবেন এরূপ লোককেই সুযোগ দেওয়া হবে। সেইজন্য তাঁর যারা আত্মীয় স্বজন - বন্ধু বান্ধব তারাই সুযোগ সুবিধা পাচ্ছেন। আমার খাতায় একজন মানুষ তাকে টাকায় চার আনা সুদ দিয়ে ৫০০ টাকা কৃষি ঋণ দেওয়া হয়েছে। আবার যে ব্যবসা বাণিজ্য করে তাকে কৃষি লোন দেওয়া হচ্ছে সেইজন্য সেখানে সাধারণ মানুষের মধ্যে একটা চাপা বিক্ষোভ আছে।

[4.15 - 5.25 p.m.]

বামফ্রন্ট সরকার এখানে বিল পাশ করেছেন। ছোট ছোট সেচ পরিকল্পনার মাধ্যমে সেই সমস্ত টাকা দেওয়া হয়েছে। কিন্তু সে পরিকল্পনার নামে ডোবা কাটা হয়েছে। তা যদি ইজারাদার করা হতো বা ডিপ টিউবওয়েল বা পাম্প সেট করা হতো তাহলে ভাল হতো। দেখা যাচ্ছে সেখানে ছোট ছোট শৌচ পরিকল্পনা করা হয়েছে। এই ভাবে প্রধানের মাধ্যমে সেখানে ভাগ বাটোয়ারা হয়েছে। সেখানে রাস্তাঘাট করার কথা তা করা হচ্ছে কিন্তু আবার দেখা যাচ্ছে যে সৎ কর্মীর বিরুদ্ধে মিথ্যা অভিযোগ করা হচ্ছে। এইভাবে আমার একজন সমর্থক কর্মীর বিরুদ্ধে তারা টাকা জেনতারোর কেস করেছেন, থানায় ডাইরি করেছেন। থানা অফিসার যে রিপোর্ট দেন - যে ডাইরি করেছেন তাতে সত্য কথা বলেন নি। এইভাবে দেখা যাচ্ছে যে আগে যে ভাবে চলতো এখনও সেই ভাবে চলছে এ ব্যাপারে কিছু বলার নেই। যদি কেউ বলে তাহলে সি পি এম বলছে যে বিরোধী পক্ষ শত্রু পক্ষ বলে তাই বিরোধিতা করছে। পঞ্চায়েত নির্বাচনের আগে যুগান্তরে পঞ্চায়েত সমিতির মেম্বারের বিরুদ্ধে অভিযোগ করেছেন। আমরা দেখেছি যে বিরোধীরা সেখানে জেলাতে দুটো মিটিং করেছিলো। সে সময় কেউ কোন অভিযোগ করেন নি - কোন মেম্বারের বিরুদ্ধে কোন অভিযোগ ছিলো না। এই প্রসঙ্গে আমি একটা কথা বলি কোন ডাকাতের দলের যদি কোন সর্দারকে বলা যায় এবং ধরা যায়, তার সদস্যদের তাহলে সে কিছুতেই তার দলের নাম বলবে না। সে বলবে আমার কেউ ডাকাতি করে নি এবং সে অসত্য কথা বলবে। ১৯৬৩-৬৪ সালে যখন আমরা বিরোধী পক্ষে ছিলাম তখন কংগ্রেস সরকারের বিরুদ্ধে সমালোচনা করলে ওরা বলতেন যে আমরা মেজরিটি আছি কারণ আমাদের জনসাধারণ আমাদের দিকে। তাঁরা গর্ব ভরে এই কথা বলতেন যে সাধারণ মানুষ আমাদের ভালবাসে তাই আমরা আছি। আজকে ঠিক সেই ভাবে বলা হচ্ছে। সেই কারণে আমি বলছি যে সত্যকে অস্বীকার না করে এটাকে তদন্ত করা হোক এবং যাতে সমাধান করা যায় তার ব্যবস্থা করা উচিত তা নাহলে ভবিষ্যতের উজ্জ্বল পথ অন্ধকার হবে। এই কথা বলে আমি শেষ করছি।

**শ্রী দেবব্রত বন্দোপাধ্যায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এই সভায় যে সংশোধনী বিলটা উপস্থাপিত করেছি তার উপর আট জন আলোচনা করেছেন। আমি এটাকে তিন ভাগে ভাগ করতে পারি - ১ নং জনতা পার্টি থেকে শশবিন্দু বাবু যেটা বলেছেন, ২ নং শশবিন্দু বাবু বলার সময় কিছু সমর্থন করেছেন, কিছু গঠনমূলক সমালোচনা করেছেন, কিছু জায়গায় বিরোধিতা করেছেন। কংগ্রেস(আই) এর তরফ থেকে একটা মৌলিক জায়গায় বিরোধিতা করেছেন যে ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটকে এগজিকিউটিভ অফিসার করা ঠিক হয়নি এবং অন্যান্য কতকগুলি কথা বলেছেন, বিরোধিতা করেছেন সরাসরিভাবে। বামফ্রন্টের মধ্যে সত্য পদ ভট্টাচার্য, সন্তোষ দাস সমর্থন জানিয়ে গঠনমূলক সমালোচনা করেছেন। আর ডাঃ জয়নাল আবেদিন সাহেবের বক্তব্য শুনে রবীন্দ্রনাথের কবিতা মনে পড়ল — 'ঘরেও নহে, পারেও নহে, যে জন থাকে মাঝখানে'। কবি মিলটন অন হিজ ব্লাইণ্ডনেস, কবি যখন অন্ধ হয়ে গিয়েছেন, কি করে কিছু করা যায় কিনা এই অবস্থার মধ্যে তিনি বললেন দে অলসো সার্ভ হু স্ট্যাণ্ড এণ্ড ওয়েট। রাজনৈতিকভাবে পঙ্গু হয়ে যাওয়ার পর জয়নাল সাহেব বললেন

এটা একেবারে খারাপ হয়ে যায়নি, আই অলসো সার্ভ হু অনলি স্ট্যাণ্ড এণ্ড ওয়েট। এই তিনটি ভাগ আমার মনে হয়েছে, তিন রকমের দৃষ্টিভঙ্গী এখানে এসেছে। আমি প্রথমে শশবিন্দু বাবুর যে সমালোচনা সে সম্বন্ধে উল্লেখ করতে চাই। শশবিন্দুবাবু যে [illegible] বললেন মূল কথা তাঁর আলোচনা থেকে আমি যেটুকু বুঝেছি সেটা হচ্ছে আমাদের যদি কিছু ত্রুটি হয়ে থাকে, যদি কিছু ইররেগুলারিটি হয়ে থাকে সেই সবের জন্য তিনি মনে করছেন এই পঞ্চায়েতের উপর বসিয়ে দেওয়া দরকার। এই কথাটা সাত্তার সাহেবের মুখ থেকে এলে আমি অবাক হতাম না, কিন্তু কথাটা এল জনতা সদস্যের মুখ থেকে যাঁর দলের নেতা বছর দুয়েক আগে, আমি অশোক মেহতা মহাশয়ের কথা বলছি, পঞ্চায়েত রাজ কমিটির চেয়ারম্যান ছিলেন। অবশ্য আমি অবাক হইনি, কারণ জনতা পার্টি বছর খানেক আগে থেকে এইভাবে চলাফেরা করতে আরম্ভ করেছে, অশোক মেহতা মহাশয় যে যে সুপারিশ করলেন তার স্পিরিটের সম্পূর্ণভাবে বিরোধিতা করা হল। জনতা পার্টির নেতা অশোক মেহতা মহাশয় ডিসেন্ট্রালাইজেসানের কথা বললেন - হ্যাঁ, ইররেগুলারিটি আছে। যখন এই দপ্তরের মন্ত্রী আছি তখন সকলের থেকে বেশী জানি কোথায় দুর্নীতি আছে, কোথায় অসম্পূর্ণতা আছে, কোথায় সীমাবদ্ধতা আছে, কিন্তু শশবিন্দুবাবু বললেন যখন মাথা ধরেছে তখন মাথাটা কেটে ফেল, যখন অসুবিধা দেখা দিচ্ছে, যখন বাগে আনতে পারছি না, কাজ করা যাচ্ছে না, তখন অতি উচ্চ ক্ষমতা সম্পন্ন অফিসারকে পঞ্চায়েতের উপর চাপিয়ে দাও। ২০ বছর ধরে তো এই কাণ্ড আমরা দেখছি, আমার নিজের জেলা মুর্শিদাবাদে অফিসার নিয়ন্ত্রিত পঞ্চায়েত ছিল, তখন নিজের এলাকা বহরমপুর একটা [illegible] প্ল্যানিং এ্যাণ্ড ডেভেলপমেন্ট ডিপার্টমেন্ট তখন নাম ছিল আর এখন পি পি বা রুরাল প্রোডাকসান প্রোগ্রামে ১।। লক্ষ, ২ লক্ষ টাকা গেছে, বছরের পর বছর ধরে এক চতুর্থাংশ কাজও হয়নি, অফিসার তার মাথায় ছিল।

[5.25 - 5.35 p.m.]

আমি জানি সমস্যা রয়েছে এবং সমস্যাটা অত্যন্ত দুরূহ। আমি সদস্যদের বলব সবচেয়ে যেটা বড় সমস্যা সেটা আপনারা উপলব্ধি করুন। প্রায় ৫৬ হাজার নির্বাচিত সদস্য রয়েছে, এগুলো স্বয়ংশাসিত প্রতিষ্ঠান এবং আমাদের লক্ষ্য রাখতে হবে তাঁদের মৌলিক চরিত্র, তাঁদের বেসিক ক্যারেকটারি কিভাবে রক্ষা করব। এখন প্রশ্ন হল আমি কি তাঁদের বল্গাহীনভাবে ছেড়ে দেব, সমস্ত ডিসেন্ট্রালাইজেসান নাস্ত করে দেব, গণতান্ত্রিক মূল্যবোধ নাস্ত করে দেব? আমি মনে করি একটা হার্মোনিয়াস রিলেশন ওই ইলেকটেড রিপ্রেজেনটেটিভস্ এবং সরকারী কর্মচারীদের মধ্যে গড়ে তোলা উচিত - অর্থাৎ একটা সুষম সম্পর্ক তাঁদের মধ্যে হওয়া উচিত। তবে সেখানে প্রাধান্য নির্বাচিত সদস্যদের থাকবে, সরকারী অফিসারদের থাকবে না। তবে সেখানে প্রাধান্য নির্বাচিত সদস্যদের থাকবে, সরকারী অফিসারদের থাকবে না। এখানে যাঁরা বিরোধিতা করেছেন এবং যাঁরা গঠনমূলক সমালোচনা করেছেন তাঁদের কথায় আমি পরে আসছি। এখানে দুর্নীতির প্রশ্ন তুলে বলা হয়েছে এই সমস্ত প্রধানরা কোন হিসেব দিচ্ছেন না। আমি আপনাদের জানাতে চাই ৩ হাজার ২৪২টির মধ্যে ২ হাজার ৬৬৯টি তাদের অডিটর্স রিপোর্ট পেশ করেছে। জয়নাল আবেদিন সাহেব বললেন, হিসাবে এই যে কারচুপি রয়েছে তার বিধি কি হবে? আমি তো দেখছি দেবব্রতবাবুর হাতে কোন বিধি নেই। এমন কথা তিনি বললেন। আমি বহুবার আপনাদের বলেছি এবং বাইরেও বলেছি যে আমাদের ডিরেকটরেটের তরফ থেকে এই ফাইনানসিয়াল ডিসিপ্লিনের ব্যাপারে ব্যামফ্রন্ট সরকার খুবই সজাগ এবং সজাগ বলেই ২ হাজার ৬৬৯টি রিপোর্ট এসেছে। ওই রিপোর্ট আসামাত্রই আমাদের ডিরেকটরেটের তরফ থেকে প্রসেসিং শুরু হয়েছে। ইতিমধ্যেই ৩৫১টি প্রসেসিং শেষ হয়ে গেছে এবং যে সমস্ত জায়গায় ত্রুটি রয়েছে সেগুলি টেকনিক্যাল ত্রুটি না গুরুতর ত্রুটি সেক্ষেত্রে আমাদের আইন মাফিক কাজকর্ম

চলছে। ইতিমধ্যে ১৬০ জন প্রধানকে দুমাসের নোটিশ দিয়ে কৈফিয়ত তলব করা হয়েছে। আমি মন্ত্রী হিসাবে দেবব্রত বন্দোপাধ্যায় বলছি, ওইসব ক্ষেত্রে যদি সঠিকভাবে কৈফিয়তের জবাব না আসে তাহলে গুরুতর ব্যবস্থা গ্রহণ করা হবে। মাননীয় সদস্য সত্যবাবু এবং শশবিন্দু বেরা মহাশয় কতকগুলি কথা যা বলেছেন তা ঠিক নয়। আমি তাঁদের বলব ৩টি স্তরে সামঞ্জস্য বিধান করা দরকার। বহু জায়গায় আইন আনসেইড থাকার ফলে প্রয়োগের ক্ষেত্রে অসুবিধা হয়েছে। তবে আমি মনে করি যেটুকু রয়েছে তাতে হতাশার কোন কারণ নেই। ৩ মাসের মধ্যে ফাইনান্সিয়াল ডিসিপ্লিন, এ্যাডমিনিস্ট্রেটিভ ডিসিপ্লিন কিভাবে আনা যায় সেই চেষ্টাই আমরা করছি। তবে একথা আমি বিশ্বাস করিনা যে, অফিসারদের দিয়ে পঞ্চায়েতকে শায়েস্তা করব। সেজন্য বিভিন্ন জায়গায় বিশেষ করে নির্বাচিত প্রতিনিধি রয়েছেন ব্লক স্তরে, আমি নিজে প্রত্যেকটি জেলায় ঘুরেছি, হালে আমি বাঁকুড়া, মেদিনীপুর, মুর্শিদাবাদ ঘুরে এসেছি - সেখানে পঞ্চায়েত সমিতির সদস্য, সভাপতি এবং সরকারী অফিসার সকলের সঙ্গে কথা বলেছি। এখানে বিশেষ করে ইনস্‌পেক্টিং অথরিটির কথা উঠেছে, সুপারভাইজারী অথরিটির কথা উঠেছে, সুপারভাজারী বডির কথা উঠেছে। আমরা বলেছি, কিভাবে করলে সুসামঞ্জস্য বিধান হয়। একদিকে নৈরাশ্য আসে না, আবার আর একদিকে একেবারে বুরোক্র্যাটিক কনট্রোল হানড্রেড পারসেন্ট বুরোক্রাটিক কন্ট্রোল যেভাবে আগে ছিল সেইভাবে হবে না। সুসামঞ্জস্য বিধান করার চেষ্টা হচ্ছে। মাননীয় সদস্য, সত্য ভট্টাচার্য মহাশয় রুল সম্বন্ধে বলেছেন, তাঁর অবগতির জন্য জানাতে চাই আমরা ইতিমধ্যে কয়টি রুল এসেম্বলিতে লে করেছি, সর্বাপেক্ষা গুরুত্বপূর্ণ যে নিয়মাবলী ওয়েষ্ট গ্রামপঞ্চায়েত এ্যাডমিনিস্ট্রেটিভ রুল আমাদের তৈরী হয়ে গেছে, আশা করি এক সপ্তাহের মধ্যে সেটা আপনাদের সামনে উপস্থিত করতে পারবো। তাহলে যে অসুবিধার কথা আপনারা উল্লেখ করলেন, সেগুলো দূর করতে পারবো। এখানে সাত্তার সাহেব প্রশ্ন তুলেছেন যে এ্যাকজিকিউটিভ অফিসার কেন ডি এম কে করা হল না? আমরা যেটা চিন্তা করি যে জেলা ম্যাজিস্ট্রেট যিনি জেলার প্রধান শাসক হিসাবে বহু ধরণের কাজ তাকে করতে হয়, বহু স্ট্যাটুটারী অব্লিগেশান তাঁর রয়েছে। এ ছাড়াও, কংগ্রেসী আমলে জেলা পরিষদে যে পরিমাণ টাকা খরচ হতো তার অন্ততঃ একশ গুন কাজকর্ম এবং খরচ হবে এবং আমরা যে রুল জেলা পরিষদের এক্সিকিউটিভ অফিসারদের হাতে থাকছে এবং নানা ধরণের দায়িত্বপূর্ণ কাজ জেলা শাসককে দিলে সম্ভব হবে? আমাদের মনে বার বার এই ধরণের প্রশ্ন এসেছে তিনি থাকছেন মাথার উপরে। তিনি কি ডিসিপ্লিন এনফোর্স করতে পারবেন যে জায়গায় তিনি রয়েছেন? আমরা পঞ্চায়েত বিষয়ে ক্যাবিনেট সাব কমিটিতে এবং মন্ত্রীসভায় এই বিষয় নিয়ে বার বার চিন্তা করেছি। সাত্তার সাহেব এবং জয়নাল সাহেব কি অস্বীকার করতে পারবেন যে ইংরেজ আমল থেকে বিশেষ করে তার পরে তিন দশক ধরে যে রাজত্ব চলেছে যে ভাবে এ্যাডমিনিস্ট্রেশনে ভারটিকাল লাইন অব কম্যাণ্ড, যেভাবে ওয়ান লাইন অব হাই আ্যারকি, যেভাবে বিভাগীয় মন্যতা গ্রাস করেছে গোটা এ্যাডমিনিস্ট্রেশানকে রাইটার্স বিল্ডিং থেকে শুরু করে একেবারে নিচের দিকে যে বিভাগীয় মন্যতা যে জিনিষ আমাদের দপ্তরে দরকার - হরাইজেন্টাল কো-অর্ডিনেশান এই হরাইজেন্টাল কো অর্ডিনেশান আমি কাকে দিয়ে করাবো টেকনিক্যাল বুরোক্র্যাটদের দিয়ে লড়াই আমরা জানি আবার বুরোক্র্যাটদের মধ্যে বিভাগীয় মন্যতা আমরা জানি। এখানে যদি জুনিয়ার অফিসারকে দিই — মানবে কি? চীফ ইঞ্জিনিয়ার, পি ডবলু.ডি যাবেন কি? কিন্তু তা সত্ত্বেও যেটুকু কো অর্ডিনেশান বিশেষ করে পঞ্চায়েতের মধ্যে সবচেয়ে বড় কথা হচ্ছে পঞ্চায়েতের মধ্যে ৫/৬টি দপ্তর থেকে গ্রাম পঞ্চায়েতের হাতে জেলা পরিষদের হাতে ২৭/২৮ দফার কাজ ন্যাস্ত হয়েছে আমি নিজেই ভাল করে হিসাব করে দেখতে পারি না যেখানে ১৫৫ কোটি থেকে ১৬০ কোটি টাকা এঁদের হাতে দেওয়া হচ্ছে

[5.35 - 5.45 p.m.]

জনস্বাস্থ্য বিভাগ, শিক্ষা বিভাগ, শিল্প বিভাগ পরিকল্পনা উন্নয়ন বিভাগ ইত্যাদি বিভিন্ন দপ্তরের মধ্যে সমন্বয় করতে হবে। সেজন্য আমি মনে করি যতদিন পর্যন্ত না বিষাক্ত পরিবেশ মুক্ত না করতে পারি ততদিন পর্যন্ত জেলা ম্যাজিস্ট্রেটকে একজিকিউটিভ অফিসার রাখা ছাড়া গত্যন্তর নেই। কিন্তু ওঁর হাতে অনেক কাজ এত কাজ যে তিনি সমস্ত সুসম্পন্ন করতে পারবেন না। তাই একজন এক্সিকিউটিভ অফিসার নিতে হবে। সেই স্পিরিটেই জিনিষটাকে বিবেচনা করতে হবে। আর ভাষার সম্বন্ধে যা বলেছেন, সুনীতিবাবুর ভাষা, আমি ব্যক্তিগতভাবে কিছু বলতে পারি না, আমিও সেটা দেখিনি, সেই হিসাবেই এটা নেবেন। যাইহোক জেলা পরিষদে একজন অতিরিক্ত এক্সিকিউটিভ অফিসার নিয়োগ করতে চাচ্ছি। দুর্নীতির কথা বলেছেন সাত্তার সাহেব এবং তিনি বিশেষ করে এ বিষয়ে বলেছেন আমি এখন বলছি, কিন্তু তিনি তো শুনবেন না, তিনি একটু শুনলে ভাল হয়। আমি তো দুর্নীতি কিছুই হচ্ছেনা বলিনি, ইররেগুলারিটি হয়েছে, তা না হলে ১৬০ জনকে ধরতে যাচ্ছি কি করে? কিন্তু এক্ষুনি তাদের সাক্ষীর কাঠগড়ায় দাঁড় করাতে চাই না যতক্ষণ পর্যান্ত না অনুসন্ধান শেষ হচ্ছে। কিন্তু যত চীৎকার হচ্ছে দুর্নীতি কি ততই বেশী? আমি নিজের ঢাক নিজে পেটাব না, তার জন্য দলের লোক আছে। কিন্তু আমি জিজ্ঞাসা করি কে পাঠিয়েছিলেন সেন্ট্রাল স্টাডি টিম, সেই সেন্ট্রাল স্টাডি টিম ত্রিদিববাবু বা সি পি এম বা ফরওয়ার্ড ব্লক পাঠাননি। কিন্তু তাঁরা কি করেছিলেন, তাঁরা ড্রেন ইনস্পেকটারের কাজ করতে এসেছিলেন। মিস্ মেয়োকে পাঠিয়েছিলেন ইন্দিরা গান্ধী।

**মিঃ ডেপুটি স্পীকার :** এই বিলের উপর যে টাইম এলটেড ছিল তা প্রায় শেষ হতে চলেছে। আমি মনে করি ডিসকাশান জন্য আরও কিছু টাইমের প্রয়োজন সেজন্য রুলস অব প্রসিডিওরের ২৯০ ধারা অনুযায়ী আরও আধ ঘন্টা সময় নিচ্ছি, আশা করি হাউসের এতে সম্মতি আছে।

(হাউসের সম্মতি প্রদান করা হল)

**শ্রী দেবব্রত বন্দোপাধ্যায় :** এই যে সেন্ট্রাল স্টাডি টিম পাঠান হল, তাতে কি প্রমাণ কি হল আপনাদের হয়ত অনেকের জানা আছে। বীরেন সিংজী লোকসভায় এ সম্বন্ধে বললেন, সোমনাথ চ্যাটার্জী মহাশয় এবং জ্যোতির্ময়বাবু প্রমুখ আমাদের কাছে জানতে চাইলেন, তাঁদের বললাম এই সেন্ট্রাল স্টাডি টিম যা দেখে গেছলেন সে সম্বন্ধে উত্তর দিয়েছি। তাঁরা এসে বললেন, সমস্ত জায়গায় হাওড়াতে, মেদিনীপুর কোথায় কোথায় চুরি হয়েছে ধরতে হবে। এখানে এটা অস্বীকার করতে পারবেন না যে কংগ্রেস (আই) যে সেন্ট্রাল স্টাডি টিম পাঠিয়েছিলেন, তাঁরা কি বলতে পেরেছেন কোন জায়গায় দুর্নীতি হয়েছে? কোন জায়গায় গ্রাম পঞ্চায়েত প্রধান দুর্নীতি করেছে? বলতে পারেন নি। সেকথা উঠেছে লোকসভায় আপনারা দেখতে পাবেন। দ্বিতীয় কথা তাঁরা তো সাত্তার সাহেবেরই দলের লোক, তাঁরা তো আর, এস পি., সি.পি.এম বা ফরওয়ার্ড ব্লক দলের লোক নয়। অন্ধ্রপ্রদেশের কংগ্রেস (আই) মন্ত্রী বাগারেড্ডি পঞ্চায়েত মন্ত্রী, তিনি এসেছিলেন, তিনি ৩/৪ জায়গায় ঘুরেছিলেন, তাঁদের জিজ্ঞাসা করলাম— আপনারা কোন কোন জায়গায় ঘুরে দেখতে চান, সাত্তার সাহেব, বরকত সাহেবকে বলে জেনে নিন, তা নাহলে আমরা যদি আপনাদের কোথাও পাঠাই, তাহলে তো সেটা গট আপ ট্যুর হয়ে যাবে। তাঁরা ঘুরে দেখে এলেন, আমি তাঁদের সার্টিফিকেট বড় মনে করি না। এখানে তবু বলছি— বাগারেড্ডির রিপোর্ট আমাদের কাছে আছে। তিনি বলেছেন— অদ্ভুত কাজ হয়েছে, তিনিই একথা বলে গিয়েছেন। সাত্তার সাহেব থাকলে উত্তর দিতাম, তিনি সমালোচনা করেছেন। আমার কাছে হিসাব রয়েছে। তিনি ১৯৭৭ সালে লোকসভায় দাঁড়িয়েছিলেন লোকসভার নির্বাচনে, তিনি কত ভোট পেয়েছিলেন সে হিসাব কি তাঁর মনে আছে, আপনার বোধ হয় মনে আছে। তিনি

লোকসভার নির্বাচনে যে ভোট পেয়েছিলেন তাতে দেখা গেছে তাঁর নিজের এলাকাতেই ১৬ থেকে ২০ হাজার ভোট কম পেয়েছিলেন। এবং গ্রাম পঞ্চায়েত দুর্নীতিপরায়ণ সেকথা আমরা বলি না। তাই আজকে আমি সে কথার কোন গুরুত্ব দিচ্ছি না। আমি আপনাদের ফ্যাক্টস দিতে চাই না। মাননীয় জয়নাল আবেদিন সাহেব যে কতকগুলি কথা বলেছেন সেই সাজেশন আমি নিশ্চয় গ্রহণ করি। তিনি বলেছেন যে জেলা পরিষদে এ্যাডিশনাল এক্সিকিউটিভ অফিসার পাঠানো হোক। আজকে সেখানে যেভাবে নানা ধরণের কাজ হচ্ছে এবং জেলা পরিষদগুলি যেভাবে কাজ করছে তাতে মাননীয় সন্তোষ দাস মহাশয়ও বলেছে যে সেখানে ইঞ্জিনিয়ার টেকনিক্যাল পারসোন্যাল টেকনোক্রাটস দেওয়া দরকার। আমি সে ব্যাপারে চিন্তা করেছি বলে ইতিমধ্যেই আমি প্ল্যানিং এণ্ড ডেভেলপমেন্ট ডিপার্টমেন্ট থেকে এবং অন্যান্য ডিপার্টমেন্ট থেকে এই সমস্ত টেকনোক্রাটসদের যাতে আনা যায় সেখানে যাতে ষ্টাফ প্যাটার্ন, ষ্টাফ ষ্ট্রাকচার যেসব রয়েছে সেখানে তার টেকনিক্যাল সাপোর্ট পান, তার জন্য অগ্রাধিকার দেওয়া হচ্ছে। কিন্তু এখন একেবারে সেটা না করলে নয় একজন নির্বাহী আধিকারিক— এ্যাডিশন্যাল এক্সিকিউটিভ অফিসার বিশেষভাবে দরকার হয়ে পড়েছে। সেইজন্যই আমি এই এ্যামেন্ডমেন্ট রেখেছি। এ সম্বন্ধে কারও মতপার্থক্য দেখলাম না। তবে কিছু বক্তৃতা শুনলাম যা রাজনৈতিক উদ্দেশ্যপ্রণোদিত তাই আমি তার উত্তর দিলাম। আশা করবো এটা সকলে গ্রহণ করবেন। আমি মাঝে মাঝে কিছু কিছু খুচরা এমেণ্ডমেন্ট নিয়ে আসছি। কাজ করতে গিয়ে যে সব কিছু কিছু অসুবিধা দেখা দিচ্ছে সেগুলির সংশোধনের জন্যই আমি এই সব এ্যামেণ্ডমেণ্ট নিয়ে আসছি। আমার অবশ্য সব জেলা এখনও ঘোরা হয়নি তবে অনেক জেলায় গিয়েছি এবং বিভিন্ন পঞ্চায়েত সমিতির সভাপতিদের সঙ্গে কথাবার্তা বলেছি অনেক কিছু সংশোধন দরকার আছে। আমি বি ডি ও দের সাথে কথাবার্তা বলেছি। দিস ইজ মাই সেভেন্থ এমেণ্ডমেন্ট পরে আরও এমেণ্ডমেন্টের দরকার হবে এটাও ঠিক। আমি চেষ্টা করছি যেসব অসুবিধাগুলি রয়েছে তা দূর করার জন্য রুলসের মধ্যে কিছু ঢোকানো যাবে আর দরকার হলে তারজন্য এ্যাক্টও বদলাতে হবে। এই কথা বলে আপনারা এটা গ্রহণ করবেন এই আশা রেখে আমার বক্তব্য শেষ করছি।

The motion of Shri Debabrata Bandyopadhyay that the bill be taken into consideration was then put and agreed to.

### Clauses 1 to 3 and Preamble

The question that clauses 1 to 3 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Debabrata Bandyopadhyay :** Sir, I beg to move that the West Bengal Panchayat (Amendment) Bill, 1980, as settled in the Assembly, be passed.

**শ্রী শেখ ইমাজুদ্দিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পঞ্চায়েত মন্ত্রী মহাশয় আমাদের এখানে একটা এমেণ্ডমেন্ট এনেছেন। আমরা প্রতিবারই যখন সেশন বসে তখন দেখতে পাই যে পঞ্চায়েত সম্পর্কে দু তিনটি করে বিল আনা হয়। আজকে পঞ্চায়েত ব্যবস্থা যা আছে সেটা মোটেই সম্পূর্ণ নয় অনেক ত্রুটিবিচ্যুতি আছে। এবারে দেখা যাচ্ছে বর্তমানে প্রশাসনের চতুর্থ দিকে তিনি একটা সংশোধনী এনেছেন যে অতিরিক্ত আধিকারিক নিয়োগ না করে কাজ ঠিকমত হচ্ছে না।

[5.45 - 5.53 p.m.]

আমরা প্রথম থেকে বলছি পঞ্চায়েতের কোন কাজ ঠিকমত হচ্ছে না, পঞ্চায়েতের সকল কাজকর্ম দুর্নীতিতে ভরা, এটা আমরা দেখতে পাচ্ছি। আমাদের দলের পূর্ববর্তী বক্তা অনেক উদাহরণ দিয়ে বললেন কিভাবে সেখানে দুর্নীতি চলছে। আমি এ বিষয়ে দু একটি কথা বলছি। কেন্দ্রীয় সরকার রাজ্যসরকারকে যে টাকা ও গম দিয়েছিলেন তার হিসাব চেয়েছিলেন। এই পরিপ্রেক্ষিতে মাননীয় অর্থমন্ত্রী আস্ফালন করে বলেছিলেন কেন্দ্র আমাদের কাছে হিসাব চাইছে, কিন্তু আমরা হিসাব দেব কি আমাদের পঞ্চায়েতের প্রধানরা লেখাপড়া জানেন না, তারা হিসাব ঠিকমত রাখতে পারেনি। টাকা নিয়েছে তারা যেভাবেই হোক খরচ করেছে। আমাদের মুর্শিদাবাদ জেলার হরিহরপাড়ায় পঞ্চায়েত সদস্যদের একটি ট্রেনিং ক্যাম্প হয়েছিল। সেই ট্রেনিং ক্যাম্পে আমার উপস্থিত হওয়ার সৌভাগ্য হয়েছিল। জেলা পঞ্চায়েত সমিতির অফিসাররা নিজে বলেছেন সরকার থেকে যে টাকা পয়সা নিচ্ছেন ৫০%, ৬০%, হিসাব আপনারা ঠিক করুন যে কাজ করছেন, বাকিটার হিসাবপত্র আমরা ঠিক করে নেব, আমাদের অফিসার আছে। এইভাবে প্রতিশ্রুতি দেওয়া হচ্ছে। অফিসার নিজে এই কথা বলেছেন, আপনারা যতটা পারেন হিসাব করুন বাকিটা আমরা ঠিক করে হিসাব মিলিয়ে নেব। এর ফলে দুর্নীতি আরো বেড়ে গেছে। দুর্নীতি কি পর্যায়ে এসেছে সেটা গত নির্বাচনের ফল থেকে পরিষ্কার বোঝা যাচ্ছে। গত নির্বাচনে আপনাদের পক্ষে সমর্থন খুব বেশী মেলেনি। উপনির্বাচন সম্বন্ধে বামফ্রন্টের শরিক দলের পক্ষ থেকে আপনারা একটা বক্তব্য রেখেছিলেন এবং দেবব্রতবাবুও একটা বক্তব্য রেখেছিলেন। দেবব্রতবাবু সত্য কথা বলেছেন। কেননা তিনি সৎভাবে সুষ্ঠুভাবে কাজ করতে চান। কিন্তু তাকে কাজ করতে দেওয়া হচ্ছে না। তিনি বলেছিলেন আমরা পঞ্চায়েতের অনেক জায়গায় ঠিকমত কাজ করতে দেওয়া হচ্ছে না। তিনি বলেছিলেন আমরা পঞ্চায়েতের অনেক জায়গায় ঠিকমত কাজ করতে পারিনি সেই জন্য আমাদের হার হয়েছে। হিসাবে প্রচুর গোলমাল আছে। জনগণ ঠিক উপযুক্ত রায়ই দিয়েছে। কাজেই তিনি ঠিক কথাই বলেছেন। কিন্তু সেখানে প্রধান শরিক দলের চেয়ারম্যান অন্যকথা বললেন। যাই হোক আমি আর সেই প্রসঙ্গ আনছি না। মাননীয় মন্ত্রী কিছু কাজ করতে চাইছেন, কিন্তু তাঁর হাত পা বাঁধা, কিছু করতে পারছেন না। কিছুদিন আগে বিভিন্ন পত্র পত্রিকায় বেরিয়েছে যে অনেক গ্রাম পঞ্চায়েত হিসাব দেয়নি। তিনি নিজে বলেছেন ৪০০ গ্রাম পঞ্চায়েত এখন পর্যন্ত হিসাব ঠিক করতে পারেন নি। ৩ হাজার গ্রাম পঞ্চায়েতের মধ্যে ২ হাজারের হিসাব পেয়েছেন, বাকিদের হিসাব পান নি। দলীয় রাজনীতির ভিত্তিতে পঞ্চায়েত নির্বাচন করে জিততে চেয়েছিলেন। আমি পরিষ্কার করে ঘোষণা করতে চাই পঞ্চায়েত ব্যবস্থা যেভাবে চলছে তাতে সর্বনাশ ডেকে আনবে। আপনারা গ্রামে গ্রামে গ্রাম পঞ্চায়েত এম.এল.এ সৃষ্টি করেছেন। তাদের কার্যকলাপ আপনাদের সর্বনাশ ডেকে আনবে। আপনারা এখনো সাবধান হবার চেষ্টা করুন। পঞ্চায়েতে সুষ্ঠু ব্যবস্থা চালু করুন, দেশের টাকার অপচয় করে দেশের ক্ষতি করবেন না। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মন্ত্রী মহাশয়, জেলা পরিষদ, পঞ্চায়েত সমিতি, গ্রাম পঞ্চায়েতের মাধ্যমে ১৫০ কোটি টাকা যে খরচ করেছেন রেডিও মারফৎ সেই বক্তৃতা আমরা শুনলাম। এই ব্যাপারে একটা পুস্তিকা বের করেছেন আমরা এ্যাসেম্বলীর কেউ পাইনি, শুধু রুলিং পার্টির সদস্যরা বোধ হয় পেয়েছেন। তাই আমি অনুরোধ করছি এই বই এর একটা কপি পেলে উই উইল বি ডিপলি ওবলাইজ্‌ড।

**শ্রী দেবব্রত বন্দোপাধ্যায় :** আমার কাছে একটি কপি আছে আমি সেটা আপনাকে দিয়ে দিচ্ছি।

**ডাঃ জয়নাল আবেদিন :** এটা যদি আপনি কমপাইল করে দেন যে কোন জেলাপরিষদে কোন পিরিয়ডে কি হয়েছে তাহলে ভাল হয়। তারপর আপনি বললেন এতগুলি ফাংশানিং-এর রিপোর্ট পেয়েছেন এবং ১৬৬তে কল ফর করেছেন এক্সপ্লানেশান। আমাদের অভিজ্ঞতার জন্য বলছি, যেগুলি জেনুইন এবং বোনাফাইড মনে করবেন সেগুলি যদি সংকলন করে বিলি করেন তাহলে ভাল হয়। We are associated with the panchayat at different lebels এটা হলে আমরা এক্সপিরিয়েন্স গ্যাদার করতে পারি। এটা কি সম্ভব হবে?

**শ্রী দেবব্রত বন্দোপাধ্যায় :** স্যার, এই বইটি আমি ওঁকে দিয়ে দিচ্ছি।

The motion of Shri Debabrata Bandyopadhyay that the West Bengal Panchayat (Amendment) Bill, 1980, as settled in the Assembly be passed, was then put and agreed to.

## ADJOURNMENT

The House was then adjourned at 5.53 p.m. till 1 p.m. on Friday, the 22nd August, 1980, at the 'Assembly House', Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly Assembled under the provisions of the Constitution of India.

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Monday, the 19th August, 1980 at 1 P.M.

### PRESENT

Mr. Speaker (Shri Syed Abul Mansur Habibullah) in the Chair, 13 Ministers, 2 Ministers of State and 15[illegible] Members.

**[1.00 - 1.10 p.m.]**

**মিঃ স্পীকার :** এখন প্রশ্নোত্তর। তারকা চিহ্নিত প্রশ্ন ৬২

**শ্রী রজনীকান্ত দলুই :** স্যার, হোম ডিপার্টমেন্টের প্রশ্ন ছিল সেগুলি কি হল?

**মিঃ স্পীকার :** চীফ মিনিষ্টার জানিয়ে গেছেন যে তিনি থাকবেন না, তিনি গভর্নমেন্ট অব ইণ্ডিয়ার সঙ্গে আলোচনা করতে গেছেন, সেটা আপনারা কাগজে দেখেছেন। সেজন্য আমি দেইনি।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** রজনীবাবু আপনার প্রশ্নের উত্তর দেবার চেয়ে দিল্লীতে [illegible] বেশী গুরুত্বপূর্ণ কাজ আছে।

**মিঃ স্পীকার :** You are wrong on this point I did not expect such words from you. The work of the House is much more important than the work with Government of India. আমাকে দুঃখের সঙ্গে মিনিষ্টারদের বলতে হচ্ছে যে তাঁরা অনেকেই এ্যাবসেন্ট হচ্ছেন। এখানকার প্রয়োজন তাঁরা দেখছেন না এবং হাউসকেও [illegible] করছেন না। এখন পর্যন্ত আমি করছি কিন্তু ভবিষ্যতে করতে পারবো না। গভর্ণমেন্ট অব ইণ্ডিয়ার সঙ্গে নেগোসিয়েশনের জন্য হোক বা কাজকে বাধিকাবাবকে [illegible] সিচুয়েশনের জন্য [illegible] হয়েছে কিন্তু আদারওয়াইজ সাম লোকাল এ্যাপোয়েন্টমেন্টস-এর জন্য মিনিষ্টারগণ না জানিয়ে চলে যান - দে উইল টেক লিভ অব এ্যাবসেন্ট, এটা ঠিক নয় কারণ তাতে হাউসের কাজে অসুবিধা হয়।

### Starred Question

### (to which oral answer were given)

**রামপুরহাট ২নং ব্লকে পাকা সড়ক**

*৬২। (অনুমোদিত প্রশ্ন নং *৩১৯।) **শ্রী শশাঙ্কশেখর মণ্ডল :** পূর্ত বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) রামপুরহাট ১নং সমষ্টি উন্নয়ন ব্লক এলাকার তারাপুর স্বাস্থ্যকেন্দ্রের নিকট [illegible] সড়ক হইতে সন্ধ্যাজোল, বুধিগ্রাম, ব্রাহ্মনদিঘি হইয়া শন্ডগ্রাম সমষ্টি উন্নয়ন এলাকার পানসিয়া [illegible] পাকা সড়ক এর নির্মাণ কার্য কতদূর অগ্রসর হইয়াছে,

(খ) উক্ত সড়ক নির্মাণ কবে নাগাদ শেষ হইবে;

(গ) এই সড়কটি নির্মাণের ক্ষেত্রে কোন কোন অসুবিধা দেখা দিয়াছে কিনা, এবং

(ঘ) অসুবিধা থাকিলে, (১) কি কি অসুবিধা দেখা দিয়াছে, ও (২) ঐ অসুবিধা অপসারণের জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে?

**শ্রী যতীন চক্রবর্তী :**

(ক) ০-৪র্থ কিমি অংশে মাটির কাজ শুরু হয়েছে।

(খ) সড়ক নির্মাণের জন্য প্রয়োজনীয় সামগ্রী ও অর্থ ঠিকমত পাওয়া গেলে আগামী পাঁচ বছরের মধ্যেই কাজ শেষ হবে বলে আশা করা যায়।

(গ) হ্যাঁ।

(ঘ) (১) সময়মত জমি না পাওয়া, অর্থাভাব।

(২) জমি অধিগ্রহণ কার্য্য প্রায় শেষ হয়েছে। তবে সব জমির কার্যকরী দখল এখনও পাওয়া যায় নাই। ফসল তোলা শেষ হলে জমির দখল পাওয়া যাবে বলে আশা করা যায়।

প্রয়োজনীয় অর্থসঙ্কুলানের চেষ্টা চলছে।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** মন্ত্রী মহাশয় জমি অধিগ্রহণের অসুবিধার কথা বলেছেন, আমি জিজ্ঞাসা করছি, আপনার দপ্তরের যে সার্ভে টিম আছে, তাদের সার্ভে করতে যাওয়ার ব্যাপারে বিলম্ব হওয়ার জন্য কি অসুবিধা হচ্ছে?

**শ্রী যতীন চক্রবর্তী :** মোটেই তার জন্য নয়। কারণ এটা করতে আমাদের সর্বসাকুল্যে ৫৩ লক্ষ ৭৭ হাজার টাকা খরচ হবে এবং এই রাস্তার দৈর্ঘ্য হচ্ছে ১০.৭২ কিলোমিটার। সুতরাং এই রাস্তার জন্য আমরা এ্যাডমিনিস্ট্রেটিভ এ্যাপ্রুভাল পেয়েছি। কিন্তু সরকার পক্ষ থেকে যে বাজেট থাকে, আমাদের যে ভাবে টাকা বরাদ্দ করা হবে, সেই ভাবে আমরা কাজ করে যাবো।

**শ্রী রজনীকান্ত দোলুই :** জমি অধিগ্রহণের ক্ষেত্রে যে অসুবিধা দেখা দিয়েছে, তার কারণ এটা কি, যে জমি আপনার এ্যাকয়ার করছেন, তার কমপেনসেশন পেতে দেরী হচ্ছে, সেই জন্য এটা হচ্ছে বা অন্য কারণ আছে?

**শ্রী যতীন চক্রবর্তী :** কারণ হচ্ছে আমাদের জমির মালিকদের বুঝিয়ে সুঝিয়ে বার্তা করাতে হয়; কারণ কিছু জমির মালিক আছেন, তাঁরা সহজে ছাড়তে চান না। তাদের বোঝাতে হচ্ছে যে জনসাধারণের স্বার্থে এই রাস্তাটির গুরুত্বের জন্য আপনাদের এই জমিটা দেওয়া উচিত এবং অনেক ক্ষেত্রে আমরা সুফল পেয়েছি। আমাদের জমি অধিগ্রহণের জন্য যে টাকা ক্ষতিপূরণ দেওয়া হয়, সেটা দিতে দেরী হয় সত্য, কিন্তু সেটার জন্য কোন অসুবিধা কখনও দেখা যায়নি।

## বিদ্রোহী সিধু কানুর নামে রাস্তা

*৬৩। (অনুমোদিত প্রশ্ন নং *৩৩৩।) **শ্রী সুনীলকুমার মজুমদার :** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) পানাগড় হইতে রাজাগ্রাম পর্যন্ত (ভায়া ইলামবাজার-দুবরাজপুর-সিউরী-রামপুরহাট)

রাস্তাটি সাঁওতাল বিদ্রোহের মহান নায়ক সিধু কানুর নামে নামকরণ করার কোন পরিকল্পনা সরকারের আছে কি, এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে উক্ত পরিকল্পনা কবে নাগাদ কার্যকরী হবে বলে আশা করা যায়?

**শ্রী যতীন চক্রবর্ত্তী :**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী সুনীল কুমার মজুমদার :** এই সম্পর্কে কিছু ভাবছেন কি?

**শ্রী যতীন চক্রবর্ত্তী :** আমাদের কাছে যে ভাবে প্রস্তাব আসার কথা সেই রকমভাবে আসেনি। সেই রকম প্রস্তাব এলে নিশ্চয়ই বিবেচনা করে দেখবো। যেহেতু সিধু কানু সাঁওতাল বিদ্রোহ আন্দোলনের মহান নেতা, তাঁদের নামে আমরা নিজেরা রাস্তার নাম রাখতে পারি না। যদি কোন বডির তরফ থেকে একটা প্রস্তাব রাখা হয় তাহলে আমরা বিষয়টি সহানুভূতির সঙ্গে বিবেচনা করে দেখতে পারি।

**শ্রী সুনীল কুমার মজুমদার :** প্রস্তাবটি কি ভাবে কাদের তরফ থেকে করা যেতে পারে বলবেন কি?

**শ্রী যতীন চক্রবর্ত্তী :** কোন গণ সংগঠন আমাদের কাছে লিখিত প্রস্তাব দিতে পারেন। মিউনিসিপ্যালিটির তরফ থেকে প্রস্তাব আসতে পারে। অথবা অন্যান্য যে সমস্ত গণ সংগঠন আছে, তাদের কাছে থেকে যদি এই সম্পর্কে প্রস্তাব আসে ওঁদের স্মরণ করার জন্য তাহলে আমরা নিশ্চয়ই সেটা বিবেচনা করে দেখবো।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** যদি কৃষক সমিতির পক্ষ থেকে কোন প্রস্তাব আসে তাহলে কি অনুমোদন করবেন অথবা পঞ্চায়েত সমিতির পক্ষ থেকে প্রস্তাব আসে তাহলে কি অনুমোদন করবেন?

**শ্রী যতীন চক্রবর্ত্তী :** স্থানীয় কোন অনুমোদিত সংগঠন এবং এম এল এ সমেত যদি দরখাস্ত করেন, এই সম্পর্কে উদ্যোগ গ্রহণ করেন তাহলে সেটাতে কাজ হবে আমাদের কাছে সরকারী ভাবে একটা প্রস্তাব আসার প্রয়োজন।

**শ্রী দীপক সেনগুপ্ত :** যদি একই রাস্তা দু তিন জনের নামে নামকরণের জন্য বিভিন্ন গণ সংগঠনের কাছ থেকে আসে তাহলে সেই রাস্তার নামকরণ কিভাবে করবেন?

**শ্রী যতীন চক্রবর্ত্তী :** আমরা সেটা বিবেচনা করে দেখে, ব্যবস্থা গ্রহণ করব।

**শ্রী দীপক সেনগুপ্ত :** সরকারের তরফ থেকে নিজেরা এই ধরণের কোন রাস্তার নামকরণ করতে পারেন কিনা সেটা দেখবেন?

**শ্রী যতীন চক্রবর্ত্তী :** সেটা চিন্তা করে দেখবো।

**শ্রী ন্যাথানিয়েল মুর্মু :** দুর্গাপুরে একটা ইণ্ডোর স্টেডিয়াম করা হয়েছে তার নাম রাখা হয়েছে কানু সিধু ইণ্ডোর স্টেডিয়াম। কিন্তু সিধু হচ্ছে বড় ভাই, কানু ছোট ভাই। সাধারণতঃ ইতিহাসে দেখা গেছে বড় ভাই এর নামটাই আগে থাকে। কিন্তু দুর্গাপুরে কানু সিধু নামটা পাল্টে সিধু কানু স্টেডিয়াম করবেন কি?

**শ্রী যতীন চক্রবর্ত্তী :** রামায়নে তো রাম, লক্ষণ, ভরত, শত্রুঘ্ন আছে। ভরত তো লক্ষণের থেকে বড়, কিন্তু লক্ষণের নাম আগে আছে, তাতে শ্রদ্ধা দেখানো সম্বন্ধে কোন উহু বিশেষ হল না।

**[1.10 - 1.20 p.m.]**

**শ্রী ন্যাথানিয়েল মুর্মু :** ইতিহাসে সব জায়গায় সিধু কানু বলে উল্লেখ করা হয়েছে। সুতরাং এক্ষেত্রেও দয়া করে সেটা উল্লেখ করলেই ভাল হয়। মন্ত্রী মহাশয় এবিষয়ে কিছু করবেন কি?

**মিঃ স্পীকার :** এই প্রশ্ন মূল প্রশ্নের সঙ্গে মোটেই রিলেটেড নয়।

**শ্রী রজনীকান্ত দোলুই :** স্যার, চারিদিকে বর্তমানে বিচ্ছিন্নতাবাদী শক্তি যেভাবে মাথাচাড়া দিয়ে উঠছে তাতে সাঁওতাল বিদ্রোহের নায়কদের নামে রাস্তার নামকরণ করার ফলে বিচ্ছিন্নতাবাদী শক্তিকেই মদত দেওয়া হবে বলে কি মন্ত্রী মহাশয় মনে করেন?

**শ্রী যতীন চক্রবর্ত্তী :** না, আমরা তার উল্টোটাই মনে করি। এটা করা হচ্ছে শুধু মাত্র বিচ্ছিন্নতাবাদী শক্তিকে দমন করবার জনাই নয়, ওঁদের প্রতি সমস্ত দেশবাসীই শ্রদ্ধা দেখাতে চান সুতরাং সেই দিক দিয়ে আমাদের কাছে এ বিষয়ে যে কোন প্রস্তাব যদি কেউ করেন বা কোন এম.এল এ করেন, তাহলে আমরা নিশ্চয়ই সেবিষয়ে সুবিবেচনা করব।

### পশ্চিমদিনাজপুর জেলায় নতুন পাকা রাস্তা

*৬৪। (অনুমোদিত প্রশ্ন নং *৩৪৮।) **শ্রী অহীন্দ্র সরকার :** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) বর্তমান বৎসরে পশ্চিম দিনাজপুর জেলায় নতুন পাকা রাস্তা নির্মাণের কোন পরিকল্পনা সরকারের আছে কি, এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে কোন কোন মৌজা ঐ নতুন রাস্তাগুলির দ্বারা যুক্ত হইবে?

**শ্রী যতীন চক্রবর্ত্তী :**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী খগেন্দ্র নাথ সিংহ :** আগামী দিনে এই ধরণের কোন পরিকল্পনা গ্রহণ করার কথা কি সরকার ভাবছেন?

**শ্রী যতীন চক্রবর্ত্তী :** ...

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে, বর্তমান বছরে যদি একটা জেলায় কোন রাস্তা না হয় তাহলে কি আমরা ধরে নেব যে, সেই জেলায় সমস্ত রাস্তার সমস্যার সমাধান হয়ে গেছে?

**শ্রী যতীন চক্রবর্ত্তী :** না তা নয়। কারণটা হচ্ছে বর্তমান বছরে পশ্চিমদিনাজপুর জেলায় নতুন কোন রাস্তার কাজ এই জনাই নেওয়া হচ্ছে না যে, পূর্ববর্তী এবং বর্তমান পরিকল্পনাভুক্ত যেসব প্রকল্প হাতে নেওয়া হয়েছিল সেগুলির কাজ আমরা শেষ করে উঠতে পারছি না। কারণ বর্তমানে আমাদের হাতে ২০টি প্রকল্প রয়েছে এবং সেগুলির অগ্রগতি হচ্ছে, সেই সব কাজ শেষ করার চেষ্টা করছি। বর্তমান বছরে ৩৬ কিলোমিটার রাস্তা পাকা করার কাজ হাতে নেওয়া হয়েছে। এর পর অবস্থা যদি

অনুকূল থাকে জমি এবং মাল মশলা যদি ঠিকমত পাওয়া যায় তাহলে এগুলিকে বাস্তবে রূপায়িত করতে পারব এবং তারপর আমরা নতুন কাজ হাতে নেব।

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় মন্ত্রী মহোদয় নিশ্চয়ই অবগত আছেন যে, পশ্চিম দিনাজপুর জেলায় রেলওয়ে লাইন খুব সীমিত, নেই বললেই চলে এবং এটা সিক্রেড এরিয়া যুক্ত হওয়ার ফলে পিকিউলিয়ার লম্বা, লংগিচুডিয়াল সেপের সেখানে ডালখোলার লেভেল ক্রসিং দিয়ে কেউ পার হতে পারে না। দীর্ঘ দিন একটা প্রস্তাব সরকারের বিবেচনায় ছিল বেঙ্গল টু বেঙ্গল একটা রাস্তা করার যাতে কিশানগঞ্জকে এড়িয়ে গিয়ে ইসলামপুর সাব ডিভিসন দিয়ে ওয়েষ্ট বেঙ্গলের সঙ্গে ওয়েষ্ট দিনাজপুরকে যুক্ত করা যায়। বর্তমানে বিহার দিয়ে যেতে হয়, সেটার বদলে ঐ বাইপাসের সম্বন্ধে মন্ত্রী মহোদয় কি কিছু ভাবছেন?

**শ্রী যতীন চক্রবর্তী :** বিশেষভাবে এই সম্পর্কে আপনি যদি কোন প্রশ্ন দেন তাহলে সে সম্পর্কে আমি যথাযথ উত্তর দেব।

## ভালুকা রোড - তুলসীহাটা রাস্তার উপর সেতু

*৬৫। (অনুমোদিত প্রশ্ন নং *৪১৩।) **শ্রী বীরেন্দ্র কুমার মৈত্র :** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি -

(ক) ভালুকা রোড তুলসীহাটা রাস্তাটি "ভোকলাঘাটে" একটি সেতুর অভাবে অকেজো হইয়া আছে, এরূপ কোন সংবাদ সরকারের গোচরে আসিয়াছে কি

(খ) এই বিষয়ে সরকারের নিকট জেলা উন্নয়ন কো-অর্ডিনেশন কমিটি কোন সুপারিশ করিয়াছেন কি, এবং

(গ) এই সেতু নির্মাণের বিষয়টি বর্তমানে কি অবস্থায় আছে?

**শ্রী যতীন চক্রবর্তী :**

(ক) সেতুটির অভাবে রাস্তাটি আশানুরূপ যোগাযোগের কাজে আসিতেছে না বলিয়া সরকার অবগত আছেন।

(খ) জেলা উন্নয়ন কো-অর্ডিনেশন কমিটি এই জেলায় সেতু নির্মাণের জন্য অগ্রাধিকার অনুসারে যে তালিকা পেশ করেছেন তাতে এই নামের কোন সেতুর উল্লেখ নেই।

(গ) সেতুটি নির্মাণের প্রাথমিক কার্য্যাবলী যথা প্রাক-কলন প্রস্তুত আর্থিক দায়-দায়িত্ব নির্ধারণ অর্থের সংস্থানের ব্যবস্থা, আর্থিক অনুমোদন লাভের আয়োজন প্রভৃতি কার্য্যাবলী সম্পন্ন করার চেষ্টা হইতেছে।

**শ্রী বীরেন্দ্র কুমার মৈত্র :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, জেলা কো অর্ডিনেশন কমিটির সমস্ত রেজোলিউসান কি তিনি নিজে দেখেন?

**শ্রী যতীন চক্রবর্তী :** জেলা কো-অর্ডিনেশন কমিটির কাজ যে আমার দেখার কথা নয়। সেই জেলায় যদি কেউ মন্ত্রী থাকেন তিনি কিম্বা যদি ২ জন মন্ত্রী থাকেন তার মধ্যে একজন অথবা যদি মন্ত্রী না থাকেন যারা এম.এল.এ আছেন তারমধ্যে একজন সভাপতি হবেন। তিনি যে কোন দলের হোন না কেন।

**শ্রী বীরেন্দ্র কুমার মৈত্র :** যদি কোন রেজোলিউসান পাঠানো হয় সেটা আপনি নিজে দেখেন?

**শ্রী যতীন চক্রবর্ত্তী :** আমি নিজেই দেখি, অন্যের মুখে ঝাল খাইনা।

**শ্রী বীরেন্দ্র কুমার মৈত্র :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে জেলা কো অর্ডিনেশন কমিটি কোন রেজলিউসান পাঠাননি। কিন্তু আমি বলছি এই রকম রেজোলিউসান যদি পাঠিয়ে থাকেন তাহলে মাননীয় মন্ত্রী কি পদত্যাগ করবেন?

**শ্রী যতীন চক্রবর্ত্তী :** এই রাস্তা আমরা শেষ করে দেখেছি কেবল মাঝখানে সেতু করবার কথা। সেই সেতু সম্পর্কে জেলা কো-অর্ডিশেন কমিটি থেকে কোন প্রস্তাব আসেনি। এই জন্য আসেনি বোধ হয় আমার সন্দেহ আছে - এই রাস্তার জন্য আমাদের যেটা খরচ হয়েছে সেটা হচ্ছে ৬০ লক্ষ ৭৫ হাজার টাকা এবং রাস্তাটি ১৩.৬ কিলোমিটার লম্বা কিন্তু মাঝখানে ঐ সেতুর জন্য প্রায় আরো ১৫ লক্ষ টাকা আমরা এসটিমেট করেছি। যদি জেলা কো-অর্ডিনেশন কমিটি থেকে এটার সম্পর্কে অগ্রাধিকারের ভিত্তিতে আমাদের কাছে দেন এবং আমরা যদি এই টাকা সংগ্রহ করতে পারি যে অর্থ আমদের মঞ্জুর করে বাজেট থেকে ফিনান্স ডিপার্টমেন্ট সেটা যদি আমরা পাই নিশ্চয়ই এই সেতু করবার কাজ হাতে নেব।

**শ্রী বীরেন্দ্র কুমার মৈত্র :** ৯ মাস আগে যদি রেজোলিউসান হয়ে থাকে তাহলে আবার কি রেজোলিউসান হবার প্রয়োজন আছে? আমি বলছি স্পেশাল রেজোলিউসান হয়েছে এবং সেটা আপনার কাছে পাঠানো হয়েছে। আপনি সভার সামনে অসত্য উক্তি করলেন।

**শ্রী যতীন চক্রবর্ত্তী :** আমি এখনও বলছি, আমি জেলা কো অর্ডিনেশন কমিটির প্রস্তাব দেখেছি, তার মধ্যে আমি পাইনি। যদি মাননীয় সদস্য মনে করেন এই রকম প্রস্তাব করেছেন তাহলে তার অনুলিপি আমার কাছে পাঠিয়ে দেবেন, নিশ্চয়ই আমি সঙ্গে সঙ্গে ব্যবস্থা গ্রহণ করবো।

**শ্রী বীরেন্দ্র কুমার মৈত্র :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানেন, এর জন্য টেণ্ডার কল করা হয়েছিল এবং টেণ্ডার একসেপ্টও হয়েছিল কিন্তু চীফ ইঞ্জিনিয়ার সেটা ক্যানসেল করে দিয়েছেন?

**শ্রী যতীন চক্রবর্ত্তী :** না, এই রকম কোন খবর নেই। তবে আপনি যখন বলছেন আমি খবর নেবো।

**শ্রী বলাইলাল দাসমহাপাত্র :** মাননীয় মন্ত্রী মহাশয় কি বলবেন, যখন কোন রাস্তা অনুমোদন করা হয় তার সঙ্গে সঙ্গে সেতুর অনুমোদন হয় কিনা?

**শ্রী যতীন চক্রবর্ত্তী :** একটি রাস্তা অনুমোদন হলেই যে সেতু অনুমোদন হবে তার কোন মানে নেই। কারণ সেতুর গুরুত্ব এবং সেতুর প্রয়োজন সেটা আর্থিক সঙ্গতির উপর নির্ভর করছে। সেই সমস্ত বিবেচনা করে সেতু সম্পর্কে সিদ্ধান্ত নিয়ে থাকি।

**[1.20 - 1.30 p.m.]**

**শ্রী বলাইলাল দাসমহাপাত্র :** কোন রাস্তার মাঝখানে যদি কোন নালা বা খাল থাকে তাহলে রাস্তা তৈরীর সময়ে রাস্তার উপর সেতুটার কথা বিবেচনা করবেন না?

**শ্রী যতীন চক্রবর্ত্তী :** বিবেচনা ঠিকই করা হয়, কিন্তু বিবেচনাটা নির্ভর করে আর্থিক সঙ্গতির উপর।

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় মন্ত্রী মহাশয় যে উত্তর দিলেন রাস্তা এবং সেতুর সম্বন্ধে

তাহলে কি ডিষ্ট্রিক্ট কো-অর্ডিনেশন কমিটির সুপারিশ হচ্ছে না?

**শ্রী যতীন চক্রবর্ত্তী :** এইজন্য হচ্ছে না, কারণ সমস্ত এম.এল.এ এবং সেই জেলায় যদি কোন মন্ত্রী থাকেন সকলে মিলে তাঁদের সিদ্ধান্ত অগ্রাধিকারের ভিত্তিতে ঠিক করে দেন এবং ডিষ্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট ইজ দি কনভেনার অফ দ্যাট কমিটি সুতরাং তার বাইরে যাওয়া আমাদের পক্ষে সম্ভব হয় না। আমরা আগে যেতাম কিন্তু দেখা গেল যে তাতে নানারকম কমপ্লিকেশনস এ্যারাইজ করে।

**ডাঃ জয়নাল আবেদিন :** আমাদের জেলায় কোন মন্ত্রী নাই, মালদহেতে, কে করবে?

**শ্রী যতীন চক্রবর্ত্তী :** যদি মন্ত্রী না থাকে তাহলে আগে যাদের কথা বলা হল তাদের মধ্যে থেকে একজনকে সভাপতি করতে হবে।

**শ্রী রজনীকান্ত দোলুই :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে বলবেন কি যে রাস্তা তৈরী হয়ে গেল কিন্তু সেতু তৈরী হল না, রাস্তার তো ইউটিলিটি আছে, সেতু না হলে রাস্তার ইউটিলিটি কতটা আছে?

**শ্রী যতীন চক্রবর্ত্তী :** যেসব রাস্তা তৈরী হয়েছে তার আশেপাশে বহু গ্রাম এবং শহর আছে। সেখানকার মানুষেরা সেই রাস্তা ব্যবহার করছে, সেতু তৈরী করতে পারলে ভাল হোতো কিন্তু না হওয়ার জন্য যে যানবাহন চলছে না তা তো নয়।

**শ্রী বীরেন্দ্র কুমার মৈত্র :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে বলবেন কি যে রাস্তার কাজটা কবে শেষ হয়েছে?

**শ্রী যতীন চক্রবর্ত্তী :** থার্ড প্ল্যানে ঐ রাস্তা তৈরী হয়েছে।

**শ্রী বীরেন্দ্র কুমার মৈত্র :** এখন কোন পরিকল্পনা চলছে?

**মিঃ স্পীকার :** পরিকল্পনা মন্ত্রীকে জিজ্ঞাসা করুন, ডেভালাপমেন্ট মিনিষ্টার উইল এ্যানসার।

### গৃহনির্মাণে 'হাডকোর' সাহায্য

*৬৬। (অনুমোদিত প্রশ্ন নং *৪৩০।) **শ্রী জন্মেঞ্জয় ওঝা :** পূর্ত ও গৃহ নির্মাণ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি --

(ক) ইহা কি সত্য যে, গৃহনির্মাণের জন্য 'হাডকো' পশ্চিমবঙ্গের গৃহনির্মাণ পর্ষদকে বার কোটি টাকা দিয়াছেন, এবং

(খ) সত্য হইলে, —

(১) এই সকল বাড়ী নির্মাণের কাজ কোন কোন স্থপতি ও বাস্তুকারকে দেওয়া হইয়াছে,

(২) এই বাড়ী নির্মাণের জন্য কোন টেণ্ডার ডাকা হইয়াছিল কিনা, এবং

(৩) এই সকল বাড়ী নির্মাণের দায়িত্ব কোন সরকারী সংস্থা বা পর্ষদের উপর অর্পণ করিবার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা?

**শ্রী যতীন চক্রবর্ত্তী :**

(ক) হাঁ, হাডকো পশ্চিমবঙ্গ আবাসন পর্ষদকে এ যাবৎ ১১ কোটি ৬২ লক্ষ ২৪ হাজার টাকার ঋণ মঞ্জুর করিয়াছেন।

(খ) (১) পর্ষদের নিজস্ব স্থপতি ও বাস্তুকারকে দেওয়া হইয়াছে।

(২) কয়েকটি ক্ষেত্রে যেখানে পর্ষদ নিজে বাড়ীগুলি নির্মাণ করিয়াছেন সেইগুলি বাদে অপরগুলিতে টেণ্ডার ডাকা হইয়াছিল।

(৩) এরূপ কোন পরিকল্পনা সরকারের নাই।

**শ্রী প্রবোধচন্দ্র সিনহা :** এই যে ১১ কোটি ১২ লক্ষ ২৯ হাজার টাকা হাডকোর কাছ থেকে পেয়েছেন তা কোন কোন স্থপতি কোন কোন বাস্তুকারকে ঘর নির্মাণের জন্য কি পরিমাণে এ্যালট করা হয়েছে?

**শ্রী যতীন চক্রবর্তী :** অন্যভাবে প্রশ্ন না করলে জবাব দেওয়া সম্ভব নয়, আগে জবাব দিয়ে বলেছি কতগুলি আমরা নিজেদের ডিপার্টমেন্টাল ওয়ার্ক হিসাবে করি, ডিপার্টমেন্টাল সুপারভিশনে দিয়ে থাকি, বাইরের লোককে দিই না, কিন্তু অধুনা আমরা সল্টলেকে ২২ হাজার বাড়ী তৈরী করছি, সেখানে ১১ কোটি টাকার কাজ আছে, ৩ কোটি টাকার কাজ আমাদের ডিপার্টমেন্ট থেকে করছে, বাকী ৪টি ফার্মে যারা আরকিটেক্ট তাদের কাছে দিয়েছি।

**শ্রী প্রবোধচন্দ্র সিংহ :** পঃ বঙ্গ আবাসন পরিষদে চেয়ারম্যান কে এবং তিনি কি একজন স্থপতি?

**শ্রী যতীন চক্রবর্তী :** আমি তার চেয়ারম্যান।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র :** যে কাজ বিভাগ থেকে হয় তা কি আপনি নিজে দেখাশোনা করেন?

**শ্রী যতীন চক্রবর্তী :** আমাদের একটা বোর্ড আছে তা থেকে সিদ্ধান্ত নিয়ে কাজ করা হয়। আমাদের যিনি চিফ ইঞ্জিনিয়ার তিনি একজন নাম করা ইঞ্জিনিয়ার ও স্থপতি। সেই হিসাবে তিনি এবং তাঁর সহকারী ইঞ্জিনিয়াররা এই সব দেখাশোনা করেন।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র :** এই বোর্ডের কে কে মেম্বার, তাঁদের যোগ্যতা এবং কি হিসাবে তারা হন সেটা বলবেন কি?

**শ্রী যতীন চক্রবর্তী :** ১১ জন এই বোর্ডের মেম্বার যার মধ্যে চেয়ারম্যানকে বাদ দিয়ে ৪ জন সরকারী, ফাইনান্স সেক্রেটারী, হাউসিং সেক্রেটারী, ডেভেলাপমেন্ট ডিপার্টমেন্টের সেক্রেটারী ও হাউসিং কমিশনার। আর বেসরকারী হচ্ছেন ১ জন ভাইস চেয়ারম্যান, শ্রী সুরেশ চন্দ্র রায়, এল আই সি থেকে ১ জন প্রতিনিধি শ্রী দীক্ষিত আর বাকি ৪ জন হলেন, ডি পি বড়ুয়া, ফাইনান্স সম্পর্কে খুব অভিজ্ঞ লোক, আর একজন শ্রী অমল দত্ত, জুনিয়ার ষ্ট্যান্ডিং কাউন্সিল এবং বাড়ী তৈরী করা সম্পর্কে তাঁর অভিজ্ঞতা আছে, আর একজন হাউসিং ডিপার্টমেন্টে চিফ ইঞ্জিনিয়ার শ্রী নিরঞ্জন পাল এবং আমাদেরই আর একজন ইঞ্জিনিয়ার যিনি রিটায়ার্ড করেছেন যাঁর দীর্ঘদিনের অভিজ্ঞতা আছে শ্রী আর. পি. চন্দ্র।

**ডাঃ জয়নাল আবেদিন :** ১১ কোটি ৬৩ লক্ষ ৩৫ হাজার টাকা বাড়ীগুলি করার কোথায় কোথায় পরিকল্পনা করেছেন এবং কাজ কবে শুরু হবে?

**শ্রী যতীন চক্রবর্তী :** ডিটেলড্ নাম এখন বলতে পারছি না তবে মোটামুটিভাবে মানিকতলা, সল্টলেক, গলফ গ্রীন, প্রিন্স আনোয়ার শা রোড, ইত্যাদি সব জায়গায় আমরা টাকা ধার করে আমরা বাড়ী করে বিক্রি করছি।

**শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র :** নিম্ন আয়ের শ্রেণীর লোকের জন্য কিছু করেছেন কি?

**শ্রী যতীন চক্রবর্তী :** দুর্বলতর শ্রেণীর বা নিম্ন মধ্যবিত্ত শ্রেণীর জন্য হাডকোর কাছ থেকে যে অর্থ আমরা ঋণ হিসাবে গ্রহণ করি তার একটা সীমা আছে যে এই টাকার মধ্যে আমাদের বাড়ী করতে হবে।

**[1.30 - 1.40 p.m.]**

অর্থাৎ হাডকোর যে নির্দিষ্ট সীমা আছে তা হচ্ছে দুর্বলতর শ্রেণীর জন্য যদি কোন বাড়ী তৈরি করতে হয় এক দেড় কামরার তাহলে জমির দাম সমেত সেটা ৮ হাজার টাকার মধ্যে করতে হবে, আর এল আই জির জন্য যদি বাড়ী করতে হয় তাহলে জমির দাম সমেত ২০/২২ হাজার টাকার মধ্যে সেটা করতে হবে। এর ফলে কলকাতার আশে পাশে কোন শহরে এক দামে জমি নিয়ে এই কাজ করা সম্ভব নয়। আসানসোলে এই শ্রেণীর জন্য ৩০০টা বাড়ী করেছি। কারণ সেখানে অনেক আগে থেকে জমি অধিগ্রহণ করা ছিলো। সম্প্রতি বিভিন্ন রাজ্যের গৃহ মন্ত্রীর যে সম্মেলন হয়েছিলো তাতে সব সম্মতিক্রমে প্রস্তাব গৃহীত হয়েছিলো যে এই সীমা বাড়িয়ে না দিলে কিছু করা সম্ভব হচ্ছে না।

**Shri Deo Prakash Rai :** When the Government have constituted a Housing Board why they have not considered taking a member from the hill areas ? West Bengal consists of hill areas but there is not a single member from the hill areas in the Housing Board.

**Shro Jatin Chakraborty :** Because representation on the Housing Board is not on the basis of region.

**শ্রী ডি. পি. রায় :** আপনি বোর্ডের মেম্বারদের লিষ্ট যা পড়লেন সেটা বিজিওনাল হয়ে গেছে। কি ক্ষতি আছে একজন হিল এরিয়া থেকে লোক গ্রহণ করতে?

**Shri Jatin Chakraborty :** Some of them are ex-officio members, some of them have expertise in house building, some of them have the expertise of legal knowledge - because we have some legal complication while we go in for acquisition of land. Therefore, representation on regional basis was not taken into account.

**শ্রী ডি. পি. রায় :** আপনি যে সমস্ত নাম পড়লেন তাতে এক্সপার্ট আছে ইঞ্জিনিয়ার আছে, আগামী ইলেকসানে যারা ফেস করবে তাদেরও আপনি নেবেন। কিন্তু স্টেট হাউসিং বোর্ডে একজন হিল এরিয়া থেকে লোক নেবার কথা চিন্তা করবেন কি?

**শ্রী যতীন চক্রবর্তী :** আপনি আমার কাছে লিখবেন আমি বিবেচনা করে দেখব।

**শ্রী প্রবোধ চন্দ্র সিংহ :** হাডকোর কাছ থেকে টাকা পেয়ে নির্মাণের কাজ করে শেষ করতে হবে এরূপ কোন সীমা আছে কি?

**শ্রী যতীন চক্রবর্তী :** না নেই তবে আমরা যত তাড়াতাড়ি বাড়ীগুলি তৈরী করতে পারবো ততই আমরা হাডকোর কাছ থেকে ঋণ পেতে পারবো।

**শ্রী সরল দেব :** আসানসোলে ইনডাসট্রিয়াল কমপ্লেক্স এ যেমন পুওরার সেকশানের জন্য বাড়ী করেছেন সেই রকমভাবে অন্যান্য মফঃস্বল শহরে বাড়ী করবার পরিকল্পনা আছে কি?

**শ্রী যতীন চক্রবর্ত্তী :** পরিকল্পনা আছে কিন্তু সাধ্য নেই। কারণ হাডকো যে সীমা বেঁধে দিয়েছে তার মধ্যে কাজ করা সম্ভব নয় - যতক্ষণ না পর্যন্ত হাডকো এই সিলিংটা আরো একটু বাড়িয়ে দিচ্ছে।

**শ্রী সরল দেব :** আপনি আসানসোল বেছে নিলেন কি ভিত্তিতে?

**শ্রী যতীন চক্রবর্ত্তী :** হাউসিং বিভাগ থেকে নিম্নতম বা দুর্বলতর শ্রেণীর জন্য আমরা ভাড়া বাড়ী তৈরি করতে পারি কিন্তু আবাসন পর্ষদ থেকে যে বাড়ী তৈরী করে সেটা ব্যবসায়িক ভিত্তিতে বিক্রি করি। কারণ হাডকোর কাছে থেকে যে টাকা পাই তার জন্য সুদ দিতে হয়। আমরা তাই বাড়ী তৈরী করে উক্ত শ্রেণীর মধ্যে কিছু বেশী দামে বিক্রি করে থাকি এবং তা থেকে যে মার্জিন বা প্রফিট থাকে তা থেকে নিম্ন আয়ের লোকের জন্য বাড়ী করি। সুতরাং সম্পূর্ণভাবে ব্যবসায়িক ভিত্তিতে এই হাউসিং বোর্ড চলে।

**ডাঃ জয়নাল আবেদিন :** এই যে ১১ কোটি ৬৩ লক্ষ ৩৫ হাজার টাকা এতে কোন গ্রুপের জন্য কত ইউনিট টোটাল নম্বর অব ইউনিটস বাড়ী করবার আপনি পরিকল্পনা করেছেন?

**শ্রী যতীন চক্রবর্ত্তী :** এর অফ হ্যাণ্ড উত্তর দেওয়া আমার পক্ষে মুশকিল।

**শ্রী রজনীকান্ত দোলুই :** আপনি বললেন যে হাডকোর কাছ থেকে টাকা নিয়ে বাড়ী করছেন এবং সেগুলি বিক্রী করা হচ্ছে। মাড়োয়ারী যারা বেশী টাকা দেয় বাড়ীগুলি তাদের দিচ্ছেন এটা কি সত্য?

**শ্রী যতীন চক্রবর্ত্তী :** না, একথা বলিনি। কিছু আছে উচ্চবিত্ত তাদের কাছে, মিডিল ইনকাম গ্রুপ বা মধ্যবিত্ত তাদের কাছে, নিম্নবিত্ত তাদের কাছে, এবং দুর্বলতর শ্রেণী তাদের কাছে দিচ্ছি। উচ্চবিত্ত যারা তাদের কাছে বিক্রি করি ৬০ হাজার টাকা থেকে সওয়া লক্ষ টাকা পর্যন্ত, সেখানে একটা মার্জিন অব প্রফিট আমরা রাখি। এরা বেশীর ভাগ স্বচ্ছল অবস্থাপন্ন বাঙালী।

**শ্রী রজনীকান্ত দোলুই :** কিন্তু আমাদের কাছে খবর আছে ঐসব বাড়ীগুলি মাড়োয়ারীরা কিনছে।

**শ্রী যতীন চক্রবর্ত্তী :** একথা সম্পূর্ণ অসত্য। একথা ঠিক যে অনেক বাঙালী ভদ্রলোক বাড়ী কিনবার পর যেহেতু বাড়ীর দর বেড়েছে সেজন্য বিক্রি করে দেয়। সেজন্য সিদ্ধান্ত করা হয়েছে হাউসিং বোর্ড থেকে যে আমরা বাড়ীর স্বত্ব দেব না, আমরা ৯৯ বছরের লিজ দেব, তাহলে সেই লিজ যখন হস্তান্তর করতে যাবে তখন আমাদের বোর্ডের অনুমতি ছাড়া সেটা সম্ভব হবে না।

**শ্রী রজনীকান্ত দোলুই :** আমি জানতে চাই মাননীয় সদস্য রজনীবাবু কোন মাড়োয়ারীর জন্য বাড়ীর জন্য সুপারিশ করেছেন কিনা?

**শ্রী যতীন চক্রবর্ত্তী :** এই সম্বন্ধে আমরা আগেই বিল এনেছি, আবার তার সংশোধনী আসছে। ভাড়া বাড়ী যাদের আছে তাদের সম্পর্কে আমি এই আইন করতে যাচ্ছি বা করেছি, আরো তার সংশোধন প্রয়োজন, তাদের যদি নিজের কোন ফ্ল্যাট বা বাড়ী থাকে তাহলে তাদের বাড়ী ভাড়া দেব না বা তাকে উৎখাত করব। আর বাড়ী বিক্রি করার সময় আমরা জেনে নিই যে তার অন্য কোন বাড়ী আছে কিনা, স্বনাম হোক বা বে-নামে হোক যতখানি সম্ভব আমরা তদন্ত করে দেখি। যদি কারোর বাড়ী বা ফ্ল্যাট থেকে থাকে তাহলে আমরা তাকে সেই বাড়ী বিক্রি করিনা।

**[1.40 - 1.50 p.m.]**

**Shri Rabi Shankar Pandey :** लोक निर्माणमंत्री कया बतायेंगे कि कलकत्ते के निर्माण में आगे श्रमिक--झाँकावाला, मोटिया, रिक्सावाला और गरीबों के रहने के लिये घर जो नही है, उनके रहने के लिये इन तीन वर्षो मे आपने कया किया है और कया करने जा रहे है ?

**Shri Satin Chakrabarty :** नहीं, ऐसी परिकल्पना नही है । चुँकि हमने पहले बताया है कि हाडको से कानून और शर्त के आधार पर रूपया उधार लेकर हम सात हजार रूपय के अन्दर मकान बनवाते हैं । लेकिन कलकत्ते की जमीन का जो भाव है और बनाने की जो दाम है, उससे मुमकिन नहीं है कि कलकत्ते मे रहने वाले ठेलावाले, रिक्सावाले, झाँका, मोटिया और गरीब गृहहीनो के लिये मकान का निर्माण किया जा सके ।

**Shri Rabi Shankar Pandey :** कया मै यह समझूँ कि वामफन्ट सरकार जिनके पास कुछ है, उन्हीं के लिये कुछ करेंगे और जिनके पास कुछ नही है, उनके लिये कुछ नही करेंगे ? ३२ दफा कर्मसूची के आधार पर कया गरीब गृहहीनो के बसाने के मन्त्रीमण्डल कोई प्रस्ताव ग्रहण करेगा ?

**Shri Jatin Chakrabarty :** आपको गणतान्त्रिक अधिकार हे कि आप जो सामझे, उसीके आधार पर सिद्धान्त ग्रहण करे, इसके लिये मुझे कुछ कहना नही है ।

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় মন্ত্রী মহাশয় কলকাতার জমির দামের কথা বললেন। তিনি কি জানেন কোন মহলায় কিতনা ভাউ?

(No Reply)

## Adjourmemt Motion

**মিঃ স্পীকার :** প্রশ্নোত্তর শেষ। আমি আজ সর্বশ্রী অজয় কুমার দে, রজনীকান্ত দোলুই, দেবপ্রসাদ সরকার, সেখ ইমাজুদ্দিন ও বীরেন্দ্র কুমার মৈত্র মহাশয়দের কাছ থেকে পাঁচটি মুলতুবি প্রস্তাবের নোটিশ পেয়েছি।

প্রথম প্রস্তাবে শ্রী দে দুর্গাপুর বিস্কুট কারখানার জন্য জমি দখলের অভিযোগ সম্পর্কে, দ্বিতীয় প্রস্তাবে শ্রী দোলুই উত্তরখণ্ডের আন্দোলনের জন্য উত্তরবঙ্গে বিভিন্ন এলাকার জনমানসে ভীতির সঞ্চার সম্পর্কে, তৃতীয় প্রস্তাবে শ্রী সরকার নিত্য প্রয়োজনীয় জিনিষের মূল্যবৃদ্ধি সম্পর্কে, চতুর্থ প্রস্তাবে শ্রী ইমাজুদ্দিন রাজ্যের বিদ্যুৎ পরিস্থিতির অবনতি সম্পর্কে এবং পঞ্চম প্রস্তাবে শ্রী মৈত্র মালদা জেলায় বন্যা পরিস্থিতির অবনতি সম্পর্কে আলোচনা করতে চেয়েছেন।

প্রথম প্রস্তাবের বিষয়টি জনসাধারণের পক্ষে এমন গুরুত্বপূর্ণ নয় যে তার জন্য সভার কাজ মুলতুবি রাখা যেতে পারে।

দ্বিতীয় প্রস্তাবের বিষয়টি আইন ও শৃঙ্খলার প্রশ্নের সঙ্গে জড়িত। প্রচলিত আইনের দ্বারাই এর প্রতিকার সম্ভব।

তৃতীয় ও চতুর্থ প্রস্তাবের বিষয় কিছুদিন ধরেই চলছে।

পঞ্চম প্রস্তাবের বিষয় কিছুদিন ধরেই চলছে। পঞ্চম প্রস্তাবের বিষয়ে একটি মুলতুবি প্রস্তাব

২০/৮/৮০ তারিখে শ্রী সামসুদ্দিন আহম্মদ মহাশয় দিয়েছিলেন এবং তাতে আমার অসম্মতি জানিয়েছিলাম।

তাই আমি সবকটি মুলতুবি প্রস্তাবে আমার অসম্মতি জ্ঞাপন করছি। কিন্তু বন্যা প্রস্তাব সম্পর্কে আজকে আলোচনা করবো। আজকে রিলিফ মিনিষ্টার এসেছেন, তিনি ষ্টেটমেন্ট দেবেন। সেই স্টেটমেন্টের পর আমরা আলোচনায় যাব। সুতরাং, এ্যাডজোর্নমেন্ট মোশন দিয়ে সেই আলোচনার প্রয়োজন আছে বলে আমি মনে করি না। প্রথম প্রস্তাবটি বাদে সদস্যগণ ইচ্ছা করলে সংশোধিত প্রস্তাবগুলি সভায় পাঠ করতে পারেন।

**Shri Rajani Kanta Doloi :** This Assembly do now adjourn its business to discuss a definite matter of urgent public importance and of recent occurrence, namely-

As a sequel to some disturbance in North Bengal in connection with the "Uttarkhand Movement", Anti-Bengalee tension is fast rising. People of Chamurechi Chunabhati, Kataguri nearing Bhutan frontier are very much panic-stricken. Government has not taken adequate stapes to dispel the fear in the minds of the Bangalee people of the locality.

On 3rd July in Jalpaiguri a through search was made in a missionary school "Holy Child" which led to the discovery of a small arsenal containing shopisticated fire arms.

If proper steps are not taken in time to restore law and order, North Bengal will witness another Assam and Tripura.

As the matter is serious it should be discussed immediately.

**শ্রী রজনীকান্ত দোলুই :** স্যার, অতবড় একটা গুরুত্বপূর্ণ ব্যাপার নিয়ে আলোচনা করা হবে না!

**মিঃ স্পীকার :** এসব ব্যাপার নিয়ে আলোচনা করা ঠিক নয় কারণ এতে পরিস্থিতি আরও জটিল হতে পারে। আপনি বরং এই ব্যাপার নিয়ে চিফ মিনিষ্টারের সঙ্গে কথা বলুন।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** স্যার, আমার প্রস্তাবকে এমনভাবে কাটছাঁট করা হয়েছে যে বিষয়বস্তু বোঝাই যাচ্ছে না। যা হোক, আমি আমার প্রস্তাব পড়ছি। জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরী এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল — "নিত্য প্রয়োজনীয় দ্রব্যের অস্বাভাবিক মূল্যবৃদ্ধি"। নিত্যপ্রয়োজনীয় দ্রব্যের ভয়াবহ মূল্যবৃদ্ধিতে আজ জনজীবন বিপর্যস্ত। সরকারী হিসাব মতে গত এক বছরে একমাত্র চিনির দামই বেড়েছে শতকরা ১২৬.৬ ভাগ। যে সব জিনিষ রাজ্যের বাইরে থেকে আমদানী করা হয় শুধুমাত্র সে সব জিনিষের দামই বাড়ছে তা নয়। রাজ্যের মধ্যে উৎপন্ন হয়, যেমন, মাছ, মাংস, আলু, তরিতরকারী সব কিছুরই দাম হু হু করে বেড়ে চলেছে। নিত্য প্রয়োজনীয় দ্রব্যের এই ভয়াবহ মূল্যবৃদ্ধির কারণ, কেন্দ্র এবং রাজ্য সরকারের কর নীতি, উভয় সরকার কর্তৃক অসাধু ব্যবসায়ী, চোরাকারবারী, কালোবাজারী ও মজুতদারদের ক্রমবর্ধমান পৃষ্ঠপোষকতা, রেল ও অন্যান্য যানবাহনের ভাড়া ও

মাশুল বৃদ্ধি, ডিজেল ও পেট্রোলের দর বৃদ্ধি প্রভৃতি।

**শ্রী বীরেন্দ্র কুমার মৈত্র :** জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরী এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল "মালদহের অভূতপূর্ব বন্যা"। মালদহ জেলায় গত এক মাসেরও অধিককাল যাবত কালিন্দ্রী (ফুলহারা) নদীর বন্যায় অসংরক্ষিত এলাকার লক্ষাধিক মানুষের বাড়িঘর বিনষ্ট এবং ক্ষেতের পাকা ফসল কাটিয়ে তোলার কয়েকদিন পূর্বে ধ্বংস হইয়াছে। গত ১৩ই আগষ্ট রাত্রে কেন্দ্রীয় সরকারের তত্ত্বাবধানের এলাকায় গঙ্গানদীর মার্জিন্যাল এমব্যাংকমেন্ট ভাঙ্গিয়া যাওয়ায় এবং জেলার সমস্ত নদীগুলিতে রেকর্ডভঙ্গকারী জলস্ফীতি ঘটায় মালদহ জেলার সবকটি ব্লক বিশেষভাবে ছয়টি ব্লক সমগ্রভাবে জলমগ্ন হয়। ১৪ জন লোক এবং অসংখ্য গবাদি পশু ইতিমধ্যে প্রাণ হারাইয়াছে। পাঁচলক্ষ লোক বিপন্ন, সাড়ে তিন লক্ষ লোক নয়দিন যাবত আশ্রয়হীন অবস্থায় রহিয়াছে। ত্রাণ সাহায্য ও চিকিৎসার ব্যবস্থা অত্যন্ত অপ্রতুল। হাসপাতালে জীবন রক্ষাকারী অধিকাংশ ঔষধ নাই। কন্টিনজেন্সী বা এম্বুলেন্সের টাকা নাই।

**মিঃ স্পীকার :** আপনি যে সব স্টেটমেন্ট দিলেন এ সম্বন্ধে জয়নাল আবেদিন সাহেবও বলেছেন। এই ব্যাপারে চিফ হুইপের সঙ্গে কথা বলে আপনারা একটা ডেট এবং টাইম ঠিক করুন।

**[1.50 - 2.00 p.m.]**

**শ্রী শেখ ইমাজুদ্দিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের গুরুত্বপূর্ণ জরুরী এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাততঃ তাঁর কাজ মুলতুবি রাখছেন। বিষয়টি হল —

বামফ্রন্ট সরকারের প্রশাসনিক ব্যর্থতার জন্যই রাজ্যে বিদ্যুৎ পরিস্থিতি দিন দিন শোচনীয় হচ্ছে। বিদ্যুৎ নিয়ে গত তিন বছর ধরে পরীক্ষার পর পরীক্ষা চালিয়ে যাওয়া হচ্ছে কিন্তু বিদ্যুৎ পরিস্থিতির উন্নতি হওয়ার পরিবর্তে দিন দিন ভয়াবহ অবনতি হচ্ছে। গত তিন বছরে চার বার বিদ্যুৎ পরিচালন ব্যবস্থার পরিবর্তন হয়েছে কিন্তু কোন সুফল পাওয়া যায়নি। বর্তমানে কলকাতায় প্রতিদিন ১৪ ঘন্টা থেকে ১৬ ঘন্টা লোডশেডিং চলে। বিদ্যুৎ ছাঁটাইয়ের ফলে কলকাতা শহরের জল সরবরাহ ব্যবস্থা ভয়ানকভাবে ক্ষতিগ্রস্থ হচ্ছে। সংবাদপত্রের অফিসে ও ট্রাম চলাচল ব্যবস্থার বিদ্যুতের অভাবে অচল অবস্থার সৃষ্টি হয়েছে। কিন্তু মুখ্যমন্ত্রী যেখানে বাস করে সেখানে কিন্তু লোডশেডিং নেই। হলেও মাত্র ২ ঘন্টা।

## Calling Attention

মিঃ স্পীকার : আমি ১৪টি দৃষ্টি আকর্ষণী প্রস্তাব পেয়েছি। বিষয়গুলি হচ্ছে :-

১। ক্রমবর্ধমান পরিবহনে দুর্ঘটনা — শ্রী রজনীকান্ত দোলুই।

২। মহানন্দার জলস্ফীতিতে তিনজন নিহত — শ্রী রজনীকান্ত দোলুই।

৩। মেদিনীপুর সদর হাসপাতালে অব্যবস্থা — শ্রী রজনীকান্ত দোলুই।

৪। মালদহে বন্যা পিড়ীতদের সাহায্যে সরকারের অব্যবস্থা — শ্রী বীরেন্দ্রকুমার মৈত্র।

৫। রাজ্য সরকারের বিরুদ্ধে কয়লার চোরাকারবারের অভিযোগ — শ্রী সুনীতি চট্টরাজ।

৬। দিউকী থানার অন্তর্গত পানুড়িয়া গ্রাম পুড়িয়ে দেওয়া — শ্রী সুনীতি চট্টরাজ।

৭। বর্তমান সরকারের অধীনে বিদ্যুৎ ঘাটতির পরিমাণ বৃদ্ধি — শ্রী সুনীতি চট্টরাজ।

৮। রবীন্দ্র রচনাবলীর জন্য ফরম বিলি ও কাটাবী -- শ্রী শেখ ইমাজুদ্দিন।

৯। রাজ্যে কয়লার হাহাকার অথচ বিভিন্ন ডিপোয় কয়লা মজুত — শ্রী শেখ ইমাজুদ্দিন।

১০। মালদহ ও মুর্শিদাবাদে বন্যার পরিস্থিতি এবং উদ্ধার ও ত্রাণকার্যের ব্যবস্থা — শ্রী শেখ ইমাজুদ্দিন।

১১। চোরাইপথে ও রাজ্যে ব্যাপক আগ্নেয়াস্ত্র আমদানী হওয়ার সংবাদ --- জয়ন্ত কুমার বিশ্বাস।

১২। মুর্শিদাবাদে ৫০ হাজার ব্যক্তি জলবন্দী — শ্রী রজনীকান্ত দোলুই।

13. Colosall deterioration of Transport system in Calcutta — Shri Sandip Das.

14. Scarcity of Kerosene, Coal and Bread — Shri Rajani Kanta Doloi.

এই প্রস্তাবগুলির মধ্যে শ্রী সন্দীপ দাস আনীত কলোসাল ডেটিরিওরেশন অব ট্রান্সপোর্ট সিস্টেম ইন ক্যালকাটা মনোনীত করছি।

**শ্রী শিবেন্দ্র নারায়ণ চৌধুরী :** ২৬ তারিখে স্টেটমেন্ট দেব।

**মিঃ স্পীকার :** আর যে সব আছে তার মধ্যে ব্রেডের ব্যাপারে পরে মিটিং এ ঠিক করে জানাব। এখন ৩৫১ ধারায় উল্লেখ।

## Mention Cases

**শ্রী সত্যরঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা ঘটনা এখানে রাখতে চাচ্ছি। কলকাতা কর্পোরেশন-এর বিভিন্ন দপ্তরে যে এ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয়েছে তাতে দূর্নীতি হয়েছে, সেই দুর্নীতির কথাই আমি রাখতে চাই। একদিন সংবাদপত্রে এটা দিয়েছিল, কিছু লোক নেওয়া হবে, ক্যাজুয়েল রাইটার এ্যাপয়েন্ট করা হবে। কিন্তু দেখা গেল একটি ছেলে, তার নাম মহেন্দ্র বিন্দু ব্যানার্জী। তিনি একটা দরখাস্ত করেছেন। আমার কাছে জেরক্স কপি আছে এ্যাপয়েন্টমেন্ট লেটারের এ্যাপ্লিকেশন-এর সমস্ত কপি আছে, তার সেই এ্যাপ্লিকেশন বানানে ভুল আছে ১০টি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, দরখাস্তকারী তার দরখাস্তে বানান লিখেছে নোটিশকে নোটিক এর দরখাস্তের উপরে হয়তো কোন মন্ত্রী বা এম এল.এ-র রেকমেণ্ডেশন আছে সেটা কেটে দেওয়া হয়েছে। এ্যাপ্লিকেশন ফর্মে নাম্বার দেওয়া আছে এস ৩৭৫ এস মানে সিলেকটেড তাকে এ্যাপয়েন্টমেন্ট দেওয়া হবে। আবার সেখানে ভি চিহ্ন দেওয়া হয়েছে। সেই লোক এ্যাপয়েন্টমেন্ট পেয়েছে। কিন্তু তার দরখাস্তে এতো ভুল অথচ তিনি হবেন ক্যাজুয়েল রাইটার। তার হাতের লেখাটা স্যার একবার দেখুন আপনাকে দেখাচ্ছি। একটা এ্যাপ্লিকেশনে কোয়ালিফিকেশন বানান ভুল, নোটিশ বানান ভুল, ইণ্ডিয়ান বানান ভুল - সে সিলেকটেড হয়েছে। এইভাবে ক্যাজুয়েল রাইটার নিযুক্ত করা হচ্ছে। স্যার, আপনার অফিসের পিওন সুইপারের হাতের লেখা তার চেয়ে অনেক ভাল। এইভাবে নিজেদের লোককে ঢোকাচ্ছেন যে ভালভাবে লিখতেই জানে না। এদিকে মন্ত্রী মহাশয় বলছেন কলকাতা করপোরেশনের জঞ্জাল পরিষ্কার হয়ে গেছে। তাহলে কি এইভাবে জঞ্জাল সরাচ্ছেন? স্যার আপনি মন্ত্রী মহাশয়কে বলাবেন এই এ্যাপয়েন্টমেন্ট তিনি যেন খারিজ করেন।

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আজকে এই হাউসের সকল সদস্যদের একটি সংবাদের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। সংবাদপত্রে বেরিয়েছে গত ২৬শে জুলাই রাষ্ট্রপতি কর্তৃক মনোনীত শ্রীমতী নার্গিস দত্ত কিছুদিন আগে সত্যজিত রায় সম্পর্কে যে মন্তব্য করেন তা শুধু পশ্চিমবাংলার মানুষের পক্ষে নয় ভারতের সমস্ত মানুষের প্রতি কটাক্ষ করা হয়েছে। শ্রীমতী দত্ত বলেছেন যে সত্যজিত এমন সমস্ত বই সৃষ্টি করেছেন যাতে বিশ্বের কাছে আমাদের দেশের চিত্রকে নগ্ন করে তুলে ধরা হয়েছে। এতে আমার মনে হয় পশ্চিমবাংলার মানুষকে তিনি হেয় প্রতিপন্ন করেছেন। শ্রী সত্যজিত রায় শুধু বাংলার নয় একজন পরিচালক হিসাবে একটা জাতির সম্মানকে তিনি পৃথিবীর কাছে তুলে ধরেছেন। তিনি বাঙ্গালী জাতির একটা গৌরব। আমি শ্রীমতী দত্তের এই সংকীর্ণ মনোভাব সম্পর্কে বিচার করতে চাই না। গোটা ভারতবর্ষ তথা বিশ্বের মানুষ তাকে স্বীকৃতি দিয়েছে। তাই আমি আপনার মাধ্যমে বিধানসভার সমস্ত সদস্যদের কাছে আবেদন জানাই, আসুন আমরা সকলে মিলে শ্রীমতী নার্গিস দত্তের এই বক্তব্যের প্রতিবাদ জানাই। শুধু তাই নয় রাষ্ট্রপতি দ্বারা মনোনীতা একজন সদস্য কর্তৃক রাজ্যসভায় এই ধরণের উক্তি করে ভারতবর্ষের সম্মান ক্ষুণ্ণ করা উচিত কিনা এটা আজকে ভেবে দেখা দরকার

**[2.00 - 2.10 p.m.]**

**শ্রী নিরোদ রায়চৌধুরী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি জরুরী বিষয়ের উপর আপনার মাধ্যমে মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি। গত ১৯ তারিখে কংগ্রেস (ই) গুণ্ডাদের নেতৃত্বে কিভাবে গুণ্ডামী হয়েছে তার একটি প্রমাণ আমি হাউসের সামনে তুলে ধরছি। ঐ গুণ্ডারা দেগঙ্গার বি.ডি ও., ই.ও.পি-কে দারুণভাবে মেরেছে। বি.ডি.ও-র মাথা ফাটিয়ে দিয়েছে দাঁত ভেঙ্গে দিয়েছে, তিনি এখন হাসপাতালে আছেন। কংগ্রেস (ই)-র কেশব ভট্টাচার্য্য এক্স এম.এল এ., বঙ্কিম ঘোষ নামে করা গুণ্ডা, আসান উল্লা, এদের নেতৃত্বে ১৫০/২০০ লোক দেগঙ্গা বি.ডি.ও অফিস আক্রমণ করে। বি.ডি ও., ই.ও.পি-কে মেরে মাথা ফাটিয়ে দেয়। এই অবস্থা দেখে বি ডি ও-র স্ত্রী ছুটে এলে তাকে ধাক্কা মারে। এই গুণ্ডাদের এখন পুলিশ এ্যারেষ্ট করেনি থানা থেকে দু কিলোমিটার দূরে বি.ডি.ও অফিস অবস্থিত। এই ঘটনা দেড় ঘন্টা ধরে ঘটেছে। থানাকে জানানো সত্ত্বেও পুলিশ আসেনি, কাউকে এ্যারেষ্ট পর্যন্ত করেনি। আমি আপনার মাধ্যমে দাবী করছি অনতিবিলম্বে এই গুণ্ডাদের গ্রেপ্তার করা হোক এবং থানা অফিসারের শাস্তির ব্যবস্থা করা হোক।

**শ্রী রজনীকান্ত দোলুই :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, গত অধিবেশনে আমি বার বার বলেছিলাম স্বাস্থ্য বিভাগে কি ধরণের দুর্নীতি চলছে, টাকা পয়সার কারবার চলছে। কিভাবে টাকা নিয়ে ডাক্তারদের প্রমোশন হয়, টাকা নিয়ে কিভাবে ট্রান্সফার ক্যানসেল করা হয় সেই কথা আমি বার বার বলেছি। আমি আপনার মাধ্যমে মেদিনীপুর জেলা সদর হাসপাতালের একটি চিত্র তুলে ধরছি। ওখানে ১৪/১৫ বছর ধরে ডাক্তার রয়েছে। তার মধ্যে ডাক্তার পি কে চৌধুরীর ট্রান্সফার অর্ডার হয় এবং ট্রান্সফার অর্ডার পেয়ে তিনি চার্জ হ্যাণ্ড ওভার করে দেন। তার রিলিভার সেখানে পৌছে যায়। রিলিভার পৌছে গিয়ে ওখানে জয়েন করলেন এবং উনি অন্য হাসপাতালে জয়েন করলেন। আবার জয়েন ক্যানসেল হয়ে যায়। তিনি আবার ঐ হাসপাতালে ফিরে এসেছেন। অর্থাৎ একই পোষ্টে দুজন ডাক্তার আছেন। এই রকম ধরণের একটি পোষ্টে দুজন ডাক্তার আছেন। রিলিজ হয়ে গিয়েও ট্রান্সফার অর্ডার ক্যানসেল হয়ে ফিরে এলেন। অন্য হাসপাতালে জয়েন করে চলে এলেন। এক জায়গায় দুজন ডাক্তার আছে, বছরের পর বছর এই জিনিষ চলছে। আমরা জানতে পেরেছি ট্রান্সফার ক্যানসেল করতে ১০ হাজার টাকা খরচ করতে হয়েছে এবং স্বাস্থ্য ডিপার্টমেন্টের কয়েকজন বড় কর্তা টাকা পয়সা নিয়ে ট্রান্সফার অর্ডার ক্যানসেল করছেন। এই অব্যবস্থা হাসপাতালে চলছে। মেদিনীপুর জেলা সদর

হাসপাতালে ডি.এম.ও নেই। যিনি ডি.এম.ও চার্জে আছেন তিনি ১৪/১৫ বছর ধরে আছেন। যদি কেউ ১৬ বছর থাকতে চান তাহলে রাইটার্স বিল্ডিংসের বড় কর্তাদের ভেট দিয়ে থাকতে হবে। এই রকম নানা ঘটনার কথা আমি বারে বারে বলেছি, আপনি এনকোয়ারী করে দেখুন। আপনি কিছুই করছেন না, চুপ করে বসে আছেন। পশ্চিমবঙ্গ সরকারের সব চেয়ে বেশী করাপসান এই স্বাস্থ্য ডিপার্টমেন্টে আছে এবং স্বাস্থ্য বিভাগ হচ্ছে করাপটেড ডিপার্টমেন্ট। তাই আপনার মাধ্যমে মেদিনীপুর জেলার সদর হাসপাতালে যে করাপসান চলছে, অব্যবস্থা চলছে তার প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। আপনি দয়া করে আমরা যেগুলি মেনশান করছি সেগুলি মিনিষ্টারকে একটু দেখতে বলুন।

**Shrimati Renu Leena Subba :** Eviction notices served on the people of Teesta Bazar and Rambhi in spite of the instruction given by the Chief Minister in the meeting of the Hill Development Council in Darjeeling that the people who have constructed little huts for their welling house would not be evicted during the rainy season after which the government would consider alternative sites for them.

এখানে গভর্ণমেন্ট অনেক লোককে নোটিশ দিচ্ছেন এবং এরমধ্যে অনেক সিডিউল্ড কাষ্ট এবং সিডিউল্ড ট্রাইবসের লোক আছেন। এখানে লেখা আছে, He is a Scheduled Caste. A letter has been sent to him which states - "This is to inform you that you have erected a cow shed without any permission from the D.I. Fund authority. Your are, therefore, requested to dismantle the said unauthorised construction".

লেফট ফ্রন্ট গভর্ণমেন্টের অনেক বড় বড় প্রোগ্রাম রয়েছে - ল্যাণ্ডলেসকে ল্যাণ্ড দেওয়া, হোমলেসকে হোম দেওয়া কিন্তু স্যার, দার্জিলিং জেলায় গত রেনি সিজনে ল্যাণ্ড স্লাইড-এ অনেক লোক যারা ক্ষতিগ্রস্থ হয়েছে তাদের বাড়ী দেবার কোন প্রোগ্রাম নেই। সেখানে কোন প্রোগ্রাম তো নেই-ই বরং কালিম্পং সাবডিভিশানে এইভাবে বাড়ী ভাঙ্গার চেষ্টা করা হচ্ছে; স্যার, চিফ মিনিষ্টার বলেছেন, রেনি সিজনের পরে সব বাড়ী ভাঙ্গতে হবে। তাহলে গরীব লোকগুলি যাবেন কোথায়? চিফ মিনিষ্টারের অর্ডারে গভর্ণমেন্ট যদি পুলিশ দিয়ে বাড়ী ভাঙ্গে তাহলে আমাদের হিল এরিয়াতে এ্যাজিটেশন শুরু হবে এবং তারপর ডিমাণ্ড হবে অটোনমাস স্টেটের।

**মিঃ স্পীকার :** প্লিজ টেক ইয়োর সিট।

**শ্রী সুনীতি চট্টরাজ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বর্তমানে দিল্লীতে থাকা মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে পারছি না তাই আপনার মাধ্যমে একটি ঘটনার প্রতি মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বীরভূম জেলার নানুর থানার অন্তর্গত পাটুলি গ্রামে ৪ ঘন্টা ধরে সি.পি.এম.এর ভদ্রলোকেরা বাড়ীঘর লুঠ করলো, বেছে বেছে ঘরের মেয়েদের পিটিয়ে পিটিয়ে মারলো, তাদের টাঙ্গি দিয়ে বিধবাদের মারলো, মৌলবী সাহেব, তাকে ধরে এনে পিটিয়ে পিটিয়ে মারলো, গোটা গ্রামবাসীকে আতঙ্কিত করে গ্রাম ছাড়া করলো-- ৫/৬ ঘন্টা ধরে তাণ্ডবলীলা চালালো সি.পি.এম. এর বর্তমানের যে কার্য পদ্ধতি সেই অনুসারে কিন্তু পুলিশ সেখানে পৌছল না। ঘন্টা সাতেক পরে পুলিশ যখন ওখানে গেল তখন গোটা পাটুলি গ্রামে সি.পি.এম-এর তাণ্ডব লীলা শেষ হয়ে গিয়েছে তারা আসতে আসতে পাশের গ্রামে চলে গিয়েছে। পুলিশ গিয়ে দেখলো পাটুলি গ্রামের কোন বাড়ীতে কোন জিনিষপত্র নেই, একটা লোকজন নেই। কোন আসামীকে পুলিশ সেখানে এ্যারেষ্ট করতে পারলো না। দুদিন পরে ৮ জন নিরীহ মানুষ যারা বাধা দিয়েছিল সেই রকম মানুষকে পুলিশ এ্যারেষ্ট

করলো। যেন যেন আসামী সি.পি.এম এম. পি গদাধর সাহার বাড়ীতে আশ্রয় নিয়ে আছে এখানকার এম.এল.এ বনমালী দাসের বাড়ীতে শেল্টার নিয়ে বসে আছে যে সি.পি.এম-এর ভদ্রলোকেরা অত্যাচার করেছেন পুলিশ তাদের গায়ে হাত দিতে পারছে না। আমি স্যার, আপনার মাধ্যমে বামফ্রন্ট সরকারের কাছে জানতে চাই — তারা পশ্চিমবাংলায় চিরদিন থাকবেন কিনা জানি না কিন্তু গ্রামের মানুষের উপর এই যে অত্যাচার এটা চিরদিনের মতন লেখা থাকবে। এই বামফ্রন্ট সরকারকে অনুরোধ করছি, কিছু কিছু ভদ্র মন্ত্রী যাঁরা আছেন তাদের অনুরোধ করছি — দু'একজন তো এখানে আছেন ভদ্রলোক, তাঁদের অনুরোধ করছি তাঁরা যেন এটা কঠিন হস্তে হস্তক্ষেপ করেন, তা না হলে কিন্তু গ্রামের শান্তি ফিরিয়ে আনতে আমাদের অনেক বেগ পেতে হবে। পুলিশ প্রশাসনকে আবার সুস্থ এবং প্রতিষ্ঠিত করতে আমাদের অনেক বেগ পেতে হবে। তাই আমি আপনার মাধ্যমে বামফ্রন্ট সরকারের যাঁরা মন্ত্রী আছেন, তাঁদের কাছে অনুরোধ করবো যে গ্রামের শান্তি ফিরিয়ে আনুন। আপনাদের ভদ্রলোকদের বলুন এই তাণ্ডবলীলা বন্ধ করতে। আপনাদের ক্যাডার যারা [illegible] অপরের গাছের কলা, মুলো ইত্যাদি যেন চুরি না করে, এগুলো বন্ধ করতে বলুন। আমরাও গ্রামের ছেলে, আমাদের ধৈর্য্যের একটা সীমা আছে। যারা এসব করছে তাদের [illegible] করাতে বলুন।

[2.10 - 2.20 p.m.]

**শ্রী কৃপাসিন্ধু সাহা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য সুনীতি চট্টরাজ এই মাত্র যে বক্তৃতা রাখলেন তাতে তিনি বলেছেন যে এখানে ২ জন ভদ্রমন্ত্রী আছেন। আমার প্রশ্ন, অনেক ভদ্রমন্ত্রী আছেন, কাজেই উনি এইভাবে মন্তব্য করতে পারেন কিনা।

**মিঃ স্পীকার :** এসব কি হচ্ছে।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কংগ্রেস (আই) [illegible] রোডে যে বাড়ীটা মাদার টেরেসাকে দিয়েছেন, সেই বাড়ীতে ৩২ জন মনীষির মূর্ত্তি ছিল মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি দেখবেন যে সত্যযুগে একটা ছবি বেরিয়েছে, সেখানে দেখা যাচ্ছে রবীন্দ্রনাথ ঠাকুর থেকে আরম্ভ করে সুভাষচন্দ্র, দাদাভাই নওরোজী, এরা উদ্বাস্তু শরনার্থী হয়ে দাঁড়িয়ে আছে। সুভাষ বোসের জায়গা হচ্ছে নর্দমায় এবং লালবাহাদুর শাস্ত্রী, মহাত্মা গান্ধী ইত্যাদিরা একটা অসম্মাননাকর অবস্থার মধ্যে আছে। এখান থেকে জাতীয় নেতা, যারা সমাজের উচ্চ স্থানীয় মানুষ তাদের এই অবস্থা থেকে একটা সঠিক জায়গায় সংরক্ষণের কোন ব্যবস্থা হয়নি। আমি আপনার কাছে দাবী জানাচ্ছি যে এই সমস্ত বরণীয় মনীষীর আমরা উত্তরপুরুষ হিসাবে তাঁদের এই অমর্যাদা কখনই মেনে নিতে পারিনা। কাজেই তাদের সঠিক জায়গায় রাখতে হবে এবং তাদের প্রতি আমাদের জাতীয় যে মর্যাদা সেই মর্যাদা রক্ষা করার ব্যবস্থা করতে হবে।

**শ্রী প্রদ্যোৎ কুমার মোহান্তী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সম্প্রতি বিখ্যাত হার্ট স্পেশালিস্ট ডাঃ শৈবাল গুপ্ত নীলরতন সরকার থেকে ন্যাশানাল মেডিক্যাল কলেজ হসপিটালে ট্রান্সফার করা হয়েছে। ট্রান্সফারেবল সার্ভিস, গভর্ণমেন্টের ক্ষমতা আছে ট্রান্সফার করবে। সেটা কোন উল্লেখ করার কথা নয়। আমি সেই কারণে উল্লেখ করতে চাচ্ছি না। আমি যে কারণে উল্লেখ করতে চাচ্ছি সেটা হচ্ছে, এশিয়ার মধ্যে কয়জন শল্য চিকিৎসক আছেন তার মধ্যে থোরাসিক ইউনিটে ডাঃ শৈবাল গুপ্ত অন্যতম। তিনি প্রতিদিন যখন নীলরতন সরকার মেডিকেল কলেজে ছিলেন তখন ৪/৫টি করে রুগী বিনা পয়সায় অপারেশন করতেন। আর তাকে বদলী করে ন্যাশানাল মেডিকেল কলেজে দেওয়া হয়েছে সেখানে তিনি জয়েন করার পর একটি রুগীও অপারেশন করেননি কারণ সেখানে কোন থোরাসিক ইউনিটের ব্যবস্থা নেই যন্ত্রপাতি সব বিকল এবং অসম্পূর্ণ এবং এ্যানাসথেসিয়া করবার কোন ব্যবস্থা নেই। ফলে যারা হার্টের রুগী নার্সিং হোমে প্রাইভেট ডাক্তার দিয়ে চিকিৎসা করাতে পারেনা তারা

নিরূপায় হয়ে মৃত্যুর দিন গুনছে। আর বিখ্যাত হার্ট স্পেশালিষ্ট ডঃ শৈবাল গুপ্ত, তিনি ন্যাশানাল মেডিকেল কলেজে গিয়ে অকেজো হয়ে বসে আছেন। সে জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে হয় ন্যাশানাল মেডিকেল কলেজে থেরাসিক ইউনিট দিয়ে তাকে সম্পূর্ণ করা হোক, আর তা না হয় ডাঃ গুপ্তকে এমন এক জায়গায় দেওয়া হোক যেখানে তিনি কাজ করার সুযোগ পান। কারণ গরীব হার্টের রোগীরা দিনের পর দিন ঘুরে যাচ্ছেন। এই ব্যাপারে ইমিডিয়েটলি ব্যবস্থা গ্রহণ করা হোক, স্বাস্থ্য মন্ত্রীর কাছে আমার এই আবেদন।

**শ্রী অতীশ চন্দ্র সিংহ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি দুঃখজনক ঘটনার কথা উল্লেখ করতে চাই। সঙ্গে সঙ্গে মুখ্যমন্ত্রী তথা পুলিশমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, অশোক কুমার হাজরা একজন কোয়ালিফায়েড মেকানিক্যাল ইঞ্জিনিয়ার, তিনি বাইরে থেকে পড়াশুনা করে এসে বিভিন্ন কোম্পানীতে চাকরী করতেন। শেষ পর্যন্ত চাকরী ছেড়ে দিয়ে তিনি একটি স্মল স্কেল ইন্ডাষ্ট্রি করেন, এবং তাঁর অফিস ছিল ৭০বি সেক্সপিয়ার সরণী তিনি সেখানে দুটি ঘর ভাড়া নিয়ে ছিলেন, এই বাড়ীর মালিক ছিলেন জে বোস, তিনি মারা যাবার পর এখন সুপ্রীয় বোস হচ্ছেন এই বাড়ীর মালিক। এই সুপ্রীয় বোস কাজ করেন কুমারধুবি ফায়ার এ্যান্ড সিলিকন ওয়ার্কস লিমিটেডে। অশোক কুমার হাজরা যে ঘর দুটি ভাড়া নিয়েছিলেন, সেখানে ডাকাতি হয়। সেই ভদ্রলোক পুলিশ কমিশনার থেকে আরম্ভ করে বিভিন্ন দপ্তরে, বিভিন্ন জায়গায়, তার আবেদন পেশ করেন এই ডাকাতির ব্যাপারে। গত ৮ই জানুয়ারী ঐ বাড়ীতে ডাকাতি হয়, ঐ ভদ্রলোকের সব জিনিষ চুরি করে নিয়ে গেছে, তিনি একেবারে পথে বসেছেন। ডেপুটি কমিশনার মিঃ গুপ্ত, তিনি ঐ ডাকাতদের ধরেছিলেন কিন্তু চীফ সেক্রেটারীর নির্দেশে তাদের ছেড়ে দেওয়া হয়েছে। সেইজন্য আপনার মাধ্যমে পুলিশ মন্ত্রীর কাছে আমার অনুরোধ তিনি এই সব চোর ডাকাতদের ধরার ব্যাপারে যেন যথাযথ ব্যবস্থা গ্রহণ করেন।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আজকে এখানে কেন্দ্রীয় সরকারের একটি দপ্তর এর বিরুদ্ধে গুরুতর অভিযোগ আনতে চাই। প্রভিডেন্ট ফাণ্ডের যে দপ্তর এখানে আছে এই দপ্তরের সঙ্গে আমাদের রাজ্যের লক্ষ লক্ষ শ্রমিক এবং কর্মচারীর সম্পর্ক আছে। সেই দপ্তরে আদৌ কোন কাজ কর্ম হচ্ছে না। আমি দাবী জানাবো আমাদের শ্রমমন্ত্রীর কাছে, তিনি যেন কেন্দ্রীয় কমিশনারের সঙ্গে আলোচনা করে কোন লাভ হবে না। নিয়ম আছে যদি কোন শ্রমিক অথবা কর্মচারী মারা যান তাহলে মারা যাবার ১৫ দিনের মধ্যে বা ১ মাসের মধ্যে প্রভিডেন্ট ফাণ্ড দপ্তর থেকে টার্মিন্যাল বেনিফিটটা দিয়ে দেওয়া হবে। কিন্তু দেখা যাচ্ছে বছরের পর বছর পার হয়ে যাচ্ছে মারা যাবার পর, কোন টাকা পয়সা পাওয়া তো দূরের কথা, বছরে পর বছর ধরে কোন জবাব পাওয়া যায় না। টার্মিন্যাল বেনিফিটের ক্ষেত্রে এই জিনিষ হচ্ছে। যদি কোন শ্রমিক কর্মচারী এ্যাডভান্স চায়, তাহলে তার এ্যাডভান্স কেস ডিল করা হচ্ছে না। এ্যানুয়্যাল এ্যাকাউন্ট পান না। এই রকম একটা অস্বাভাবিক অবস্থা সেখানে বিরাজ করছে। সুতরাং অবিলম্বে আমাদের শ্রমমন্ত্রীকে অনুরোধ করছি তিনি কেন্দ্রীয় শ্রমমন্ত্রীর সঙ্গে বিষয়টা নিয়ে আলোচনা করুন। তা নাহলে এখানে এই দপ্তর রাখার কোন প্রয়োজনীয়তা নেই। এই দপ্তরটাকে ডিসেন্ট্রালাইজ করা হোক, কারখানায় কারখানায় এই দপ্তরকে নিয়ে যাওয়া হোক, এছাড়া এর প্রতিকার আর কি হতে পারে। আমি অসংখ্য দৃষ্টান্ত এখানে দিতে পারি। একজন শ্রমিক দু বছর আগে মারা গেছেন, তাঁর স্ত্রী দরখাস্ত করেছেন— দু হাজার চার হাজার টাকার টার্মিনাল বেনিফিট মনীন্দ্র কটন মিল বহরমপুর সেখানকার একজন কর্মচারী দু বছর আগে মারা গেছেন, তাঁর স্ত্রী দরখাস্ত করেছিলেন দু বছর আগে। কয়েকদিন আগে তাঁর কাছে একটা চিঠি গেছে যে ষ্ট্যাম্প রশিদ এ্যাটেষ্ট করে পাঠিয়ে দিন, তাহলে টাকা পাঠিয়ে দেওয়া হবে। মাত্র ৪ হাজার টাকার ব্যাপার। এক বছর বাদে স্ট্যাম্প রিসিপ্ট-এ সই এ্যাটেষ্ট করে তিনি তাঁর ছেলেকে দিয়ে পাঠিয়ে দিয়েছিলেন জমা দিতে প্রভিডেন্ট ফাণ্ড কমিশনারের দপ্তরে। কিন্তু সেখানে তারা কাগজ দেখে

বলল যে, এটা ঠিক হয়নি, সার্টিফিকেট লাগবে, যিনি এ্যাটেষ্ট করেছেন তাঁর একটা সার্টিফিকেট নিয়ে আসুন, তাহলে টাকা দেওয়া হবে। এই রকমভাবে বার বার হয়রানি করা হচ্ছে। এই দপ্তরে কোন কাজ হয় না। এই দপ্তরের কোন সার্থকতা নেই। যদি কোন সার্থকতা থাকে তাহলে আমি আমাদের শ্রমমন্ত্রী মহাশয়কে অনুরোধ করব যে, তিনি অবিলম্বে কেন্দ্রীয় শ্রমমন্ত্রীর সঙ্গে যোগাযোগ করে এ বিষয়ে ব্যবস্থা অবলম্বন গ্রহণ করুন।

**[2.20 - 2.30 p.m.]**

**শ্রী অজয় কুমার দে :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্য মন্ত্রী এবং পৌরমন্ত্রী মহাশয়ের একটি বিশেষ ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করছি। আরামবাগ পৌরসভায় পাবলিক হেল্‌থ ইঞ্জিনিয়ারিং বিভাগ থেকে পানীয় জল সরবরাহের জন্য একটি প্রকল্প অনুমোদন করা হয়। সেই সঙ্গে পৌরসভার অনুমোদিত নকশা অনুযায়ী প্রতি ওয়ার্ডে ট্যাপ ওয়াটার যাবার কথা ছিল, কিন্তু সেই কাজ এখনো পর্যন্ত সম্পন্ন হয় নি। এ ব্যাপারে আমি বহুবার স্বাস্থ্যমন্ত্রী এবং পৌরমন্ত্রীকে জানিয়েছি। এই কাজ সেখানে না হওয়ার জন্য ঐ এলাকায় খুবই বিক্ষোভ সৃষ্টি হয়েছে। মূল প্রকল্পের কাজ দুই আড়াই বছর আগে কমপ্লিট হয়েছে, অথচ ওটা এখনো মিউনিসিপ্যালিটিকে হ্যাণ্ড ওভার করা হয়নি, যার ফলে একটিও হাউস কানেকশন দেওয়া হয়নি। এই নিয়ে ওখানে নানা প্রশ্ন করেছিলাম। তিনি অবশ্য আমাকে জানিয়েছেন যে, স্বাস্থ্য দপ্তরের সঙ্গে কথা বলবেন। আজকে আমি আবার আপনার মাধ্যমে পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি যে, প্রত্যেক ওয়ার্ডের নকশা অনুযায়ী ট্যাপ ওয়াটার দেবার কথা ছিল, সেটা না দেওয়ার জন্য ওখানে যে বিক্ষোভ সৃষ্টি হয়েছে তা বন্ধ করার জন্য অবিলম্বে ট্যাপ ওয়াটার দেবার সুব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী সরল দেব :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে দুগ্ধ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কারণ ঐ দপ্তরে অরাজকতা চলছে। গত কয়েকদিন আগে ৫/২/৮০ তারিখে ১৮০ ব্যাগ স্কিমড মিল্ক পাউডার এই বিভাগ থেকে চুরি গেছে এবং ডাবলু বি কে ৭৩৪১ নং গাড়ী করে এই দুধ চুরি করা হয়েছে। টাকার অঙ্কে চুরি যাওয়া দুধের দাম হচ্ছে আড়াই লক্ষ টাকা। অথচ চোরেদের নাম জানিয়ে দেওয়া সত্ত্বেও তাদের ধরা হচ্ছে না। এই দপ্তরের যত গাড়ি আছে তার ৫% এর ট্যাক্স টোকেন আছে, আর গাড়ি গুলি ঠিক মত মেনটেনেন্স হয় না। বেলগাছিয়া ডেয়ারীতে প্রত্যহ চুরি ডাকাতি হয়। প্রধানত অফিসারদের গাফিলতির ফলেই এই অরাজকতা চলছে। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় দুগ্ধ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শেখ ইমাজুদ্দিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ভূমি ও ভূমি রাজস্বমন্ত্রী মহাশয়ের একটি জরুরী বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলার হরিহরপাড়া ব্লকের কিসমদ-ইমদপুর মৌজার ১৩৪২৭ নং দাগে মোট ১৭০৩ একর জমি আছে এবং তার মধ্যে ৩৫৩ একর খাস জমি, বাকিটা বিল। অথচ পঞ্চায়েত সমিতি থেকে বিল সমেত সমস্ত জমিটা আবাদ হয় না বলে বিলি করা হচ্ছে এবং নিজেদের লোকেদের মধ্যে বিলি করছে। এটা অন্যায় এবং বে আইনী কাজ হচ্ছে। কারণ রেকর্ড বিল বলেই উল্লেখ করা আছে। সেই বিলে মাছের চাষ হয়, সেখানে সারা বছর জল থাকে। অথচ সেই জমি সি.পি.এম-এর লোকেদের মধ্যে হরিহরপাড়া ব্লকের পঞ্চায়েত সমিতি বিলি করছে। আমি এই কাজের প্রতিবাদ করছি এবং ঐ জমি যাতে বিলি করা বন্ধ হয় তার জন্য ভূমি ও ভূমিরাজস্ব মন্ত্রীকে অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করতে অনুরোধ করছি। জে.এল.আর ও-র কাছে দরখাস্ত দেওয়া হয়েছিল। কিন্তু পঞ্চায়েত সমিতির চেয়ারম্যান সেটা বাতিল করে দিয়েছেন। এটার যেন তদন্ত করে প্রয়োজনীয় ব্যবস্থা অবলম্বন করা হয় এবং জমি বিলি বন্টন যেন বন্ধ থাকে।

**শ্রী শিবনাথ দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, হলদিয়া গুরুত্বপূর্ণ শিল্পকেন্দ্র হিসাবে গড়ে উঠছে। কিন্তু সেখানে নানা ধরণের জটিল সমস্যা সৃষ্টি হচ্ছে। সেখানে বিভিন্ন ধরণের যে গঠনমূলক কাজ

হওয়ার কথা ঠিক সেইভাবে কাজ হচ্ছে না। সেখানে সমাজবিরোধীরা ব্যাপকভাবে তাদের কাজ করে চলেছে। তাদের প্রতিহত করবার জন্য উপযুক্ত মেশিনারী নাই। তমলুক মহকুমা ১২টি ব্লক নিয়ে গড়ে উঠেছে। এটা একটা বিরাট মহকুমা। কুচবিহার জেলা ১১টি ব্লক নিয়ে গড়ে উঠেছে অথচ সেখানে ৫টি মহকুমা, জলপাইগুড়িতে ১৩টি ব্লক নিয়ে ২টি মহকুমা আছে। সুতরাং এই একটি বিরাট মহকুমার জন্য একটি মেশিনারী দিয়ে সমস্ত কিছু দেখা সম্ভব নয়। আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি ঐ হলদিয়া এবং ৫টি ব্লক নিয়ে একটা আলাদা মহকুমা গঠন করে যাতে সমস্ত মহকুমার কাজগুলি করা যায় এবং হলদিয়ার যে বিভিন্ন ধরণের সমস্যা আছে সেই সমস্যার সুষ্ঠ সমাধান যাতে করা যায় তারজন্য ব্যবস্থা গ্রহণ করতে অনুরোধ করছি।

**শ্রী দেব নারায়ণ চক্রবর্ত্তী** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। হুগলী জেলায় মৎস্য বিভাগের কাজকর্ম সরকারী নীতি অনুসারে সঠিকভাবে পরিচালিত হচ্ছে না। সেখানে স্থানীয় জেলেদের যে সমবায় সমিতি আছে তাদের বাদ দিয়ে এই বিভাগের কয়েকটি অফিসার বিভিন্ন ধান্দাবাজ লোকেদের মাছের চারা বিলি করছেন। মাছের যে মিশ্র চাষ সেই চাষের জন্য সরকারের যে ব্যবস্থা আছে এবং সরকারের যে নীতি আছে সেই নীতি অনুসরণ করছেন না যার ফলে সাধারণ মানুষেরা বঞ্চিত হচ্ছেন। তারা, ওখানকার যারা জনপ্রতিনিধিরা আছেন তাদের সঙ্গেও যোগাযোগ না রেখে সরকারী অর্থ ব্যয় করছেন এবং খেয়াল খুশী মত কাজ করছেন। সেইজন্য আপনার মাধ্যমে মৎস্য বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী মনোরঞ্জন রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার এলাকা হচ্ছে মেদিনীপুর জেলার নন্দনপুর কেন্দ্র। সেখানে কৃষক সভার সদস্যরা পুলিশের দ্বারা হয়রানি এবং মিথ্যা মামলায় জড়িত হয়েছে। তারা একটা সামাজিক অনুষ্ঠানে যোগ দিয়েছিল। কিন্তু আসল কারণ হলো, সেখানে পুলিশেরা লরি ধরে ঘুষ আদায় করতো সেইজন্য তাদের বিরুদ্ধে এই সমিতির সদস্যরা আন্দোলন করে। এইজন্য পুলিশের রাগ তাদের উপর ছিল। একজন কংগ্রেস কর্মী শ্রী অনন্ত মাইতি এই সমিতির সদস্যদের বিরুদ্ধে মিথ্যা ডায়েরী করে। এই সুযোগটি পুলিশ গ্রহণ করে এবং রাগ তোলবার জন্য তদন্ত না করে তাদের বিরুদ্ধে মিথ্যা মামলা করে। কৃষক সভার সদস্যরা এবং গ্রামবাসীরা এই মিথ্যা মামলা প্রত্যাহার করার জন্য মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আবেদন করেছিলেন কিন্তু আজ পর্যন্ত তারা কোন ফল পাননি, এই ফল না পাওয়ার জন্য অযথা তাদের অর্থদণ্ড এবং হয়রানি হতে হচ্ছে। তাদের প্রদত্ত দরখাস্ত অসামরিক দপ্তরের মাধ্যমে মুখ্যমন্ত্রীর কাছে পৌঁছায় এবং তার অনুলিপি আমার কাছে দেন, আমি সেটা আপনার মাধ্যমে এখানে উপস্থিত করলাম। কৃষক সভার গরীব সদস্যরা যাতে পুলিশের অত্যাচার এবং মিথ্যা মামলার হাত থেকে রক্ষা পায় তারজন্য প্রয়োজনীয় ব্যবস্থা অবলম্বন করতে আমি স্বরাষ্ট্র মন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি। এই দরখাস্তটির যথাযথ ব্যবস্থা নেবেন।

**[2.30 - 2.40 p.m.]**

**শ্রী যোগেন্দ্র নাথ সিংহরায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, উত্তরবঙ্গের বিচ্ছিন্নতাবাদীদের আন্দোলন, সম্পর্কে এবং তাদের কার্যকলাপ সম্পর্কে আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। জলপাইগুড়ি, কুচবিহার দার্জিলিং জেলায় যাতে শান্তি ও শৃঙ্খলা বিঘ্নিত না হয় সেজন্য সেখানকার কিছু কুখ্যাত জোতদার, মহাজন, সুদখোর গোলমাল পাকানোর চেষ্টা করছে। রাজবংশী, ভাটিয়া, নেপালী, আদিবাসী ইত্যাদি জাতিকে উস্কানি দিচ্ছে এবং সেখানে একটা গোলমাল পাকানোর চেষ্টা করছে। এই গোলমালের মূলে কিন্তু ওখানকার কংগ্রেস (আই) দলের লোকেরা, তারাই ওখানে গোলমাল পাকাবার চেষ্টা করছে এবং শোনা যাচ্ছে যে তারা রিভলবার ইত্যাদি সরবরাহ করছে। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে এবং মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি যাতে ওখানকার শান্তি ও শৃঙ্খলা বিঘ্নিত

না হয় তার দিকে তাঁরা যেন একটু দৃষ্টি দেন

**শ্রী সন্দীপ দাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুতর বিষয় এই সভার কাছে পেশ করতে চাই এবং আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী এবং মন্ত্রীসভার প্রত্যেক সদস্যের দৃষ্টি আকর্ষণ করছি। সেটা হচ্ছে যে বিচ্ছিন্নতাবাদী শক্তি দেশে মাথাচাড়া দিয়ে উঠেছে। আসামের আলোচনার সময় আমরা এই সভার পক্ষ থেকে সর্বদলমত নির্বিশেষে পশ্চিমবঙ্গে বিচ্ছিন্নতাবাদী শক্তি যাতে মাথাচাড়া না দিয়ে উঠে তার জন্য প্রস্তাব নিয়েছি। কিন্তু কিছুদিন পরে দেখছি বিভিন্ন ধরণের শক্তি মাথাচাড়া দেবার চেষ্টা করছে। খড়্গপুরে 'স্বাধীন বার্তা' নামে একটি সাপ্তাহিক পত্রিকা, সেটিকে আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর কাছে পেশ করতে চাই, রেজিস্টার্ড সংবাদপত্র, সেই সংবাদপত্রের মধ্যে বিভিন্ন সম্প্রদায়ের মধ্যে একটা বিভেদ সৃষ্টির চেষ্টা করা হচ্ছে। আমি এটা থেকে মাঝে মাঝে পড়ছি স্যার সবটা পড়ব না।

"বিহারে উড়িষ্যায় বহু শরণার্থীকে পাঠান হয় কিন্তু কিছুদিন পরে তারা সেখান থেকে বিতাড়িত হয়ে পশ্চিমবাংলায় ফিরে আসে। আসাম ও পশ্চিমবাংলা তাদের স্থান খাদ্য ও কর্ম দেয়। কিন্তু তাদের ব্যবহারে আসাম ও পশ্চিমবাংলা বিরক্ত ও ব্যতিব্যস্ত হয়ে উঠে।

পূর্ববাংলায় যে হিন্দুরা ছিল তারা দরিদ্র মুসলমানদের উপর কর্তৃত্ব করত তাদের সেই জন্মগত স্বভাব সর্বত্র পরিস্ফুট হয়ে ওঠে। তাই তারা ভারতের কোথাও স্থান পায়নি। পশ্চিমবাংলা ও আসামের অধিবাসীরা বিশেষ সহিষ্ণু। তাই এতদিন তারা তাদের কর্তৃত্বের অত্যাচার সহ্য করে আসছিল। এখন ইহা আসামের সীমা অতিক্রম করেছে। তারা আর তাদের স্থান দিতে নারাজ। তাই আসামের এই বিপ্লব। আসামীরা এত বিরক্ত ও অধৈর্য্য হয়ে উঠেছে যে তারা প্রাণ দিবে, রক্ত দিবে কিন্তু বাঙালীদের থাকতে দিবে না। মানুষের ... অসহ্য হলে এইরূপ পরিস্থিতির সৃষ্টি হয় তাহা বিবেচ্য।

পশ্চিমবঙ্গ এখন একটি আগ্নেয়গিরির মত। বাঙ্গালদের ব্যবহারেও তারা অতিষ্ঠ। কোন দিন তারাও বিদ্রোহী হবে তা বলা যায় না। পূর্ব পাকিস্থান ও বর্তমান বাংলাদেশের অগ্রজদের আত্মবিশ্লেষণ দরকার এবং যথেষ্ট আত্ম সংযমের দরকার হয়েছে। কর্তৃত্ব করতে করতে তাদের মাথে ইহা একটা সংস্কার হয়ে দাঁড়িয়েছে। পশ্চিমবাংলার লোকেরা আজ চাকরী পায় না। কিন্তু সেই তথাকথিত উদ্বাস্তুরা আজ এখানে প্রধান ও মূল পদের মালিক। তাদের প্রভাবে পূর্ববঙ্গ হতে আগত অকর্মন্যেরা ও আজ চাকরীর অধিকারী আর পশ্চিমবঙ্গের মেধাবীরা অনেক ক্ষেত্রে চাকরী থেকে বঞ্চিত। এ পরিস্থিতি বেশীদিন চলতে দেওয়া যায় না। এর বিরুদ্ধে অন্তর্নিহিত প্রতিরোধ গড়ে উঠেছে। যদি শরণার্থীরা এ বিষয়ে অন্তর্দৃষ্টি না দেন তবে পশ্চিমবঙ্গেও আসামের পরিস্থিতি দেখা দিবে।

তবে কেউ বলতে পারবে না যে শতকরা সকলেই এই মতের লোক শরণার্থীদের মধ্যে আছে। তবে ভাল লোক আছে বলেই আজ পর্যন্ত পশ্চিম বাঙালীর ধৈর্যের সীমা টপকে যায়নি। পশ্চিমবঙ্গের শরণার্থী পদস্থ কর্মচারীরা এ বিষয়ে সুনজর দিবেন নতুবা আসামের পরিস্থিতি পশ্চিমবঙ্গে জেগে উঠবে। আজ যদি খোঁজ নেওয়া যায় তবে দেখা যাবে শরণার্থীরা অধিকাংশ পদ দখল করে বসেছেন। পশ্চিমবঙ্গের যুব জাগরণের দিনে যখন তারা এই অবিচারের সম্মুখীন হবে তখন কি অবস্থার সৃষ্টি হবে তা অনুমেয়। আমি বলতে চাই বিভিন্ন উপজাতি ও আদিবাসী সম্প্রদায়ের মধ্যে যে শুধু যে বিষ ছড়ান হচ্ছে তা নয় পূর্ব বাংলা পশ্চিমবাংলার মধ্যেও এই বিষ ছড়ান হচ্ছে এবং এই সব পত্রিকা অত্যন্ত পারপাসলি এই কাজ করছে।

**শ্রী সিরাজ আলি :** স্যার, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্য মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর সদর হাসপাতাল একটা গুরুত্বপূর্ণ হাসপাতাল। এখানের এক্স রে মেসিন বহু দিন খারাপ

হয়ে থাকায় শত শত রুগী বিনা চিকিৎসায় ভুগছে। সেইজন্য বলছি যে এটা অবিলম্বে সারানোর ব্যবস্থা করুন। এখানে যিনি সি এম ও এইচ আছেন তাঁর অধীনে সদর হাসপাতাল, মহকুমা হাসপাতাল, এবং সাব হেল্‌থ সেন্টারগুলি আছে। কিন্তু তিনি সেখানে দুদিন থাকেন আর বাকি ৪দিন কলকাতায় থাকেন। তিনি যাতে ৬দিন সেখানে থাকেন তার ব্যবস্থা করতে অনুরোধ করছি।

**[2.40 - 2.50 p.m.]**

**শ্রী বীরেন্দ্র কুমার মৈত্র :** স্যার, আপনি মালদহর উপর আলোচনার সুযোগ দিয়েছেন বলে আমি আপনাকে ধন্যবাদ দিচ্ছি। কিন্তু অবস্থা এতই খারাপ যে, আলোচনা করে অপেক্ষা করার আর সময় নেই। ৪ জন মন্ত্রী সেখানে গিয়েও কোন অবস্থার উন্নতি হয়নি। সেখানে ৮ লক্ষ লোক এ্যাফেকটেড। ১৫টির মধ্যে ৬টি ভীষণভাবে এ্যাফেকটেড। ১ লক্ষ বাড়ী পড়েছে। ৯ দিন ধরে গভর্ণমেন্ট থেকে যে ষ্টেটমেন্ট দেওয়া হচ্ছে তাতে বলা হচ্ছে যে কোন লোক মারা যায় নি। কিন্তু আমি জানি যে ১৪ জন লোক মারা গেছে। এই ১৪ জনের কথা বলতে তো সেন্ট্রাল গভর্ণমেন্ট থেকে টাকা পাওয়া যেত। এ বিষয়ে ডিসট্রিক্ট অথরিটিকে জিজ্ঞাসা করায় তারা বলেছে যে আমরা ৯জনের খবর পেয়েছি কিন্তু তারা যে বন্যায় মারা গেছে তা কি করে বলবো কারণ তারা তো জলের তোড়ে ভেসে যায় নি। মন্ত্রী মহাশয়রা দেখে এসেছেন যে অনেক লোক বাঁধের উপরে আছে। সেখানে ১৫ হাজার ত্রিপল গেছে। কিন্তু এগুলি বিলি করা সম্ভব হচ্ছে না। এ নিয়ে মারপিট হচ্ছে কাকে দেওয়া হবে কাকে দেওয়া হবে না। ৯ লক্ষের মধ্যে সাড়ে তিন লক্ষ লোক বৃষ্টি ও রোদের মধ্যে বসে আছে। সরকারী যদি টাকার অভাব হয় তাহলে মুখ্যমন্ত্রী আগের বারের মত এ ব্যাপারে আবেদন করলে নিশ্চয়ই পশ্চিমবাংলার মানুষ সাড়া দেবে। অবিলম্বে তাদের খাদ্যের ও ত্রিপলের ব্যবস্থা করতে হবে।

**শ্রী রবিশঙ্কর পাণ্ডে :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ... ... (এ ভয়েস আপনি বাংলায় বলুন) আমি আপনার মাধ্যমে একটি বিষয় ধ্যান আকর্ষণ করছি যে, বড় বাজারের ও সি বড় লোকের হয়ে কাজ করতে আরম্ভ করেছে জনতার হয়ে কোন কাজ করে না। সেখানে এক শেঠজী কিছু লোককে চাকরী থেকে বের করে দিয়েছে এবং কম টাকায় অন্য লোক দিয়ে কাজ করাচ্ছে। এই ও.সি. একজন বড ব্যবসায়ী। এর বাবা বৃটিশ গভর্ণমেন্ট-এর দালাল ছিলেন ও স্যার উপাধি পেয়েছিলেন। ইনি স্বাধীনতা সংগ্রামী সেনানীদের উপর হামলা করছেন।

**মিঃ স্পীকার :** আপনি হিন্দীতেই বলুন। তাড়াতাড়ি শেষ করুন।

**श्री रवि शङ्कर पाण्डे** : अध्यक्ष महोदय ने हिन्दी मे बोलनेकी अनुमति दे दी है, इसलिये अब मै इस घटना का उल्लेख हिन्दीमे कर रहा हुं। हम जब एम एल ए होस्टल मे थे तो हमारे दल के शान्तिप्रिय आन्दोलन कर्मीयो ने टेलफोन किया कि आन्दोलन कारिया पर अत्याचार हो रहा है, उनको मारा पीठा जा रहा है। मालिक सिक्योरिटी फोर्स के नाम पर गुण्डाको रखा है और वे गुण्डे शान्तिप्रिय आन्दोलन कारियो पर आक्रमण करके मार - पीट कर रहे है। और हम लोगो को भगा दिया गया है। मैने ओ सी बडा बाजार और कन्ट्रोल को टेलीफोन किया। हमारे आदमीयो को बडा बाजाड थाने मे पीठा गया। गुण्डे उपर से सोडावोतल फेक रहे थे। जब मैने कहा कि सोडा वोतल हमारे साथी नही फेके है बाल्कि उपर से गुण्डे फेके है तो हमकी गाली-गालाज किया गया और मुझे पुलिस गाडी मे बैठा लिया गया। और थानेमे मेरे साथ भी अत्याचार हुया।

मुझे दुख का साथ कहना पडताहै कि एक एम एल ए के साथ थाने मे जब ऐसा अत्याचार होता है तो साधारण जनता के साथ कया होता हाय। इसकी कल्पना आपलोक खुद कर सकते है। आज के युग मे जिन स्वतन्त्र सेनानियो ने देश को स्वाधीन कराया उन्ही मे

से डा० घोस, डा० राय, प्रफुल्ल चन्द्र सेन, अजयबाबु, सिद्धार्थबाबु मुख्यमंत्री तथा आज श्री ज्योतिबाबु भी उसी आधार पर बंगाल के मुख्यमंत्री हैं। मै तो समझता हूँ कि यदि आज सुभाषबाबु या महात्मा गाँन्धी जीवित होते औरर बड़ा बाजार थाने म जाते तो उनकी भी ओ सी साहब चिल्लाते। कितनी लज्जा और दुख की बात है कि स्वतंत्रता सेनानियो के साथ अत्याचार किया जाता है।

डा० चित्तरजन दास जब मुझ से बड़ा बाजार थाने मे मिलने गए तो उनको भी गाली गालाज दिया गया और उनको भी मार-पीट गया। उनका गला पकड़ कर फेंक दिया गया और अरसेट कर लिया गया।

मैने मुख्य मंत्री के पास दरखास्त दिया है कि ओ सी का फौरन सस्पेण्ड कर दिया जाय। ओ सी बड़ा बाजार के पूंजीपतियो का संरक्षण हो रहा है और साधारण जनता पर शान्तिप्रिय आन्दोलन कारियो का दिक रहा है। इसलिये मै माननीय मुख्यमंत्री जो कि पुलिस मंत्री भी है, उनसे निवेदन करता कि वे बड़ा बाजार के ओ सी को सस्पेन्ड करे

**শ্রী তারক বন্ধু রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে তপশিলী জাতি উপজাতি কল্যাণ দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে জলপাইগুড়ি জেলায় সিডিউল কাষ্ট কৃষকদের জন্য যে লোন যেটা অনেক আগেই বিলি হওয়ার কথা ছিল ১০ মাস হয়ে চলল কৃষকরা সেই লোনের জন্য ছোটাছুটি করছে, তাদের নামে পাওনা লোন আজও তারা পাচ্ছে না। তারা বি.ডি.ও অফিসে যাচ্ছে, বি.ডি.ও অফিস বলছে সিডিউল্ড কাষ্টস এন্ড ট্রাইবালস ওয়েলফেয়ার অফিসে যাও। সেখানে গিয়ে তারা জানতে পারছে এটা ফাইনান্সিয়াল কর্পোরেশনের কাছে আছে। এই যে গরীব তপশিলী জাতি এবং উপজাতি কৃষকরা লোনের জন্য হয়রানি হচ্ছে এটা যাতে বন্ধ হয় এবং তারা যাতে লোন পায় তার ব্যবস্থা ত্বরান্বিত করা হোক এই অনুরোধ আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট দপ্তরের মন্ত্রী মহাশয়কে করছি।

**শ্রী সুশীল কুজুর :** মিঃ স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। জলপাইগুড়ি জেলায় বিশেষ করে মাদারীহাট এবং বীরপাড়া কেন্দ্র থানার অন্তর্গত যে গ্রামগুলি আছে সেই সমস্ত এলাকায় প্রতি বছর বন্য হাতির উপদ্রব ঘটছে। রাত্রে বন্য হাতির দল এসে বাড়ী ঘর জিনিষপত্র নষ্ট করছে। প্রতি বছর এই বন্য হাতির আক্রমণে ১৫/১৬ জন প্রাণ হারায়। আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রীর কাছে এই বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি এবং যাতে উক্ত এলাকায় জনসাধারণ বন্য হাতির কবল থেকে রেহাই পায় তার জন্য অনতিবিলম্বে ব্যবস্থা গ্রহণ করা হোক

**শ্রী শশাঙ্ক শেখর মণ্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে রামপুরহাট মহকুমা হাসপাতালের অবস্থা অত্যন্ত শোচনীয়। যখন এটা হয়েছিল তখন মাত্র ১৫০টা বেড নিয়ে হয়েছিল ১৯৬৮ সালে মন্ত্রী মহাশয় দয়া করে সেটা দেখে এসেছিলেন, তদবধি সেই হাসপাতালের কোন উন্নতি হয়নি এবং দেখা যাচ্ছে যে একটা বেডের উপর ৩/৪ জন লোক একসঙ্গে শুয়ে আছে এবং একজন মরা মানুষের পা জ্যান্ত মানুষের গায়ের উপর পড়ে আছে। এই রকম অবস্থা সেই হাসপাতালে। আমি আপনার মাধ্যমে অনুরোধ করছি সেখানে যে ম্যাটারনিটির বাড়ী খোলা হয়েছে সেই বাড়ীতে যেন আরো বেডের সংখ্যা বাড়ান হয়।

**[2.50 - 3.00 p.m.]**

**শ্রী বঙ্কিম বিহারী মাইতি :** মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে শিক্ষা মন্ত্রিমহাশয়ের কাছে কিছু বক্তব্য রাখছি। আপনি জানেন ১৯৭১ সালে মেদিনীপুরে বন্যা হয়েছিল

তার ফলে ওখানকার মাধ্যমিক ও প্রাথমিক স্কুল নষ্ট হয়ে গেছে, ধূলিসাৎ হয়ে গেছে। আমাকে এক প্রশ্নের উত্তরে জানান হয়েছিল যে, ৫৫টি মাধ্যমিক স্কুলকে গ্রান্ট দিয়েছি। কিন্তু আমি দেখছি অনেক স্কুল এখনও সেই অবস্থাতেই রয়েছে, কোথাও বা চালা-টালা দিয়ে স্কুল চালাচ্ছে। আমি এখন জানতে চাই আপনারা স্কুল ঘর তৈরী করবার জন্য চেষ্টা করছেন কিনা? এ সম্বন্ধে বহুবার বলা হয়েছে কিন্তু কোন ফল লাভ হয়নি। কাজেই বলছি যদি ঘর তৈরী করবার দরকার আছে বলে মনে করেন তাহলে করুন, আর নাহলে স্কুল বন্ধ করে দিন। অনেক ঢাক ঢোল পিটিয়ে বলা হয়েছিল যে সমস্ত স্কুল বন্যায় নষ্ট হয়েছে সেগুলি করতে হবে। কিন্তু বাস্তবে দেখছি আজ পর্যন্ত তা হল না কাজেই আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি এই ব্যাপারটা দেখবেন। আমার আর একটা অভিযোগ আছে। আমি ডি.আই অফিসে গিয়ে জানতে চাইলাম কোন কোন স্কুলকে আপনারা রিকগনাইজ করছেন? তখন এ.আই এবং পরবর্তী ডি.আই বললেন এটা গোপন ব্যাপার জানান হবে না। আমি শিক্ষামন্ত্রীর কাছে জানতে চাই এতে গোপনীয়তার কি আছে, শিক্ষার ব্যাপারে আবার গোপনীয়তা কি? আমি শিক্ষামন্ত্রীর কাছে অনুরোধ রাখছি এর মধ্যে কি আছে সেটা যেন তিনি আমাদের জানান।

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কৃষিমন্ত্রী এখানে বলেছিলেন, উই আর লিভিং ইন এ্যান ইকনমি অব সর্টেজ। স্যার, আপনি নিজে বোধহয় দেখেছেন বাজারে পটাস নেই। আমাদের এমনিতেই তো আলো নেই এবং নট ইভেন লাইট বাট ওয়াটার ইজ অলসো মিসিং। আগামী ভাদ্র মাসে সমগ্র পশ্চিমবাংলায় পাটের পরেই আলুর চাষ শুরু হবে। কিন্তু এই ব্যাপারে কি ব্যবস্থা হয়েছে আমি জানিনা। মন্ত্রীমহাশয় বলেছিলেন পাট সম্বন্ধে আলোচনা করে হাউসে জানাবেন। সম্ভবতঃ কেন্দ্রীয় আউটকাম অব দি ডিসকাসন এগ্রিকালচার মিনিষ্টার এখানে নেই, গভর্ণমেন্ট উইল প্লিজ টেক নোট অব ইট।

**শ্রী মহম্মদ নিজামুদ্দীন :** মাননীয় স্পীকার মহাশয়, আমি একটা বিশেষ ব্যাপারে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। আজকে কয়েকটা খবরের কাগজে দেখলাম আমাদের বিধানসভার ১৩ জন সদস্য একজনী দলুই এর নেতৃত্বে কেন্দ্রীয় মন্ত্রী প্রণব মুখার্জীর কাছে একটা ডেপুটেশন নিয়ে গিয়ে বলেছেন আগামী সংসদ বসার আগেই এই বামফ্রন্ট সরকারকে খারিজ করতে হবে, বাতিল করতে হবে। স্যার, আমি অবাক হয়ে যাচ্ছি একথা ভেবে যে, এখানকার জনগণের দ্বারা গণতান্ত্রিক উপায়ে নির্বাচিত এই বামফ্রন্ট সরকারকে এঁরা অগণতান্ত্রিক উপায়ে বাতিল করবার জন্য, খারিজ করবার জন্য ডেপুটেশন নিয়ে গেছেন। শুধু তাই নয়, কেন্দ্রীয় মন্ত্রীমহাশয়ও নাকি তাদের আশ্বাস দিয়েছেন এই ব্যাপার নিয়ে তিনি দিল্লী গিয়ে ইন্দিরা গান্ধীর সঙ্গে আলোচনা করবেন। আমি তাদের জানাতে চাই এই বামফ্রন্ট সরকার কারুর দয়ার উপর, ইন্দিরা গান্ধীর দয়ার উপরে নেই। কারুর ক্ষমতা নেই এই সরকারকে উচ্ছেদ করে। আমরা এরজন্য সংগ্রাম করব। তবে আশ্চর্যের ব্যাপার যে প্রণব মুখার্জী এই সরকারকে খতম করার জন্য ওঁদের আশ্বাস দিয়েছেন সেই প্রণব মুখার্জী কিন্তু নির্বাচনে পরাজিত হয়ে মন্ত্রী হয়েছেন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি মর্মান্তিক ব্যাপারের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই। ঘটনাটা হচ্ছে ১৪ই জুলাই মিলন ভৌমিক বলে একজন গভর্ণমেন্ট এমপ্লয়ী যিনি ফেডারেশনের একজন কর্মী তাকে খুন করা হয় -- কারা খুন করেছেন আমরা জানি না। এই খুনের কথা জানতে পেরে তার বন্ধুবান্ধব এবং সহকর্মী যেমন রামপ্রসাদ রায়, দীপক ব্যানার্জী এবং মানবেন্দু দীক্ষিত এরা কয়েকজন এবং আরও কতকগুলি লোক তারা সুপারিনটেনডেন্ট অব পুলিশ মিঃ বাক্কার সিং, জলপাইগুড়ি তাঁর কাছে ডেপুটেশান নিয়ে যায়, এস.পি তখন তাদের বক্তব্য খুব সহানুভূতির সঙ্গে শোনেন। তারপর ১৬ তারিখে রাত্রিতে ও.সি. কতোয়ালী এদের ডেকে পাঠায় থানাতে এবং বলে যে মার্ডার কেসের ব্যাপার নিয়ে তাদের সঙ্গে আলোচনা করবেন। তাদের ডেকে

নিয়ে এসে থানাতে তাদের বুট দিয়ে লাথি মেরে তাদের মারধর করে, এবং যখন তিনি মারধর করেন তখন তিনি উন্মত্ত ফুল ড্রাঙ্ক ছিলেন। লোকে কুকুর বিড়ালকে যেমনভাবে মারধর করে তেমনিভাবে তাদের মেরে লকআপে পুরে দেন। স্যার, আপনি শুনলে অবাক হয়ে যাবেন যারা ডেপুটেশন নিয়ে গিয়েছিলেন তারা প্রত্যেকে গভর্ণমেন্ট এমপ্লয়ী তারা শুধু জানাতে গিয়েছিল যে এই খুনের একটা বিহিত করা হউক। স্যার এদের মধ্যে একজন সাংঘাতিকভাবে ইনজিয়ার্ড হয়েছেন তাঁর পা ভেঙ্গে দেওয়া হয়েছে। এরা স্যার, এখানে এসেছেন, আমি তাদের গ্যালারিতে বসিয়ে রেখেছি। এরা স্যার, মাননীয় গভর্ণর ত্রিভুবন নারায়ণ সিং এর কাছে রিপ্রেজেন্টেশান দিয়েছেন। তিনি স্যার সরকারের কাছে শুধু পাঠিয়ে দেবেন, আমি সেজন্য তার কপি আপনার কাছে দিয়ে দিচ্ছি যাতে আপনি সরাসরি যাতে পাঠিয়ে দেন। আমি দাবী করছি এই এস পি এবং ও সি কোতোয়াল এদের বিরুদ্ধে অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করা হউক। স্যার, এই ও সি কোতোয়াল একজন সদ্য প্রসব করেছেন সেই স্ত্রীকে পর্যন্ত বাড়ী থেকে টেনে নিয়ে থানায় এসেছে। এই রকম অসভ্য আচরণ করেছে এর অবিলম্বে একটা ব্যবস্থা গ্রহণ করা দরকার।

**শ্রী হরিপদ ভারতী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি কোন বক্তৃতা করব না আমি শুধু মাননীয় ত্রাণ ও পুনর্বাসন মন্ত্রীর উদ্দেশ্যে একটি টেলিগ্রাম পড়ে শোনাব, বিষয়বস্তু ইতিমধ্যে এখানে আলোচিত হয়েছে এবং যাদের অধিকার বেশী তারা এখানে বেশী আলোচনা করেছে। আমি স্যার পড়তি Entire Kaliachak, part of English Bazar, Manikchak, Ratua inundated Situation deteriorated. Relief inadequate. Meet C.M urge upon Government for more tarpaulins, foods, medical unit and tubewell People are under open sky and rains. এর সঙ্গে আরেকটি কথা আমি এখানে বলতে চাই যে মাননীয় সদস্য রবিশঙ্কর পাণ্ডে মহাশয় এখানে উল্লেখ করেছেন সেটা অত্যন্ত গুরুত্বপূর্ণ। একজন এম.এল এ কে যদি থানায় নিয়ে গিয়ে প্রহার করতে পারেন তাহলে মাননীয় সদস্যরা কিভাবে নির্ভয়ে দায়িত্ব পালন করবেন। স্যার, আপনি যদি এই ব্যাপারে বিশেষভাবে দৃষ্টি না দেন তাহলে আমরা কি করে কাজ করব। অনেক সময় আমাদের পুলিশের বিরুদ্ধে বলতে হয়, কিন্তু এভাবে বিধানসভায় আলোচনা করে যদি পুলিশের ভয় নিয়ে বাড়ী ফিরে যেতে হয়, তাহলে তো আমরা আমাদের কর্তব্য পালন করতে পারব না। তাই এই বিষয়ে আপনি যথা বিহিত ব্যবস্থা অবলম্বন করবেন, একথাই আপনার কাছে বলছি।

**[3.00 - 3.10 p.m.]**

**শ্রী বনমালী দাস :** স্যার, অন এ পয়েন্ট অব পার্সোনাল এক্সপ্লেনেশন, আমি কিছুক্ষণ হাউসে অনুপস্থিত ছিলাম, সেই সময়ে শুনলাম আমার এলাকা নানুর গ্রামকে কেন্দ্র করে কিছু অসত্য সংবাদ এখানে মাননীয় সদস্য সুনীতি চট্টরাজ এই হাউসে পরিবেশন করার চেষ্টা করেছেন এবং সেই ঘটনার সঙ্গে আমার নামও জড়িয়েছেন। আমি শুধু একথা বলতে চাই তিনি এখানে অসত্য পরিবেশন করে এভাবে হাউসকে বিভ্রান্ত করার চেষ্টা করেছেন। এই ঘটনায় আমি ও গদাধরবাবু উপস্থিত ছিলাম না। ঘটনা হচ্ছে সেখানে গ্রামে ঝগড়া [illegible] হচ্ছে এই সংবাদ পেয়ে সেখানে স্থানীয় কংগ্রেস (আই) এর কর্মীরা অত্যন্ত তৎপরতার সঙ্গে সেই ঝগড়া ঝাঁটি বাড়ে তার চেষ্টা করতে থাকে। পুলিশ সেই সংবাদ পেয়ে খুব তৎপরতার সঙ্গে সেই ঝগড়া ঝাঁটি না বাড়ে এবং সেখানে আইন শৃঙ্খলার অবনতি না ঘটে তার জন্য চেষ্টা নেয় এবং সেখানকার কিছু দোষী লোককে এ্যারেষ্ট করে। সেখানকার আমাদের যে স্থানীয় কর্মী, তারাও যাতে সেই ঝগড়া আর না বাড়ে তার জন্য চেষ্টা করে। কিন্তু অত্যন্ত দুঃখের সঙ্গে বলছি যে তাঁদের দলের কর্মীরা যাতে ঝগড়া আরও বাড়ে তার চেষ্টা করে। এই ঘটনার সঙ্গে এই যে আমার এবং গদাধরবাবুর নাম জড়াবার চেষ্টা হয়েছে, আমি এর প্রতিবাদ করছি।

**শ্রী রজনীকান্ত দোলুই :** স্যার, আমার একটা পর্সোনাল এক্সপ্ল্যানেশন আছে। এখানে আমার নাম করা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কাওয়ার্ডস ডাইজ মেনি টাইমস বিফোর ডেথ পশ্চিমবঙ্গে স্যার, ওরা খুব ভীত হয়ে পড়েছেন, আপনাদের প্রতি আমাদের সহানুভূতি আছে, কিন্তু কি করব উই কান্ট হেল্প, আপনারা ভীত হয়ে পড়েছেন, তার জন্য আমাদের সহানুভূতি রয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সারা পশ্চিমবাংলায় আজকে আইনশৃঙ্খলা নাই, একথা আমরা বার বার বলেছি।

(নয়েজ)

পশ্চিমবাংলায় আইন শৃঙ্খলা নাই, জোর করে জমির ধান কেটে নিয়ে যাচ্ছে, জমির ধান নষ্ট হয়ে যাচ্ছে, মানুষের নিরাপত্তা নাই

(নয়েজ)

এই পরিপ্রেক্ষিতে সমস্ত মানুষের ফিলিং

(নয়েজ)

**মিঃ স্পীকার :** এটা তো আপনার ব্যক্তিগত এক্সপ্ল্যানেশন হচ্ছে না। গভর্ণমেন্টের বিরুদ্ধে যা বলার অনেকবার বলেছেন, আপনি এবারে বসুন।

(নয়েজ)

(এখানে মাননীয় সদস্য রজনীবাবু আবার বলার চেষ্টা করেন)

যার যখন খুশী বলার অধিকার নেই, আপনি যেটা বলছিলেন এটা পার্সোনাল এক্সপ্ল্যানেশন হচ্ছে না। আপনাকে আমি বলতে দিয়েছি, আপনি এবার বসুন।

**শ্রী হরমোহন সিংহ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবঙ্গের রাজ্য কংগ্রেস (আই)-এর সভাপতি * * * কীর্তি।

**মিঃ স্পীকার :** আপনি কারও নাম করতে পারেন না। এভাবে নাম করবেন না। নাম বাদ যাবে।

**শ্রী হরমোহন সিংহ :** মঙ্গলকোট থানার ক্ষুদরুন মৌজা, জে এল ৭৯ দাগ নং ৫ একটি বিরাট দিঘী আছে যার পরিমাণ ৩৬.৩৬ একর; দেড়শো বছরের পুরানো দীঘি প্রায় একশো একর জমির সেচ রেকর্ড ছিল। কিন্তু যাতে ঐ দিঘী সরকারী খাস না হয় তার জন্য রিভিসন্যাল সেটলমেন্টের সময় ঐ দীঘির সেচ রেকর্ড কেটে দিয়ে ট্যাঙ্ক ফিসারী রেকর্ড করা হয়। সেচ রেকর্ড কিভাবে কাটা হল মাননীয় ভূমি সংক্রান্ত দপ্তরের মন্ত্রী বিশেষভাবে তদন্ত করে আমাদের জানাবেন কি? এমন গুরুত্বপূর্ণ ব্যক্তির এই জঘন্য কাজ সদ্য রাজনীতি থেকে সরে গিয়ে জমি চোর হয়ে থাকাই উচিত নয় কি?

(Noiese)

(Several members rose to speak)

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সংবাদপত্রে বেরিয়েছে আমি এবং অরেকজন এম.এল.এ মিলে মন্ত্রীর সঙ্গে এ বিষয়ে দেখা করে কথাবার্তা বলেছি। মন্ত্রীদের কাছে এম.এল.এ হিসাবে আমাদের কথা বলার বক্তব্য রাখার অধিকার আছে। সি.পি.এম এম.এল.এ-দের বিরুদ্ধে কোন

---

Note : [** Expunged as ordered by the Chair]

বক্তব্য রাখলে ওদের ভয় হয়। এখানে আপনারা চেঁচামেচি [illegible] গণতান্ত্রিক অধিকার [illegible] করতে পারেন। কিন্তু বাইরে আমাদের গণতান্ত্রিক অধিকার [illegible] আমরা ১০০ বার বলবো যে পশ্চিমবঙ্গে আইন শৃঙ্খলা নেই এই সরকার পশ্চিমবাংলার [illegible] আমরা ১০০ বার বলবো। মানুষের [illegible] একথা আমরা বলবোই।

(গোলমাল)

**শ্রী কমল সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মুস্কিল হচ্ছে [illegible] বলছেন তাঁদের নিজেদের পার্টি দিল্লীতে এবং উত্তরপ্রদেশে যে কাণ্ড করছে [illegible] সম্পূর্ণভাবে তারা যে গণতন্ত্রকে হত্যা করছে সেই সরকারকে [illegible] এখানে উল্টো কথা বলছেন।

(গোলমাল)

**শ্রী সুনীতি চট্টরাজ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অন এ পয়েন্ট অব প্রিভিলেজ, [illegible] কাস্টোডিয়ান অব দি হাউস আপনি জানেন যে ভদ্রলোক এই হাউসের [illegible] তিনি [illegible] ডিফেন্ড করতে পারবেন না তার সম্বন্ধে কোন কোন রেফারেন্স করা [illegible] বলুন। স্যার This should be expunged. আপনি এটা এক্সপাঞ্জ [illegible]

**মিঃ স্পীকার :** অজিত পাঁজার নাম এক্সপাঞ্জ করে দিচ্ছি কিন্তু [illegible] নাম করলেন সেটাও তাহলে এক্সপাঞ্জ করতে হবে।

**শ্রী সুনীতি চট্টরাজ :** স্যার, প্রমোদ দাসগুপ্ত যে অন্যায় করছে এবং [illegible] করছে সে কথা যদি না বলি তাহলে আমাদের কর্তব্য [illegible] হবে না।

**[3.10 - 3.20 p.m.]**

## Presentation of Report at the Select Committee on the Howrah Municipal Corporation Bill, 1980

**The Chairman (Shri Prasanta Kumar Sur) :** Sir, I beg to present the Report of the Select Committee on the Howrah Municipal Corporation Bill, 1980.

**মিঃ স্পীকার :** দুজন মন্ত্রী এলাকা থেকে ফিরে এসেছেন [illegible] প্রভাস রায় এবং ত্রাণমন্ত্রী রাধিকা রঞ্জন ব্যানার্জী বিবৃতি দেবেন

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** আজকে আলোচনা হবে তো?

**মিঃ স্পীকার :** আজকে আলোচনা করা হবে না।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** আজকে আলোচনা না হলে [illegible] হবে সেদিন বক্তব্য রাখবেন।

**মিঃ স্পীকার :** এটা ঠিক নয়, হাউ [illegible] একদিন আলোচনা হবে।

(গোলমাল)

**শ্রী প্রভাস চন্দ্র রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, [illegible]

সদস্যদের কাছে আমি মালদহ ও মুর্শিদাবাদ জেলার ভয়াবহ বন্যার ও নদীয়া জেলার অংশ বিশেষে বন্যা পরিস্থিতির ওপর আমার বক্তব্য রাখছি।

আপনারা অবগত আছেন যে, এ বছরের জুলাই মাসের শেষ থেকে প্রচণ্ড বৃষ্টিপাতের ফলে এক অভাবনীয় ও ভয়াবহ বন্যা হয়। এই বিধ্বংসী বন্যার প্রকোপে প্রথম আক্রান্ত হয় উত্তরপ্রদেশ। তারপর বিহার ও পশ্চিমবাংলার মালদহ ও মুর্শিদাবাদ জেলার প্রায় সবটাতেই প্রচণ্ড ও ভয়াবহ বন্যার তাণ্ডব শুরু হয়ে যায়।

গঙ্গা, মহানন্দা ও ফুলাহার নদী মালদহ জেলায় এবং গঙ্গা, ভৈরব ও জলঙ্গী নদী মুর্শিদাবাদ জেলায় এই ভয়াবহ বন্যা সৃষ্টি করে। ভৈরব ও জলঙ্গী নদী নদীয়া জেলার কয়েকটি থানা নিদারুণভাবে ক্ষতিগ্রস্ত করে।

গত ১৯শে জুলাই তারিখে গঙ্গা নদীর জলপ্রবাহ প্রথম ফরাক্কায় বিপদ সীমা (অর্থাৎ ২২.২ মিটার = ৭২.৯৮ ফুট) অতিক্রম করে। তখন থেকেই ডেঞ্জার সিগন্যাল অর্থাৎ লাল ও হলুদ বিপদ সংকেত দেওয়া চলছে। সেই দিন থেকে ২১শে আগষ্ট পর্যন্ত গঙ্গার জলপ্রবাহ বিপদ সীমার বহু ঊর্দ্ধে রয়েছে। গত ২১শে আগষ্ট ফরাক্কায় (ব্যারেজের নীচে) গঙ্গার জল সর্ব্বোচ্চ সীমা ২৪.৪৩ মিটার (অর্থাৎ ৮০.১১) ফুট প্রবাহিত হয়।

**বিভিন্ন তারিখে গেজ সাইটে জলের সীমা নিম্নরূপ ছিল :**

| তারিখ | মানিকচক | ফরাক্কা | নূরপুর | গিরিয়া |
|---|---|---|---|---|
| | বিপদসীমা ৮০ ফুট | | | |
| ১২ ৮ ৮০ | ৮৪.৯২ | ৭৭.৬০ | ৭২ ১২ | ৬৯ ৬০ |
| তারিখ | মানিকচক | ফরাক্কা | নূরপুর | গিরিয়া |
| ১৩ ৮ ৮০ | ৮৫.৫২ | ৭৮.১০ | ৬৯.৩৭ | ৭০ ৫৫ |
| ১৪ ৮.৮০ | ৮৫ ৭২ | ৭৮.৩৯ | ৭২.৯৮ | ৭১ ০৮ |
| ১৫.৮.৮০ | ৮৬.০২ | ৭৮.৬২ | ৭৩.২৮ | ৭১ ৩৮ |
| ১৬ ৮ ১০ | ৮৬ ৪২ | ৭৮ ৯২ | ৭৩.৫৭ | ৭১.৫০ |
| ১৭.৮ ৮০ | ৮৬ ৯২ | ৭৯ ২৪ | ৭৩ ৯৬ | ৭১ ৮৩ |
| ১৮ ৮ ৮০ | ৮৭ ৪২ | ৭৯ ৬১ | ৭৪ ৩৬ | ৭২ ১৬ |
| ১৯ ৮ ৮০ | ৮৭.৭২ | ৭৯.৯০ | ৭৪.৬৯ | ৭৩ ৪৭ |
| ২০.৮ ৮০ | ৮৭ ৯২ | ৮০.১০ | ৭৪.৭২ | ৭৩.১৪ |
| ২১ ৮.৮০ | ৮৭.৮২ | ৮০.১৩ | ৭৫.০১ | ৭৩.৯০ |

**গঙ্গানদীর বন্যার জলের উচ্চতার সর্ব্বোচ্চ সীমা (গেজ রিডিং) নিম্নরূপ :**

| সাল | মানিকচক | ফরাক্কা |
|---|---|---|
| ১৯৩৮ | ৮৮.৮৬ ফুট | - |
| [illegible] | ...... ..... ফুট | ৮০.৪৫ ফুট |

| | | |
|---|---|---|
| ১৯৭৮ | ৮৭.২২ ফুট | ২৪.৪১৭ মিঃ ৮০.০৬ ফুট |
| ২০শে আগষ্ট, ১৯৮০ | ৮৭.৯২ ফুট | ২৪.৪২ মিঃ ৮০.১০ ফুট |
| ২১শে আগষ্ট, ১৯৮০ | ৮৭.৮২ ফুট | ২৪.৪৩ মিঃ ৮০.১৬ ফুট |

উপরিউক্ত তথ্যগুলি প্রমাণ করে যে, ২০.৮.৮০ তারিখে বন্যার সর্বোচ্চ সীমা ১৯৭১ ও ১৯৭৮ সালের বন্যার সর্বোচ্চ সীমারেখাকে ছুঁয়েছে বা অতিক্রম করেছে। ঐ তারিখে ফরাক্কা দিয়ে ২৫ লক্ষ কিউসেক জল নামে। ঐ জলের পরিমাণ ক্রমশঃ কমার সঙ্গে সঙ্গে বন্যার প্রকোপ কমতে থাকবে। এই বন্যার জল ফীডার ক্যানেল ও জঙ্গীপুর ব্যারেজ দিয়ে ভাগীরথীতে। প্রথমে ৩০,০০০ জল ছেড়ে দিয়ে ভাগীরথী ও হুগলী নদীতে যে চর পড়েছে তা অপসারণ করে ঐ দুই নদীর নাব্যতা যতদূর সম্ভব বাড়িয়ে কলকাতা ও হলদিয়া বন্দরে যাতে আরও বড় বড় দেশী বিদেশী জাহাজ ঢুকতে পারে তার ব্যবস্থার জন্য আমি আমাদের সেচবিভাগের সেক্রেটারী শ্রী এস পি সেন ও ঐ এলাকার প্রধান ইঞ্জিনিয়ার বি.এন.চ্যাটার্জী ও কলকাতা বন্দরের প্রধান হাইড্রলিক ইঞ্জিনীয়ার ডাঃ নাগের সঙ্গে আলোচনা করে উপরোক্ত সিদ্ধান্ত নিয়েছি। প্রয়োজন হলে আরও বেশী বাড়ানো যাবে। বিভিন্ন শাখা খালে ঐ জলকে ঢুকিয়ে নিয়ে খরিফ চাষের পর যতদূর সম্ভব বোরো ও অন্যান্য রবি চাষের ব্যবস্থা করা যায় তার চেষ্টা করা হবে।

এই বন্যার প্রকোপে প্রথমে মালদহ জেলার অরক্ষিত অঞ্চলের বিস্তীর্ণ এলাকা প্লাবিত হয়। তোফীর নিকট গঙ্গার মার্জিনাল বাঁধে গত ১৩ই আগষ্ট তারিখে ১১,০০ ফুট ভাঙ্গনের সৃষ্টি হয়। এর ফলে সংরক্ষিত এলাকায় কালিয়াচক মানিকচক এবং ইংলিশ বাজার থানার বিস্তীর্ণ অঞ্চলে আনুমানিক ১৬০ বর্গ মাইল প্লাবিত হয়। সংরক্ষিত ও অরক্ষিত এলাকায় মোট প্লাবনের পরিমাণ কমপক্ষে ৪০০ বর্গ মাইল। মোথাবাড়ী রাস্তাও জলমগ্ন হয়েছে।

এ বছর ফরাক্কা, তোফী, পঞ্চানন্দপুর এলাকার ১ নং থেকে ৬ নং স্পার পর্যন্ত মার্জিনাল বাঁধের রক্ষণাবেক্ষণের দায় দায়িত্ব ফরাক্কা ব্যারেজ কর্তৃপক্ষের উপর ন্যস্ত ছিল। এই অংশেই ভাঙ্গনের সৃষ্টি হয়। এবং ১ নং থেকে ৬ নং স্পার ও ভীষণভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে। বাকি ৭, ৮ ও ৯ প্রভৃতি স্পারের রক্ষণাবেক্ষণের দায়িত্ব আগের মত রাজ্য সরকারের সেচ দপ্তরের উপর ন্যস্ত আছে। ঐ অংশে এখনও কোথাও ভাঙ্গনের সৃষ্টি হয়নি, তবে ৭ নং এবং ৮ নং স্পার ক্ষতিগ্রস্ত হয়েছে এবং সে দুটির মেরামতের কাজ চলছে। আশা করা যায়, মার্জিনাল বাঁধের এই অংশের (অর্থাৎ তোফী থেকে পঞ্চানন্দপুর এলাকার) বাঁধের ভাঙ্গন রোধ করা সম্ভব হবে।

ভূতনীদিয়াজ রক্ষণাবেক্ষণের দায়িত্ব বর্তমান ফারাক্কা ব্যারেজ কর্তৃপক্ষ গ্রহণ করেছেন। তবে বিপদজনক অবস্থার কথা চিন্তা করে রাজ্য সরকারের সেচ দপ্তর ২০.৮.৮০ তারিখ থেকে ফারাক্কা ব্যারেজ কর্তৃপক্ষকে সেটির সার্কিট বাঁধের রক্ষণাবেক্ষণের কাজে সর্বতোভাবে সাহায্য করছে। ইতিমধ্যে সেচবিভাগের কয়েকজন অফিসার ও কর্মচারী প্রায় ৪০০০ শ্রমিক নিয়ে কাজে নেমেছেন। আশা করি পঞ্চাশ হাজার মানুষ অধ্যুষিত অঞ্চলের সার্কিট বাঁধ করতে পারা যাবে।

মালদহ জেলায় ফুলহার নদীতে সংরক্ষিত এলাকায় লাল সংকেত দেওয়া হয় ১৭.৮.৮০ তারিখে। বর্তমানে তেলজানা স্লুইসে জলের সর্বোচ্চ লেভেল ৯৮.৮০ ফুট অর্থাৎ সর্বোচ্চ ঊর্ধ্ব সীমায় উঠেছে। এটাই আজ পর্যন্ত সর্বোচ্চ সীমা। গঙ্গানদীতে প্রচণ্ড জলস্ফীতির জন্য ফুলহারের জল নামতে পারছে না। ফলে হরিশচন্দ্রপুর, রতুয়া ও গড়বা থানায় বিস্তৃত অরক্ষিত এলাকা প্লাবিত। এই বন্যায় মালদহ জেলার কালিয়াচক, মানিকচক, ইংলিশ বাজার হরিশচন্দ্রপুর, রতুয়া, গড়বা প্রভৃতি থানার কয়েক লক্ষ মানুষ বন্যা-কবলিত হয়েছে।

spot study of the situation created by the recent floods in the districts of Murshidabad and Malda, I went to these districts along with Deputy Secretary and Emergency Relief officer of my Department on 19th August, 1980 and after visiting the worst affected areas returned to head quarters on 22nd morning.

Immediately after arrival in the district of Murshidabad, I had a detailed discussion about the flood situation in the district with the District Magistrate and other officials. The Sabhadhipati of the zilla Parishad and other non-officials were also present during the discussion. I was told that due to floods in the rivers Ganga, Padma, Bhairabi and Bhagirathi since 12th August, 1980, a total area covering more than 1100 square miles with 2 lakh persons in the Char areas as also the villages situated on the banks of these rivers have been affected. According to preliminary assessment 150 villages have been affected as a result of the floods. Names of the affected Blocks are Farakka, Suti I & II, Shamsergunj, Lalgola, Raghunathgunj II, Bhagawangola I & II, Raninagar I & II and Jalangi. A considerable number of country boats have been engaged for rescuing people from the marooned areas in all these afected Blocks and more than 50000 people have already been evacuated. The local administration have been experiencing extreme dificulties to persuade the people living in the Char areas to leave their places of residence as the people are very much reluctant to leave their homes. People already rescued have either seen provided with shelter in educational institutions and other places and being given dry food, milkpowder as emergency relief. Polythene tarpaulins have been given to those persons who could not provided shelter in school buildings or in other areas.

In the afternoon, I along with the D.M., S.P., M.O.S., Primary Education, Shbhadhipati Zilla Parishad, Shri Masadul Haque, M.P. and other local officials and non-officials went to Akherigunge in Bhagawangola II Block. 5 Char areas in this area have been affected. Though about 15,000 persons have already been rescued and given shelter in safer places people of Char Kuthibari area reluctant to leave their places in spite of best efforts of the local officials and non-officials. I impressed upon all the urgency of rescuing the people and requested them to undertake all possible measures for evacuation. More then 80 boats have already been engaged in the above area. I in the area are being given dry food. Thereafter I went to Moya and Panditpur where some areas have been innundated. I met some of the persons who have taken shelter on the roads and enquired of them

whether they have been given any relief. I was informed by them that though dry food.... was given to them, the quantity was not adequate. I assumed them that that they would be given necessary relief at the prescribed scale, I requested the D.M. to look into this immediately

On the 20th morning, I along with the D.M., S.P., local M.P. and M.L.A. of Farakka went to Shamsergunj where flood water has inundated a considerable area. Even the office of the B.D.O. and local police station have to be shifted to other places. More then 80,000 people reported to have been affected in 7 Gram Panchayats in this Block. 22 Camps have already been opened where more than 25,000 persons have been given shelter. I advised the S.D.O. to arrange requistion of further pucca building for providing shelter to the persons living on roads and other open places. 10 quintols of Chira and 210 terpaulins have already been distributed in this Block. Further relief materials and Chira and Gur are being sent to this Block.

Thereafter I went to Malda and visited some areas affected by the recent floods in Kalichak P.S. The Divisional Commissioner, District Magistrate and the Superintendent of Police were present during by visit. Total population of Kalichak P.S. is about 4 lakhs. More then 80 percent of population in this areas has been affected. About 1 lakh persons are living on the embankments as all low-lying areas have been inundated. The affected persons living on the embankments have been provided with tarpaulins as far as possible. They are also being given dry food. For rescue of persons in the three Blocks viz., Kaliachak I, II & III about 470 boats were deployed. I went to Gossainmore and saw a number of persons have been living there. In the afternoon, I went to Mothabari in Kaliachak II Block viz. Bablagram, Kamalpur, Mirpara and Dharempur. I went to the Panchayat Office and met the Sabhapati of the Panchayat Samity, the B.D.O. and other officials and non-officials and enquired of the rescue and relief operations undertaken so far in that area. I was informed that all possible measures have been undertaken.

In the evening I after attending a meeting of the representatives of different political parties and elites of the town in Malda Town Hall where by resolution a Malda District Flood Relief Committee was formed, I met the D.M. and other officials in the Circuit House to discuss the situation created by the floods in the district, the messures already taken and to be immediately taken for tackeing the situation.

I was informed by the District Magistrate that the special feature of this year's flood in that all the rivers in the district are flowing much above the danger level and the Ganga has touched a new record level of 87.92 feet, the highest recorded since 1988 when it was 88.36 feet. All the rivers in the districts viz. Ganga, Fulahar, Mahananda, Tangon, Kalindri and Punarbhaba are in spate and a wide breach in the marginal embankment of Ganga at Foti at Kaliachak II has extremely aggravated the situation. Water through this breach is flowing through a gap of 1500 feet wide with a depth of 37 feet forming a new river. All the 15 Blocks in the district have been affected in varying degrees and the worst affected are Kaliachak I, II and III, Manikchak, Ratua I, and Harishchandrapur II. 71 Gram Panchayats comprising 436 villages with 4.10 lakh persons have been affected. Crops worth Rs 4.41 crores are apprehended to have been lost. Besides, mulberry plantation worth about Rs ' crores have been lost. According to preliminary estimate, 23806 houses completely, 22800 severely and 29515 partly damaged. More huts will collapse with the recession of flood water. Loss of public utilities is being assessed. 560 boats have been engaged for rescue and relief operations. 30 trucks and 10 small vehicles have also been engaged for this purpose. 1,13,300 persons have been rescued and 2,07,900 persons have been given shelter in 76 shelters opened upto 21.8.80. 13 medical Teams and 9 Vety. Teams are working in the flood affected areas. Out of 85 tubewells specially allotted for flood relief, 65 sunk upto 21.8.80. More tubewells are in the process of sinking.

Upto 21.8.80 following relief materials have been sent to Relief Centres for distribution :-

| | |
|---|---|
| Chira - 708 quintals | Gur - 115 quintals |
| Chhatu - 21 quintals | Atta - 873 quintals. |
| Wheat - 4550 quintals | Bread - 10000 pcs |
| Muri - 2 quintals | Milk Powder - 40 bags each bag containing 25 kg |
| Tarpaulins - 5642 pcs. | Polythene Rolls - 63 eqivalent to 280 pcs. |

Malda Banyatran Committee, Merchants Association, Malda, Indian Red Cross Society, Lions Club are also rendering relief to the affected people. With the assistance to be provived by the State Government, the Bharat Sevashram Sangha will arrange cooking of

food for distribution among 25000 - 30000 flood affected persons in the worst-affected areas within a couple of days.

On 21st August, 1980 I along with D.M., S.P. and M.L.As of Manikchak, Ariadanga, Ratua, Harishchandrapur and Englishbazar visited Ramnagar, Manikchakghat, Mahendratola Brajolaltola, Bhutni, Dakshin Chandipur in Manickchak P.S., Bilaimari of Ratua P.S., Par Bhaluka Daulatnagar, Khidirpur and Hatisapa of Harishchandrapur P.S. which have been affected by the floods. I also visited some Relief Centres, viz., Ratua Basic School, Mathurapur H.E. School where considerable persons have been given shelter. I assured them all possible relief will be provided to them.

Considering the gravity of the situation created by the floods in the two districts of Murshidabad and Malda, I after visiting the worst-hit areas of these districts, sanctioned further relief allotments to the Districts authorities for tackling the situation as far as possible so that the persons who are genuinely in need of relief from Government are not deprived of the same. Total allotments made up-to date to these districts are as follows :

MURSHIDABAD

| | | | |
|---|---|---|---|
| 1) | Relief Contingency | ... | Rs. 4,25,000/- |
| 2) | Gratuitous Relief | ... | 675 M.T. |
| 3) | Tarpaulins | ... | 5,000 pcs. |
| 4) | Milk Powder | ... | 875 Kgs. |
| 5) | Dhuty | .. | 500 pcs. |
| 6) | Saree | ... | 500 pcs. |
| 7) | Children's garments | ... | 1,000 pcs. |

MALDA

| | | | |
|---|---|---|---|
| 1) | Relief Contingency | ... | Rs. 7,10,000/- |
| 2) | Gratuitous Relief | .. | 1600 M.T. |
| 3) | Tarpaulins | ... | 8,300 pcs. |
| 4) | Milk Powder | ... | 3,750 Kgs. |
| 5) | Chira | ... | 8 M.T. |
| 6) | Shifting Cost | ... | Rs. 5,000/- |
| 7) | Dhuty | ... | 720 pcs. |

8) Saree ... 200 pcs.

9) Children's garments ... 400 pcs.

[At this stage the House was adjourned till 4.10 p.m.]

**[4.10 - 4.20 p.m.]**

**[After Adjournment]**

**শ্রী কমলকান্তি গুহ :** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, পাট সম্পর্কে কেন্দ্রের বাণিজ্যমন্ত্রী যে আলাপ আলোচনা করেছেন সে সম্বন্ধে হাউসের মাননীয় সদস্যদের কাছে আমি একটু আলোকপাত করতে চাই।

মাননীয় ডেপুটি স্পীকার স্যার, আমাদের সাথে কেন্দ্রের বাণিজ্যমন্ত্রী প্রণববাবুর যে আলোচনা হয়েছে তাতে আলোচনাটা মন্দের ভাল বলা চলে। কারণ গত এপ্রিল মাস থেকে আমরা বার বার বলেছিলাম যে এবারে পশ্চিমবঙ্গে পাটের উৎপাদন ভাল হবে পাট বাজারে বেশী করে আসবে। যদি সহায়ক মূল্যে জে সি আই কিনতে না পারে তাহলে কৃষকেরা মহাজনদের কাছে প্রচণ্ডভাবে মার খাবে। এ সম্বন্ধে জে সি আইয়ের বৈঠক হয়েছে, দিল্লীতে প্রধানমন্ত্রীর কাছে আমরা আমাদের বক্তব্য রেখেছি, বাণিজ্যমন্ত্রীর কাছেও কয়েকবার বক্তব্য রাখা হয়েছিল। কিন্তু যখন পাট বাজারে এল জে সি আই তাঁদের প্রতিশ্রুতি রাখতে পারলেন না। গত বছর জে সি আইয়ের ৪৭টি সেন্টার পশ্চিমবঙ্গে খোলা হয়েছিল। এবারে রাজ্য সরকারের তরফ থেকে আমরা আবেদন করেছিলাম যে ১৭০টি সেন্টার যদি না খোলা যায় এ রাজ্যে তাহলে কৃষকদের সহায়ক মূল্য দেওয়া যাবে না, এই ডিসট্রেস সেলে পাট দেশে সংগ্রহ করতে পারে না। অনেক টাল বাহানা করে জে সি আই বলেছিলেন যে তাঁরা ৯৭টি সেন্টার খুলবেন। কিন্তু সাথে সাথে তাঁরা বললেন যে তাঁদের গো ডাউনের অভাব আছে, গত বছরের পাট জমে আছে, ১৩ লক্ষ বেল পাট জে সি আই-এর ঘরে গিয়েছে, কাজেই গো-ডাউনের জন্য তাঁরা পাট কিনতে পারবেন না, অসুবিধা হবে। সব দিক থেকে দেখে রাজ্য সরকারের কৃষি দপ্তরের যে গো ডাউন, এবং অন্যান্য গো-ডাউন যাতে পাওয়া যেতে পারে আমরা তার ব্যবস্থা করে দিয়েছিলাম এবং এবারে আমরা বলেছিলাম যে আমাদের লোকজন দিয়ে অন্যান্য সাহায্য করতে আমরা প্রস্তুত আছি, বাজার ঠিক সময় নামাবেন। ১৫ই জুলাই পাট কিনে কৃষককে বাঁচাতে পারবেন। ১৫ই জুলাই-এর পর বাজার নেমে গেল কিন্তু তাঁরা তাঁদের কাজ করলেন না, ফলে উত্তরবঙ্গে পাট দাম কুইন্টাল ১০০ টাকার নীচে নেমে গেল। আমরা এ সম্বন্ধে প্রধানমন্ত্রীর কাছে আমাদের বক্তব্য রেখেছি। প্রণববাবুর সাথে আলোচনার পর ঠিক হয় যে আগামী ২৫শে আগষ্ট থেকে জে.সি.আই-এর ৯৭টি সেন্টার কাজ করবে। আমরা দাবী করেছিলাম যে ২০ লক্ষ বেল পাট জে.সি আই সংগ্রহ করুক। কিন্তু প্রণববাবু আমাদের জানিয়েছিলেন যে কোন মতেই ৫/৬ লক্ষ বেলের বেশী পাট তাঁরা কিনতে পারবেন না। শেষ পর্যন্ত রাজ্য সরকারের তরফ থেকে আমরা দাবী রেখেছি যে ১০ লক্ষ বেল কিনতে হবে ডিসট্রেস সেল থেকে তারপর ধীরে ধীরে কিনতে হবে। কিন্তু তাঁরা বললেন যে ৫ থেকে ৬ লক্ষ বেল কিনবেন। গো ডাউনের ব্যাপারে দেখা যাচ্ছে যে, জে.সি আই যখন প্রথম প্রতিষ্ঠিত হয়েছিল তখন ১২ পয়সা স্কোয়ার ফিট তারা ভাড়া নিতেন। কিন্তু আজকে তাতে হয় না। আমরা জেলায় জেলায় ঘুরে দেখেছি যে ২৮/৩০ পয়সা লাগে ভাল গো ডাউন নিতে হলে ৩৫ পয়সা পর্যন্ত লাগে। এটাতে তিনি শেষ পর্যন্ত রাজি হয়েছেন যে ডি এম রা গো ডাউন ঠিক করে দিয়ে যে রেন্ট ঠিক করে দেবেন সেই রেন্টে জে.সি.আই ভাড়া নেবেন। তাহলে কেন্দ্রীয় সরকার যে প্রতিশ্রুতি দিচ্ছেন তা যদি রক্ষা করেন তাহলে গো ডাউন পাওয়া যাবে। তাঁরা লোকের কথা বলেছেন। তিনি বললেন যে জে সি আই এ অনেক লোক আছে ঠিকই কিন্তু পাট কেনবার লোক নেই সমস্ত অফিসে বসে থাকে। পশ্চিমবাংলায় পাট কেনবার লোক আছে মাত্র ২৫০ থেকে ৩০০ অথচ ৯৭টা সেন্টারে পাট কিনতে হবে আমরা

হিসাব করে দেখেছি যে ৬ জন করে লোক লাগে। কারণ ওজন করতে হবে, গ্রেডিং ঠিক করতে হবে, টাকা পয়সা ঠিক করতে হবে, রসিদ দিতে হবে কিন্তু ওরা বলছেন যে ৩ জনের বেশী লোক দিতে পারবো না। এখানে কথা হচ্ছে লোকের অভাবে যাতে কৃষক মার না খায় সেই জন্য রাজ্য সরকার থেকে আমরা বলেছি যে কর্মচারী দেবো সেই সব সেন্টারে। তারপর ওঁরা বললেন আমাদের টাকা পয়সা নিয়ে হাটে যেতে অসুবিধা হয়। আমরা বলেছি যে নগদ টাকা দিয়ে কিনতে হবে। জে.সি.আই রসিদ দিয়ে বলে দেয় যে শহরে গিয়ে দাম দিতে। গরীব মানুষ যে পাট বিক্রি করছে সে পাট বিক্রি করে নুন তেল কিনবে। তাহলে সে টাকা পাবে কোথা থেকে? এছাড়া শহরে যাতায়াতের একটা খরচ আছে। আমরা এটাতে আপত্তি করায় ওরা বললো যে আমরা নগদে দাম দেবো কিন্তু এত টাকা নিয়ে হাটে যেতে অসুবিধা হয়। আমরা বলেছি আমাদের পুলিশ থাকবে এবং সরকার থেকে আমরা পরিবহণের ব্যবস্থা করে দেবো যাতে নাকি তাদের যাতায়াতের কোন প্রকার অসুবিধা না হয়। আমাদের পঞ্চায়েত থাকবে, কৃষি দপ্তরের মার্কেটিং অফিসার থাকবে .. এই ভাবে সমস্ত রকমে তাদের সহায়তা করবো। জে.সি.আই ও প্রণববাবু বলেছেন যে আগামী ২৫ তারিখ থেকে সমস্ত সেন্টারে তারা পাট কিনতে নামবেন। কিন্তু তারপর তারা নানা রকম ভাবে টালবাহানা করছেন, যেমন কুচবিহার সম্পর্কে বলেছেন যে সেখানে ফড়েরা বাধা দিচ্ছেন, কেন্দ্রীয় মন্ত্রী যেন এটা বলতে চাইছেন যে এই সমস্ত গোলমালের জন্য সেখানে পাট কিনতে পারা যাচ্ছে না।

**[4.20 - 4.30 p.m.]**

এই সম্বন্ধে আমি কোচবিহার ডি.এম এর সঙ্গে যোগাযোগ করায় তিনি বললেন যে এই ধরণের সংঘর্ষের কোন খবর নেই। বা আমাদের কাছে জে সি আই কোন কমপ্লেন করে নি। কিন্তু আমি বলছি যে কমপ্লেন করুন আর নাই করুন আমরা পুলিশ এবং গাড়ী দেবো যাতে এই অজুহাতে ওরা পাট কেনা বন্ধ না করেন। এই প্রসঙ্গে একটা গল্প তৈরী করা হলো যে, এতদিন জে সি আই ফড়েদের কাছ থেকে পাট কিনতে বলতো যে কৃষকদের কাছ থেকে কিনেছি, কিন্তু এখন যেহেতু পঞ্চায়েত, আমাদের লিডাররা, এবং সরকার এ বিষয়ে সতর্ক সে জন্য ওরা আর ফড়েদের সঙ্গে যোগাযোগ করতে পাচ্ছে না। ফলে তারা ফড়েদের মধ্যে একটা উত্তেজনা সৃষ্টি করে একটা গোলমাল সৃষ্টি করতে চাইছেন। আমাদের এবার ৪২ থেকে ৪৪ লক্ষ বেল হবে... যেখানে আমাদের টার্গেট ছিল ৪০ লক্ষ বেল অর্থাৎ এবার টারগেট ছাড়িয়ে যাচ্ছে। এখানে আমরা রাজ্য সরকার থেকে বলছি যে ২০ লক্ষ বেল পাট অর্থাৎ ৫০ পারসেন্ট পাট যদি তাদের কাছ থেকে না কেনেন তাহলে কৃষকদের মহাজনদের হাত থেকে শোষনের হাত থেকে বাঁচান যাবে না, সেখানে কেন্দ্রীয় সরকার বলছেন যে ৫ থেকে ৬ লক্ষ বেল পাট কিনবেন। এতে মনে করি যে জে সি আই কৃষক দরদির ভূমিকা না নিয়ে তাদের বিপদে ফেলছে। শেষ পর্যন্ত আমরা বলেছি কালীপূজা পর্যন্ত ডিসট্রেস সেলের মধ্য দিয়ে অন্তত ১০ লক্ষ বেল পাট কিনুন, তারপর ধীরে ধীরে কিনবেন। আমরা এও বলেছি যে আপনারা পাটকলগুলিকে বাধ্য করান যাতে তারা আপনাদের কাছ থেকে পাট কেনেন। পাট কলের মালিকরা যদি টাকা সঙ্গে সঙ্গে দিয়ে দেয় তাহলে সেই টাকা আপনারা রোল করাতে পারবেন। এই ভূমিকা যদি কেন্দ্রীয় সরকার গ্রহণ না করেন তাহলে পশ্চিমবঙ্গের পাট চাষীরা ভীষণ মার খাবেন। দেখা যাক এখন অবস্থা কি দাঁড়ায়। আমি আপনার মাধ্যমে মাননীয় সদস্যদের বলছি যে আমরা এই সম্পর্কে সচেতন আছি এবং কেন্দ্রীয় সরকারের সঙ্গে সব সময়ে যোগাযোগ রাখছি এবং জে.সি.আইকে আমরা সমস্ত রকম সহযোগিতা দেবো যাতে পাট চাষীদের বাঁচান যায়। প্রণববাবুকে জানিয়ে দিয়েছি যে অফিসারদের সঙ্গে মিটিং হয়ে গেছে যে কোথায় জে সি আই কিনবে আর কোথায় কো-অপারেটিভ কিনবে। আশা করছি সেপ্টেম্বর মাসের প্রথম সপ্তাহে বলে দিতে পারবো জে সি আই তাদের প্রতিশ্রুতি মত কাজ করছে কিনা।

**শ্রী বীরেন্দ্র কুমার মৈত্র :** পশ্চিমবঙ্গ সরকার পাট কিনবেন বলেছিলেন, তার কি হলো?

**শ্রী কমল কান্তি গুহ :** আমরা কোন সময় তা বলিনি। জে সি আই যদি না কেনে তাহলে আমরা চেষ্টা করে দেখবো।

**শ্রী কমল সরকার :** আপনারা আগে একবার বলেছিলেন যে পঞ্চায়েতের মাধ্যমে পাট কেনা হবে। সেই রকম কোন পরিকল্পনা করবেন কিনা? দেশের যা অবস্থা তাতে হয়তো পরের বছর পাট চাষীদের হাহাকার করতে হবে।

**শ্রী শম্ভু চরণ ঘোষ :** মিঃ ডেপুটি স্পীকার মহাশয়, আমি রবীন্দ্ররচনাবলী প্রসঙ্গে একটা বিবৃতি আপনার মাধ্যমে হাউসের সামনে রাখতে চাই।

এবারে পশ্চিমবঙ্গ সরকার যে রবীন্দ্ররচনাবলী প্রকাশ করতে চলেছেন, তাতে প্রচণ্ড উৎসাহ ও উদ্দীপনার সৃষ্টি হয়েছে। আমাদের বর্তমান চুক্তি অনুযায়ী বিশ্বভারতী সংস্থা মাত্র ৫০,০০০ বই প্রদানের অধিকার দিয়েছেন। বলা বাহুল্য 'কপি রাইট' আইন অনুযায়ী আমরা বিশ্বভারতীর এই অভিমত মেনে নিতে বাধ্য। তাই আমাদের বর্তমান ব্যবস্থায় ৫০,০০০ বই-ই আমরা গ্রাহকদের দিতে পারি। এই সংখ্যা আরও বেশি করা যায় কিনা সেটা আলোচনাসাপেক্ষ।

আপাততঃ যে পরিকল্পনা হয়েছে তাতে রবীন্দ্রনাথের সম্পূর্ণ রচনা আমরা ১৬টি খণ্ডে প্রকাশ করার কথা ভাবছি। এতে বর্তমান মূল্যমানের হিসেবে খরচ হবে প্রায় তিন কোটি টাকা। এরমধ্যে বিশ্বভারতীকে রয়্যালটি বাবদ দিতে হবে ১০ লক্ষ ৬২ হাজার ৫ শত এবং রবীন্দ্রভারতী সোসাইটিকে দিতে হবে ৫ লক্ষ ৩১ হাজার ২৫০। প্রতি সম্পূর্ণ রচনাবলীর মূল্য ৩২০ টাকা স্থির করায় মোট সংগ্রহ মূল্য হবে ১ কোটি ৬০ লক্ষ। বাকি ১ কোটি ৪০ লক্ষের মতো টাকা সরকার ভর্তুকি হিসেবে দিতে মনস্থ করেছেন। একথা মনে রাখতে হবে যে আগামী দু এক বছরে এই মূল্যমান আরও বেড়ে গিয়ে ভর্তুকির পরিমাণ আরও বাড়িয়ে দিতে হবে। মোটামুটি হিসেবে একটি সম্পূর্ণ রচনাবলীর দাম দাঁড়াচ্ছে ৫৬৫ টাকার মতো। এর মধ্যে ২৪৫ টাকা বর্তমান হিসেবেই প্রতি গ্রাহক ভর্তুকি পাচ্ছে। ভবিষ্যতে এই অঙ্ক আরও বেড়ে যাবার আশঙ্কা রয়েছে।

"বিশ্বভারতী" প্রকাশিত রবীন্দ্ররচনাবলীর মূল্য প্রতি সম্পূর্ণ সাধারণ সংস্করণ ৯২২ টাকা ও শোভন সংস্করণ ১১১০ টাকা।

১৯৬১ সালে পশ্চিমবঙ্গ সরকার ১৫ খণ্ড যে 'রবীন্দ্ররচনাবলী' প্রকাশ করেছিলেন তার সংগ্রহ মূল্য ছিল অনেক কম ছিল। একথা ঠিক সেই তুলনায় গত কুড়ি বছরে যে মূল্যমান বৃদ্ধি পেয়েছে তার কথা ছেড়ে দিলেও আর একটি কথা মনে রাখা দরকার। সেই রচনাবলীর কাগজ বিনামূল্যে পাওয়া গিয়েছিল। এবারে তা পাওয়া তো যায় নি, এবারের মোট খরচের একক বৃহত্তম ব্যয় হচ্ছে এই কাগজের জন্য।

প্রসঙ্গত বলা দরকার যে আমরা অনুরোধ করেও তৎকালীন কেন্দ্রীয় সরকারের কাছ থেকে কোন সাহায্য এ ব্যাপারে পাইনি।

**শ্রী দীপক সেনগুপ্ত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রী মহাশয়কে একটা কথা জিজ্ঞাসা করতে চাই এর আগে রবীন্দ্র জন্ম শতবার্ষিকীতে যে রবীন্দ্ররচনাবলী বেরিয়েছে তার কাগজের যে অবস্থা আর মন্ত্রী মহাশয় যে কাগজের বিবৃতি দিলেন সেই কাগজের অবস্থা একই। আগামী দিনে যে রচনাবলী প্রকাশিত হচ্ছে সেই কাগজের অবস্থা ভাল থাকবে কিনা সেটা জানাতে চাই।

**শ্রী শম্ভুচরণ ঘোষ :** আমাদের এখানে যাঁরা এই বিষয়ে ব্যবস্থাপনা করছেন তাঁরা সেদিকে লক্ষ্য রেখেছেন যাতে কাগজের মানটা ভাল হয়।

**Mr. Deputy Speaker :** The next item of business is motion under rule 185.

**Dr. Zainal Abedin :** Mr. Deputy Speaker, Sir, I rise on a point of order. I am against this motion and I am against this proposal. But, Sir, in the form and content and the procedure I am totally opposed to it. This particular motion will have to be implemented by the Central Government, and the Central Government is initially responsible to the Parliament. In Parliament itself such type of resolution or motion is not admissible. So, in your wisdom I appeal to you not to admit such motion in the State Legislature. On the other hand I feel the State Legislative Assembly is not competent to deal with such motion, although there is a precedent that during the Left Front regime there are certain other proposals that have been adopted in this House. But, Sir, this Legislative Assembly is not competent to adopt such motion at all. Here I refer to you Kaul and Shakdher, Third Revised Edition. If you look at page 552, this type of motion is not at all admissible in Parliament itself. It runs as follows : "Resolutions, inter alia, on the following subjects have been disallowed serverance of diplomatic relations in normal peace time; amendments to the Rules; events in another country; taxation measures ; amendment of the Constitution; suggesting actions hostile to friendly countries; appointment of a committee to examine the conventions developed in the two Houses of Parliament and State legislatures since the commencement of the Constitution; construction of new railway lines, restoration of lines dismantled during the war, conversion of metre gauge into broad gauge lines, changes in the zonal set-up Railways and the like......"

**[4.30 - 4.40 p.m.]**

So, I feel tha the content of the motion as it has been tabled by the honourable members of the ruling front, the Speaker has no jurisdiction to admit it. You again take the plea that it has been adopted and accepted by the Business Advisory Committee. I feel you are not competent to admit such motion. Further Sir, this motion has been adopted and admitted under rule, 185. But the content of the motion must satisfy rule 187 and it is again hit by sub-section 4 of the rule 187. You cannot allow this, Sir. The difficulties as it has been enumerated here are not of recent difficulties, these are permanent

difficulties - long standing difficulties. Sir, my last submission to you that the Left Front is having a very good, sweet and cordial relations with the Congress (I) Government at the Centre. So, in their wisdom they can influence the Centre-possibly at the moment the Chief Minister and the Finance Minister are there at the Centre - they can easily approach the Prime Minister. Every time they approach the Prime Minister and the Prime Minister is gracious enough to satisfy all the needs of the State. As such I appeal to you, Sir, this should not be any precedent, and should we go beyond our competence ? This motion cannot be admitted by you. There is no scope discussion. Although personally I feel that this should be constructed, and I would support the mover of the resolution - the honourable 3 members with all my efforts, but they do not need any other efforts because the left front administration especially the C.P.I (M) Chief Minister is in a very good rapport with the Prime Minister at the moment. So, we will apeal that they will exercise the party influence because these two parties are very close to each other-Congress (I) and C.P.I (M) at the moment as we find here. There is no Scope, Sir. My last point is, such type of motions have been carried in this House in the past, but there is no effect. You cannot utilise the whole House and all the members for a fruitless work. On the other hand if the Hon'ble Chief Minister and the left front Minsters particularly belonging to C.P.I (M) - this party is very close to Congress (I) - if they approach the Centre, specially the Prime Minister and the Raliway Minister and the Cabinet Minister from Malda in the Central Cabinet, this problem can be solved. I appeal to you for your ruling on this point. You have no jurisdiction and the House is not competent to discuss this motion either this way or that way.

**শ্রী দীপক সেনগুপ্ত :** মাননীয় স্পীকার মহাশয়, মাননীয় জয়নাল আবেদিন এই সম্বন্ধে আলোচনা করতে গিয়ে যে যে কারণে তোলা যায় সেটা পরিষ্কারভাবে বলেছেন এবং রেলওয়ে লাইন কনস্ট্রাকসনের জন্য আমরা কোন রেজলিউশন আনতে পারিনা এই যা বলেছেন এটা আমি এগ্রি করছি। আমি এই রেজলিউশনের অপারেটিভ পার্টটা কেন্দ্রীয় সরকারকে দেবার জন্য অনুরোধ করছি আমরা কোন নূতন লাইন তৈরী করছি না এবং সেকথা যে প্রস্তাবে রাখা হয়েছে সেটা ভাল করে পড়লেই বুঝতে পারতেন। আমার মনে হয় আমাদের বিউইলডার করবার জন্যই একথা বলেছেন। আমি জানি গণি খান চৌধুরী এবং জয়নাল আবেদিনের মধ্যে রিলেশন ভাল নয়। যাইহোক যে প্রস্তাব আমরা আনতে চাচ্ছি তার সঙ্গে রেলওয়ে লাইনের কোন সম্পর্ক নেই।

প্রস্তাবটা হচ্ছে, আমি বলেছি সেইহেতু, এই বিধানসভা রাজ্যসরকার এর মাধ্যমে কেন্দ্রীয় সরকারকে অনুরোধ জানাচ্ছে মালদহ জেলার মানুষের দুর্গতির কথা স্মরণ করে এবং তাদের অপরিহার্য প্রয়োজনীয়তার দৃষ্টিকোন থেকে বিচার করে ইংলিশবাজার শহরের রথবাড়ী রোডের বর্তমান ক্রশিং এর স্থানে একটি ওভার ব্রীজের ব্যবস্থা করা হোক যাতে বড় ছোট সব রকম যানবাহন

নির্বিঘ্নে চলাচল করতে পারে এবং জেলা সদর হাসপাতালের সামনে রেল লাইনের উপর একটি ব্রীজ স্থাপন করা হোক এবং যাতে ব্রীজের নীচ দিয়ে রিক্সা প্রভৃতি ছোট যানবাহন সহ মানুষ সহজে চলাচল করতে পারে। এখানে বলা হচ্ছে ওভার ব্রীজের ব্যবস্থা করা হোক সেখানে জয়নাল সাহেব দেখেছেন রেললাইন স্থাপন করা। ওভারব্রীজের কথা বলতে গিয়ে বলা হচ্ছে যে বড় ছোট সবরকম যানবাহন যাতে নির্বিঘ্নে চলাচল করতে পারে যাতে জেলার সদর হাসপাতাল এর পশ্চিমের বসতিগুলির বিকল্প রাস্তা সাধারণ মানুষ চলাচল করতে পারে - এই প্রস্তাবই আমাদের সামনে এসেছে এবং আমরা আলোচনা করে এই সম্পর্কে সিদ্ধান্ত নেব। আসল কথা হচ্ছে ওদের এখন ইন্দিরা গান্ধীর সঙ্গে সংঘাত হয়ে গেছে সুতরাং এখানে যা খুশী বিষয় আলোচনা করবো তা হতে পারে না, নিয়মগুলি মেনে চলতে হবে। আমরা বলেছি যে এই প্রস্তাবের ক্ষেত্রে আমরা কোন রেললাইনের কথা বলিনি বলেছি ব্রীজের নীচ দিয়ে যানবাহন সহ মানুষ সহজে চলাচল করতে পারে।

**মিঃ ডেপুটি স্পীকার :** উনি কনসালটেশান করেই এই পয়েন্ট রেইজ করেছেন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি ঐ একই পয়েন্ট দিয়ে বলবো শ্রী জয়নাল আবেদিন, যদিও আমাদের সঙ্গে তার রাজনৈতিক মতবাদের তফাৎ আছে তবুও উনি যখন পয়েন্ট তুলেছেন বেসিক পয়েন্ট সেটা একেবারে ফেলে দেওয়া যায় না। কারণ জয়নাল সাহেব তিনি যেটা বলেছেন সেখানে রেললাইনের ব্যাপার নেই। দ্বিতীয় প্যারাগ্রাফে সেটা বলা আছে যেহেতু এখানে রেল লাইন ঐ একটা লেবেল ক্রশিং আছে সেটা উনি বলেছেন রুল ১৮৫ এটা করা যায় না যেহেতু এটা সেন্ট্রাল পার্লামেন্টের ব্যাপার এটা পার্লামেন্ট এই ধরণের রেজলোশান নিতে পারে আমরা পারি না। স্টেট লেজিসলেচার নিতে পারে না, এটা রুল ১৮৫ এ কভার করে না সুতরাং এটা আউট অব অর্ডার বলে। It is not in accordance with the law. সুতরাং এটা আলোচনা না হওয়াই বাঞ্ছনীয়।

**শ্রী বীরেন্দ্র কুমার মৈত্র :** আমি শাসক দলের কাছে আবেদন করছি এই বিধানসভায় শৈলেন বাবু যে প্রস্তাব এনেছেন এর প্রয়োজন আছে, আমরা এটা সমর্থন করি।

**শ্রী হাসিম আবদুল হালিম :** যে পয়েন্টটা ডাঃ জয়নাল আবেদিন তুলেছেন সেখানে কোন পয়েন্ট নেই কেননা রুল ১৮৫ বলছে যে ম্যাটার অব জেনারেল পাবলিক ইন্টারেস্ট হলে সেটা করা যায়।

**[4.40 - 4.50 p.m.]**

এই হাউসে নজির আছে রেলওয়ে লাইনের জন্য রেজোলিউশান এসেছে প্রস্তাব পাশ হয়ে গিয়ে, এর আগে। সেটা পাঠানও হয়েছে। তখন অনেক দলের সদস্য এতে অংশ গ্রহণ করেছে, সেই রেজোলিউশন ব্যাপারে স্টেট গভর্ণমেন্ট য়্যাকশনও নিয়েছে। আজকে যেহেতু বামফ্রন্ট সরকারের সঙ্গে ইন্দিরা গান্ধীর বিরোধ হয়ে গেছে, এর জন্য রেজোলিউশনের দরকার নেই, এটা তিনি বললেন। কিন্তু আমার ধারণা যেটুকু খবর আমার আছে জয়নাল সাহেব আরও কাছাকাছি যাবার চেষ্টা করছেন। এই ব্যাপার কি আছে না আছে, যেতে চাই না। উনি ৫৫২ রেফার করেছেন, প্রথমতঃ পড়লে মনে হয় ওনার কথা ঠিক, কিন্তু ভাল করে পড়লে মনে হবে ঠিক নয়। রুল ওয়ান এইট্টিফাইভে ম্যাটার অব জেনারেল পাবলিক ইম্পরট্যান্স আলোচনা করতে পারে। তার মধ্যে তিনি বলেছেন। Resolutions, inter alia, on the following subjects have been disallowed construction of new rail ways lines; restoration of lines dismantled during the war. এই ব্যাপারে আমরা কোন নিউ রেলওয়ে লাইন তৈরী করার আলোচনা করছিনা। এই বিষয়ে তিনি এই বইটাকে জেনারেল গাইডেন্স হিসাবে নিতে পারেন না। পার্লামেন্টের

প্রসিডিওর আমাদের আছে, আমরা তো একটা রেলওয়ে লাইন করার কথা বলছি না, সেন্ট্রাল গভর্ণমেন্ট রেলওয়ে করার জন্য যেসব অসুবিধা হচ্ছে, তার জন্য একটা ওভারব্রীজ এর প্রয়োজন আছে, এটা রেলওয়ে লাইন সম্পর্কিত নয়। It is a problem created by the Central Government which can be solved by construction of a over-bridge which is a matter of general public importance. এ সেন সমস্ত কারণে আমি এই রেজোলিউশন পাস করার, প্রস্তাব পাশ করার।

**মিঃ ডেপুটি স্পীকার :** এখানে পয়েন্ট অব অর্ডার রেইজ করে আমার এটেনশন সেই দিকে এর প্রতি ড্র করা হয়েছে এর মধ্যে আছে - Resolutions, inter alia, on the following subjects have been disallowed : serverence of idplomatic relations in normal peace time: amendment to the rules: events in another country: taxation measures; amendments of the Constitution, suggesting actions hostile to friendly countries: appointment of a committee to examine the conventions developed in the two Houses of Parliament and State Legislatures since the commencement of the constitution; construction of new railway lines, restoration of lines dismantled during the war; conversiuon of a meatre gauge into broad gauge lines; changes in the zonal set up of railways and the like which are primarily of local interest; calling upon the Government to set aside Assembly elections; and enforcement of party discipline

এই পয়েন্ট তিনি রেইজ করেছেন। আমার মনে হচ্ছে অনারেবল মেম্বার রেজোলিউশন এবং মোশন এই দুটির মধ্যে তফাত ঠিক করতে পারেনি বলেই এই অবস্থা এবং সেজন্যই তিনি এটা রেইজ করেছেন। আজকে এই যেটা এসেছে আণ্ডার রুল ওয়ান এইটি ফাইভ, এটা মোশন হাউসের সামনে এসেছে, এটা রেজোলিউশন নয় এটা হচ্ছে মোশন। যে বই থেকে তিনি রেফার করেছেন সেই বইয়ের P. 555 তে আছে — any matter of importance can be a subject matter of a motion.

আমাদের হাউসের সামনে আজকে যেটা এসেছে এটা হচ্ছে মোশন রেজোলিউশন নয়। আমাদের রুলস অব প্রসিডিওর এণ্ড কনট্রাক্ট অব বিজিনেস ইন দি ওয়েস্ট বেঙ্গল লেজিসলেটিভ এসেম্বলীর ১৮৫তে এটা মোশন আছে। ওয়ান এইটিফাইভ বলছে Save in so for as is ohterwise provided in the Constitution or in these rules, no discussion of a matter of general public interest shall take place except on a motion made with the consent of the Speaker.

উনি আইন জানেন আমি মনে করি এবং মোশন এন্টায়ারলি রিকমেণ্ডটরি, এই ১৮৫ অনুসারে এই মোশন এসেছে। এখানে এই হাউসের কনভেনশন অনুযায়ী এই যে মোশন, এটা মুভ করবার এবং রেইজ করবার অধিকার আছে। এই যে মোশন মুভ হচ্ছে এবং যেটা এ্যাডপ্ট করা হয়েছে এটা সিম্পলি রেকমেণ্ডেড হবে এটা আবলিগেটারী নয়। সুতরাং আমি মনে করি রুল ১৮৫তে মোশন এ্যাডপ্ট করা হয়েছে এটা জাস্টিফায়েড এবং এটা কারেক্টলি এ্যাডপ্ট করা হয়েছে। এর উপর পয়েন্ট অব অর্ডার রেজ হতে পারে না।

**ডাঃ জয়নাল আবেদিন :** উপাধ্যক্ষ মহাশয়, With all respect to the Chair I would say that a motion is a decision. এটা আপনি একটু দেখুন।

**Mr. Deputy Speaker :** Dr. Abedin. I will not allow you to discuss on my ruling.

**Dr. Zainal Abedin :** Sir, My submission is that a motion is decision of the House whereas a resolution in simply the opinion of the House.

**Mr. Deputy Speaker :** Dr. Abedin. I have already given my ruling.

**Dr. Zainal Abedin :** Possibly, Sir, there is a misunderstanding and it should be clear for future guidance.

**মিঃ ডেপুটি স্পীকার :** আপনি ডাক্তার হিসাবে এক্সপিরিয়েন্সড। কিন্তু আমি হচ্ছি উকিল। এই হচ্ছে আপনার সঙ্গে আমার তফাত। কোন মোশন মুভ হবে, না হবে সেটা আমি আপনার চেয়ে ভাল করেই জানি।

## Motion under rule 185

**Mr Deputy Speaker :** ShriSailen Sarkar please move your motion.

**Shri Sailen Sarkar :** Sir, I beg to move that

"যেহেতু মালদহ জেলার মহকুমা সদর ও একমাত্র শহর ইংলিশবাজারের সাথে সড়কপথে জেলার হরিশচন্দ্রপুর, চাঁচল, রতুয়া ও মানিকচকের একমাত্র যোগাযোগের রাস্তা রাজমহল রোড;

যেহেতু এই রাস্তায় দৈনিক প্রচুর যানবাহন চলাচল করে,

যেহেতু এই রাস্তার উপর একটি রেলওয়ে লেবেল ক্রশিং আছে এবং অনেক সময় ঐ ক্রশিং এ দীর্ঘক্ষণ যানবাহন আটক পড়ে থাকে;

যেহেতু লেবেল ক্রশিংটি ইংলিশবাজার শহরের মধ্যে অবস্থিত এবং ফলে রেললাইনের দুইপাশে বসবাসকারী শহরবাসীদের লেবেল ক্রশিং-এর জন্য অহরহ অসুবিধার মধ্যে পড়তে হয়,

যেহেতু শহরের কৃষ্ণপল্লী ও পার্শ্ববর্তী ঘনবসতিপূর্ণ এলাকায় জনসাধারণের রেললাইন পার হবার অন্য কোন বিকল্প ব্যবস্থা নেই;

যেহেতু রেললাইন ও ৩৪ নং জাতীয় সড়ক ইংলিশবাজার শহরের মধ্যে পাশাপাশি এবং কাছাকাছি সমান্তরালভাবে অবস্থিত এবং রেললাইনটি জাতীয় সড়ক থেকে [illegible] খানিকটা উঁচু;

যেহেতু রেললাইন ও জাতীয় সড়কের পূর্ব অবস্থিত জেল হাসপাতালের সাথে পশ্চিমের বসতিগুলির কোন বিকল্প রাস্তার ব্যবস্থা নেই;

সেইহেতু এই বিধানসভা রাজ্যসরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারকে অনুরোধ জানাচ্ছে যে, মালদহ জেলার মানুষের দুর্গতির কথা স্মরণ করে এবং তাঁদের অপরিহার্য প্রয়োজনীয়তার দৃষ্টিকোণ থেকে বিচার করে ইংলিশবাজার শহরের রাজমহল রোডের বর্তমান লেবেল ক্রশিং এর স্থানে একটি

ওভার ব্রীজের ব্যবস্থা করা হোক যাতে বড় ছোট সব রকম যানবাহন নির্বিঘ্নে চলাচল করতে পারে এবং জেলা সদর হাসপাতালের সামনে রেললাইনের উপর একটি ছোট ব্রীজ স্থাপন করা হোক যাতে ব্রীজের নীচ দিয়ে রিক্সা প্রভৃতি ছোট যানবাহন সহ মানুষ সহজে চলাচল করতে পারে।"

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি যে মোশন এই বিধান সভার সামনে উপস্থিত করতে চাচ্ছি যেটা ইতিপূর্বে সারকুলেট করা হয়েছে। এখানে প্রশ্ন উঠেছে যে কেন এই মোশনটা এই বিধানসভায় আনা হয়েছে। আমি বলতে চাচ্ছি দীর্ঘ দিন থেকে মালদা জেলার এটা একটা বিরাট সমস্যা হিসাবে দেখা দিয়েছে। এবং ইতিপূর্বে মিউনিসিপ্যালিটির তরফ থেকে জেলা পরিষদের পক্ষ থেকে বার বার জানানো সত্বেও এই কাজ এখনও হয় নি। সেইজন্য বিধানসভার মাধ্যমে রাজ্য সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারকে এই গুরুত্ব বোঝার জন্য আমরা এটা এখানে আনতে চেয়েছি আমাদের জেলার মোট লোকসংখ্যাকে যদি দুই ভাগে ভাগ করি তাহলে দেখা যাবে একদিকে পড়বে গোবিং আর একটা হবে বিয়াভা এলাকা যে এলাকাগুলি হরিশ্চন্দ্রপুর চাপাড় কেতুয়া মানিকচক এইগুলি পড়বে। ১৯১৭ সালের সেনসাস অনুযায়ী এখানকার লোকসংখ্যা হচ্ছে ৭ লক্ষের মত এখন সেটা ২৫ ভাগ বেড়ে গেছে এবং সেই লোকসংখ্যা এখন বেড়ে দাঁড়িয়েছে ১০ লক্ষের মত। ইংলিশবাজার একমাত্র যোগাযোগের মাধ্যমে হচ্ছে ঐ লেবেল ক্রসিং। ঐ লেবেল ক্রসিং এতে বহু যানবাহন অনেকক্ষণ থেকে অপেক্ষা করতে হয় এবং ঐ চারটি থানার একমাত্র যোগাযোগ ঐ লেবেল ক্রসিং এবং দীর্ঘ সময় সেখানে যানবাহনগুলিকে অপেক্ষা করতে হয়। মানুষ উপর পারে যেতে পারে না এমনকি হাসপাতালে যাওয়ার ক্ষেত্রেও রোগীদের সেখানে অপেক্ষা হয়। ১০-১৫ মিনিট থেকে আরম্ভ করে অনেক সময় আধ ঘন্টা পর্যন্ত অপেক্ষা করতে হয়। ঐ রেল লাইনে যাত্রীবাহী প্যাসেঞ্জার এক্সপ্রেস গুডস ট্রেন আপ এবং ডাউন ট্রেন এবং সান্টিং পর্যন্ত যদি ধরি তাহলে দেখা ২০ ৩০ মিনিট অন্তর ঐ লেবেল ক্রসিং খোলা পাওয়া যাবে। এর ফলে মানুষ এপার থেকে ওপারে যেতে পারে এমন কি রিক্সা পর্যন্ত চলাফেরা করতে পারে না। এটা দীর্ঘ দিনের সমস্যা। এটা পশ্চিমবঙ্গবাসীর পক্ষে সামান্য ব্যাপার হলেও আমাদের জেলার ক্ষেত্রে এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ। তাই জয়নাল আবেদিন সাহেব বিধানসভায় এই প্রস্তাব আসার সময় তিনি পয়েন্ট অব অর্ডার তুলেছেন। কিন্তু মালদা শহরে কেউ যদি যান তাহলে দেখবেন দেওয়ালে কি লেখা আছে। আজকে এতো বছর হয়ে গেল কেন্দ্রীয় সরকারকে বার বার জানানো সত্বেও যে উদ্যোগ তাদের গ্রহণ করা উচিত ছিল তা তারা গ্রহণ করেন নি। মালদা জেলার মানুষদের যে সমস্যা বিশেষ করে হরিশ্চন্দ্রপুর কেতুয়া এবং চাচোড় মানিকচক এই সব এলাকা যেগুলি জুট প্রোডিউসিং এলাকা তারা ভীষণ অসুবিধায় পড়ে এবং ঐ সমস্ত এলাকায় আউশ প্রোডিউসিং হয় এবং প্রচুর গাড়ী যাতায়াতের প্রয়োজন হয়।

[4.50 - 4.05 p.m.]

প্রচুর ট্রাক যাতায়াত করে। আমাদের জেলা থেকে একজন কেন্দ্রীয় মন্ত্রী নির্বাচিত হওয়া সত্বেও কোন কিছু সার্বিক উদ্যোগ গ্রহণ করা সম্ভব হয়নি। ১৩৩ জন লোককে কর্মশাল পারমিট দেবার মত সার্বিক উদ্যোগ কেন্দ্রীয় সরকার রাজ্যসরকারের হাত থেকে নিয়ে নিয়েছে। মালদহ জেলায় সার্বিক এলাকার বন্যায় লোকাস লোকদের সার্বিক উন্নয়ন দেখা দিয়েছিল, কিন্তু সাধারণ মানুষের সার্বিক উন্নয়ন দেখা যায় নি। সেই জন্য প্রস্তাবটি রাখা হয়েছে, আশা করব সর্বসম্মতিক্রমে এই মোশন গ্রহণ করবেন। আমাদের বিভিন্ন রুটে বাসের সংখ্যা দেখছি - মালদা ২৫ হাজার একর ম্যাঙ্গো বাগান আছে। আউশ প্রোডিউসিং এরিয়া ১ লক্ষ ৭৫ হাজার একর, ৫০ হাজার একরে পাট হচ্ছে, খারিপ শস্য হচ্ছে ৫০ হাজার একরে, রবিশস্য হচ্ছে ৪০ হাজার একরে এবং আউশ প্রোডাকশন হচ্ছে ৮০ হাজার মেট্রিক টন, ৪০ হাজার মেট্রিক টন হচ্ছে পাট, খারিপ শস্য হচ্ছে ১২ হাজার মেট্রিক টন, রবিশস্য হচ্ছে ৪০ হাজার মেট্রিকটন। এর ৭৫ ভাগ প্রোডাকশানই হচ্ছে ঐ ৪টি থানায়। সুতরাং তাদের স

কনজামসান হবার সেটা হয়ে বাকি প্রায় ১ লক্ষ মেট্রিক টনের মত উদ্বৃত্ত থাকছে, সেটা ওখান থেকে চালান দিতে হয়। রাজমহল রোডই হচ্ছে তার প্রধান রাস্তা সুতরাং সেদিন দিয়ে এটা বিবেচনা করতে হবে। তাছাড়া যেসমস্ত বাস রুটগুলি আছে সেই রুটগুলির মধ্যে মানিকচক রাস্তার ২৫টি স্টেট বাস চলাচল করে। তাছাড়া ৩০টি প্রাইভেট বাস আছে। তার ২৫ থেকে ৫০ ভাগ এই রোড দিয়ে চলে। মালদায় দুটি স্টেটবাস ডিপো আছে। একটি চাঁচোল ডিপো, আর একটি মালদা ডিপো। এর যোগাযোগের রাস্তা হচ্ছে এই রাস্তা। ১২টি মিনি বাস চলাচল করে, তার মধ্যে এক তৃতীয়াংশ মিনিবাস এই রাস্তা দিয়ে চলাচল করছে। কলকাতার পরেই বোধ হয় মালদায় ১৭৫টি ট্যাক্সি চলাচল করছে এবং বেশীর ভাগই ঐ রাস্তা দিয়ে চলাচল করছে। শয়ে শয়ে ট্রাক যাচ্ছে আমের সময়, তখন ভীষণ অসুবিধা হচ্ছে। টমটম রিক্সা চলাচল করার ফলে অস্বাভাবিক অবস্থা সৃষ্টি হয়েছে। সেই কারণে ওভারব্রীজ অত্যন্ত জরুরী হয়ে পড়েছে। বিশেষ করে রেললাইনের ওপারে যারা থাকে তাদের ভীষণ অসুবিধা হচ্ছে। ওদিকে গভর্নমেন্টের হাউসিং এস্টেট আছে, আই. টি. ইনসটিটিউসান আছে পলিটেকনিক ইনসটিটিউসান আছে। ছেলেদের দৈনিক পরীক্ষা দিতে যেতে হচ্ছে। বাস জ্যাম থাকলে আটকে যাচ্ছে। আই. টি. ইনসটিটিউসনে রিক্সা করে গেলেও ১৫/২০ মিনিট লেগে যাচ্ছে। একদিন একটা ছেলে রিক্সা করে রওনা দিল, গুডস ট্রেন এসে গেল, অনেক দেরি হয়ে গেল, রিক্সা করে গিয়েও তার আর পরীক্ষা দেওয়া হল না। বাসও গেল না, সব জ্যাম হয়ে গেল। এই ধরণের ঘটনা অনবরত ঘটছে। হাউসিং এস্টেটের লোকেদের আরো অসুবিধা হচ্ছে। ২০ হাজার মানুষ তারা এখানে আসতে পারছে না। রেল লাইন উঁচু, রাস্তা নীচু। সুতরাং রাস্তায় পারাপার করার উপায় নেই। ডেলিভারি কেস নিয়ে আসতে পারে না, এই রকম অবস্থা হয়। তাই এই মোশান আনা হয়েছে। আমাদের ইংলিশবাজার শহরটা ১৮৬৯ সালে প্রথম প্রতিষ্ঠিত হয় ১০০ বছরের পুরানো মিউনিসিপ্যালিটি। ১৯৪১ সালে লোকসংখ্যা ছিল ২৩ হাজার ৩৩৩ ১৯৫১ সালে ৩০ হাজার ৬৬৬, ১৯৬১ সালে ৪৫ হাজার ৯০০, ১৯৭১ সালে ৬১ হাজার ৩০০, বর্তমানে লোক সংখ্যা হচ্ছে ৮০ হাজার।

এর সঙ্গে আমরা এ্যাডজাসেন্ট এরিয়া যদি ধরি যেটাকে শহরের মধ্যেই ধরা হয় যদিও মিউনিসিপ্যাল এরিয়া নয়, যেমন, ঝলঝলিয়া রেল ষ্টেশান, কোতোয়ালী, যদুপুর, সাহাপুর, মঙ্গলবাড়ী তাহলে দেখা যাবে এই সমস্ত এরিয়াতে ১½ লাখের মতন মানুষ রয়েছে। এর কোন গ্রোথ এরিয়া নেই। এর তিন দিকে মহানন্দা নদী এবং অপর দিকে রেলওয়ে লাইন। সেখানে রেলওয়ে লাইনের উপর কোন ডেভালপমেন্টের সুযোগ নেই, রেলওয়ে লাইন সরাবার জন্য কোন মোশানও আনতে পারছি না কাজেই সেখানে যদি ব্যবস্থা করা যায় যাওয়াতের তাহলে মালদহের ইংলিশবাজার শহরের পশ্চিমধারে একটা ডেভালপমেন্ট হতে পারে। স্যার, এই মালদহ শহর প্রাচীন গৌড়ের ঐতিহ্য বহন করছে। এটা হলে সেখানে একটা ডেভালপমেন্টের স্কোপ হতে পারে। যদিও এটা খুব সামান্য প্রস্তাব কিন্তু এটা হলে অনেক কাজ হতে পারে। মালদহে গৌড় এক্সপ্রেস চালু হয়েছে সেটা নিয়ে অনেক কথা বলা হয়। কিন্তু গৌড় এক্সপ্রেস চালু হলেও তাতে আমাদের মালদহজেলার লোকদের কতখানি সুবিধা হয়েছে সেটা কিন্তু বাইরে লোকদের বোঝান মুশকিল। এই ট্রেনের ভাড়া বেশী, তা ছাড়া প্যাসেঞ্জার ট্রেন যে সময় সেই সময় এই ট্রেন, ফলে সাধারণ মানুষ এবং চাষীদের ৬/৭ টাকা বেশী ভাড়া দিয়ে যাতা-য়াত করতে হয় এবং প্যাসেঞ্জার ট্রেনের মতন প্রায় একই সময় পৌঁছায়। তা ছাড়া দার্জিলিং মেলে যে একটা বগি ছিল সেটাও কেটে নেওয়া হয়েছে এবং সেটা কাটিহার দিয়ে করা হয়েছে কাজেই এই গৌড় এক্সপ্রেস সম্বন্ধে চাটুকদারী অনেক কথা বলা হলেও আসল ব্যাপারটা তা নয়। স্যার, আজকে যে মোশনটা আমি নিয়ে এসেছি সেটা সামান্য একটা ব্যাপার হলেও মালদহ শহরের মানুষের এই দাবীটি দীর্ঘদিনের দাবী। আজকে এই বিধানসভায় যদি এই মোশান গৃহীত হয় এবং গুরুত্ব দিয়ে রাজ্য সরকার এটা গ্রহণ করে কেন্দ্রীয় সরকারকে এ ব্যাপারে বুঝিয়ে যদি রাজী করাতে পারেন

তাহলে এ সামান্য কাজটা করে অনেক লোকের উপকার করা যাবে। এই কথা বলে স্যার, আমি আমার মোশান এই সভায় রাখলাম।

**শ্রী বীরেন্দ্র কুমার মৈত্র :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে যে মোশান এসেছে আমি তার বিরোধী নয়, এটার প্রয়োজনের কথা আমি জানি কিন্তু আমি এখানে অন্য একটি প্রশ্ন তুলবো। শাসক দলের চিফ হুইপ আজকে নেই, আমি স্যার, একটা কথা বলতে চাই যে আমরা বিধানসভাকে কোন পর্যায়ে নিয়ে যাচ্ছি? বিধানসভায় এত অর্থব্যয় করে একজন এম. এল. এ. এর কনসটিটিউয়েন্সীর একটি কাজের জন্য এত সময় নষ্ট করা কি আমাদের উচিত? স্যার, এই রেজলিউশান সম্বন্ধে আমি প্রথমেই বলি, আমি রেলওয়ে কমিটির মেম্বার ছিলাম এটা নিয়ে বহুদিন আগেই রেজলিউশান হয়েছে, রেলওয়ে বোর্ডকেও জানানো হয়েছে কিন্তু কিছুই হয়নি।

(ভয়েস : আপনি পারেন নি।)

হ্যাঁ, আমি পারি নি, আর এই রেজলিউশানের ফলেও এটা হবে না। যদি হয় তাহলে কেন্দ্রীয় মন্ত্রীর চেষ্টাতেই হবে। এটার চেষ্টা ওঁরা করছেন। তারপর স্যার, শৈলেনবাবু বললেন, গৌড় এক্সপ্রেস হয়ে কিছুই সুবিধা হয়নি। আমি বলব, এটা হচ্ছে রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত কথা। স্যার, আমি আগেই বলেছি, এর বিরুদ্ধে আমি নই কিন্তু আমি বলব, আজকে এর থেকেও বড় রেজলিউশান করার দিন এসেছিল। আজকে মালদহে বন্যা হয়েছে। কেন্দ্রীয় সরকারের এক্সিকিউটিভ ইঞ্জিনিয়ারদের গাফিলতিতেই এই বন্যা হয়েছে এই বন্যা মানুষের সৃষ্টি, কাজেই আমি বলব, এর তদন্ত করা হোক সেখানে যে ক্ষতি হয়েছে সেই বাবাদ টাকা দেওয়া হোক এবং এটাই হচ্ছে আজকের দিনে বড় কথা। স্যার, এর আগে আমরা এর থেকেও বড় বড় এবং গুরুত্বপূর্ণ সমস্ত রেজলিউশান দিয়েছিলাম কিন্তু সেগুলি এ্যাকসেপটেড হয়নি অথচ যে রেজলিউশান মিউনিসিপ্যালিটির বা পঞ্চায়েতের পাশ করার কথা সেই রকম একটা রেজলিউশান আজকে বিধানসভায় আনা হয়েছে। মালদহ বালুরঘাট লাইনের ব্যাপারে আপনারা রেজলিউশান করেছিলেন, আমরা সমর্থন করেছিলাম। এটার প্রয়োজন বেশী। আজকে ডবল লাইন, তার প্রয়োজন বেশী। কিন্তু বিধানসভায় রাজনৈতিক উদ্দেশ্য সাধনের জন্য রেজলিউশান আনা কিম্বা একজন সদস্যের কনসটিটিউয়েন্সীর একটি প্রশ্নের জন্য রেজলিউশান আনা এটা আমি মনে করি ঠিক নয়। যাই হোক, আমি বলবো যে আমাদের বিধানসভার ষ্ট্যাণ্ডার্ড নেমে যাওয়ার মত রেজলিউশান করা উচিত নয়। এটা কত কোটি টাকার কাজ? এক কোটি টাকার কাজও নয়। কাজেই এর জন্য সমগ্র সময় নষ্ট করে এবং বিধানসভার অর্থ ব্যয় করে এই ভাবে একটা বাজে রেজলিউশান আনার কোন মানে হয় না। আমি এর বিরোধিতা করছি না, এটার প্রয়োজন আছে। এটা মঞ্জুরের পথে। এটাকে এখানে আনা হয়েছে রাজনৈতিক উদ্দেশ্য সাধনের জন্য।

[5.00 - 5.10 p.m.]

**শ্রী দীপক সেনগুপ্ত :** মাননীয় ডেপুটি স্পীকার, আমাদের তরফ থেকে নির্দিষ্ট বক্তা শ্রী অনিল মুখার্জী ছিলেন। তিনি এখন নেই। কাজেই আমি এই কথা বলতে চাই যে আমরা এই প্রস্তাবকে সম্পূর্ণ ভাবে সমর্থন করছি।

**শ্রী শেখ ইমাজুদ্দিন :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে যে মোশানের উপর আলোচনা হচ্ছে সেই সম্পর্কে আমাদের জয়নাল আবেদিন সাহেব এবং বীরেনবাবু তাদের বক্তব্য রেখেছেন। এই বিষয়ে আমারও কিছু বক্তব্য আছে, আমি সেই বক্তব্য সংক্ষেপে আপনার মাধ্যমে রাখছি। [illegible] বোর্ডের উপর একটা লেভেল ক্রসিংয়ের উপর ওভার ব্রীজ হবে সেটা সকলে চায়। কারণ অনেক সময়ে দেখা যায় যে রাস্তার উপর আটকে থাকতে হয়, কিন্তু এই মোশানটা দেখে আমার একটা

প্রাবাদের কথা মনে পড়ছে। সেটা হচ্ছে মশা মারতে কামান দাগা জিনিষটা সেই রকম হয়েছে। যেখানে ওভার ব্রীজের জন্য জেনারেল ম্যানেজারকে টেলিফোন করে দিলে হয়ে যায়, মাসে ৫/৭ বার দিল্লী যাওয়া হচ্ছে, সেখানে রেলওয়ে মিনিষ্টারের সঙ্গে কথা বললে হয়ে যায় সেখানে পুরো হাউসকে ডিটেন করে এই মোশানটা আনা হয়েছে। কাজেই এই বিষয়ে আমি বীরেনবাবুর বক্তব্যের সঙ্গে একমত। এই মোশান আনার উদ্দেশ্য সম্পর্কে আমার দুটো জিনিষ মনে হয়েছে। একটা হচ্ছে যে এই সরকার কেন্দ্রীয় সরকারের উপর আস্থা রাখতে পারছেন না। তারা ভাবছেন যে সমবেত ভাবে না বললে বা কংগ্রেস (আই)- এম. এল., এদের নিয়ে চেষ্টা না করলে এই ওভার ব্রীজ হবে না। এই রকম ধারণা থাকতে পারে। আমি বলবো যে এই ভাবে মোশান এনে আলোচনা করে সময় নষ্ট করার প্রয়োজন নেই। এটা জেনারেল ম্যানেজারকে টেলিফোন করে দিলেই হত বা মন্ত্রীকে বললেই হত, আর একটা কথা হচ্ছে, আমরা জানি বরকত সাহেব এখানে ওভার ব্রীজ করার জন্য চেষ্টা করছেন এবং অল্প দিনের মধ্যেই হয়ত হয়ে যাবে। কাজেই এই ব্যাপারটা নিয়ে রাজনৈতিক মুনাফা লুটবার জন্য চেষ্টা করা হচ্ছে এবং জনগণকে বিভ্রান্ত করার চেষ্টা করা হচ্ছে যে আমরা এ্যাসেম্বলী থেকে এই রেজলিউশান এনে ওভার ব্রীজ করে দিয়েছি। পার্টির উপর যাতে সুনাম বর্তায় সেজন্য এই মোশান আনা হয়েছে বলে মনে করি। কথা হচ্ছে, আমরা চাইছি ওভার ব্রীজ হোক। আমার মনে হয় অল্প দিনের মধ্যেই ওভার ব্রীজ হয়ে যাবে। কাজেই এটা আমি সমর্থন করছি। আপনারা এই ব্যাপারটাকে নিয়ে রাজনৈতিক ফায়দা নেওয়ার জন্য এই মোশনটা এখানে এনেছেন। আপনারা রাজনৈতিক ফায়দা লাভ করতে পারেন, আপনারা তা করুন, আমরা তাতে বাধা দিচ্ছি না তবে এটা জেনে রাখুন ওভার ব্রীজ হচ্ছে এবং অল্পদিনের মধ্যে হবে, এই ব্যাপারে কেন্দ্রীয় মন্ত্রী প্রতিশ্রুতি দিয়েছেন। আমি এই মোশনকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকের এই প্রস্তাব আলোচনার প্রথমে মাননীয় জয়নাল আবেদিন সাহেব পয়েন্ট অব অর্ডার তুলেছেন এবং সেই প্রসঙ্গে আর একটা পয়েন্ট অব অর্ডার তুলে সত্য বাপুলি মহাশয় বললেন যে জয়নাল আবেদিন সাহেবের সঙ্গে সত্য বাপুলির তফাৎ আছে। সেই তফাৎটা আমরা জানি। জয়নাল আবেদিন সাহেব প্রথম দিকে আবহাওয়া বুঝতে পারেননি এবং সত্য বাপুলি আবহাওয়া বুঝে কংগ্রেস আইতে যোগ দিয়েছেন। সেদিক থেকে উনি ভাল ওয়েদার কক। কিন্তু আমাদের শেখ ইমাজুদ্দিন সাহেব আমাদের জেলার নেতা কংগ্রেস আই এর নেতার অত্যন্ত অনুগত লোক তিনি। ইমাজুদ্দিন সাহেব কিন্তু আজকে এই মালদহের ওভার ব্রীজ প্রসঙ্গে বরকত সাহেবের পক্ষেও কিছু কথা বলবার চেষ্টা করলেন। উনি মাষ্টার মহাশয় মানুষ এবং স্থানীয় এলাকায় খুব সজ্জন লোক বলে পরিচিত। তবে এই তিন বছর বিধানসভায় আসতে আসতে উনিও আবহাওয়াবাদী হয়ে গেছেন। কারণ বরকত সাহেব কেন্দ্রীয় মন্ত্রী হওয়ার পর এবং রাজ্যের ক্ষেত্রেও অজিত পাঁজা সভাপতি হওয়ার পর তিনি মোটামুটি আবহাওয়া বুঝে চলছেন, এটা বোঝা গেল। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বীরেন্দ্র মৈত্র মহাশয় বললেন যে এটা পঞ্চায়েত করতে পারে, এটা মিউনিসিপ্যালিটি থেকে হতে পারে। এইগুলো কি দৃষ্টিতে বললেন জানিনা, এই গুলো কোন মিউনিসিপ্যালিটি বা পঞ্চায়েতের কাজ নয়। রেলওয়ে ওভার ব্রীজ, এইগুলো কেন্দ্রের রেল দপ্তর থেকে হয়। আমাদের যতটুকু জানা আছে বহরমপুর, বেলডাঙ্গা শহরে যখন ওভার ব্রীজ হয়েছে তখন কেন্দ্রীয় সরকারের রেলওয়ে দপ্তর তা করেছে এবং সেই কালের যে সব জন প্রতিনিধি ছিলেন, লোকসভার সদস্য ছিলেন, তাঁদের তৎপরতা ছিল, তাদের প্রচেষ্টা ছিল। তাদের সম্মিলিত প্রচেষ্টাতে এইসবগুলো হয়েছে। আজকে এই ওভার ব্রীজ মালদহের জন জীবনের পক্ষে অত্যন্ত অপরিহার্য। এই কারণে এই প্রস্তাব আনা হয়েছে। এর মধ্যে কোন রাজনৈতিক অভিসন্ধি নেই। কিন্তু ওঁরা বলছেন যে এটা হয়ে যাচ্ছে সেই জন্য এই প্রস্তাব আনা হয়েছে। কার্যতঃ তা নয়। বরকত সাহেব যখন মন্ত্রী হলেন, তিনি প্রথম থেকে গোটা পশ্চিমবাংলার মানুষকে একটা স্টান্ট দেবার চেষ্টা করেছিলেন যে উনি

বিধানচন্দ্র রায়, তিনি পশ্চিমবাংলার জন্য ভাবতেন, বড় বড় প্রকল্পের কথা চিন্তা করতেন, কেন্দ্র থেকে টাকা আদায় করতে চেষ্টা করতেন এবং তাঁর পর গণি খাঁন চৌধুরী এক নং লোক যিনি পশ্চিমবাংলার কথা ভাবছেন। এই ধরণের বিবৃতি বারবার তিনি দিতে চেষ্টা করেছিলেন। ডাঃ বিধান চন্দ্র রায়কে অনুসরণ করার চেষ্টা করে এই সব কথা বলেছিলেন। কিন্তু তিনি অনেকদিন হলো মন্ত্রী হয়েছেন, তিনি পশ্চিমবাংলার জন্য কি কাজ করেছেন, ঐ গৌড় এক্সপ্রেস, রেলের কথা ছাড়া, তিনি অন্য কিছু দাবী করতে পারেন না। পক্ষান্তরে তিনি এই কাজটা করেছেন দেশের সামগ্রিক স্বার্থ ক্ষুণ্ণ করে, দেশের বিভিন্ন উন্নয়ন মূলক প্রকল্প গ্রহণ করে মানুষের আস্থা ভাজন হওয়ার চেষ্টা না করে গণি খাঁন চৌধুরী মহাশয় শস্তার পথ বেছে নিয়েছেন ব্যাপক মানুষকে অবৈধ ভাবে রেলওয়ের পারমিট দিয়েছেন। প্রচণ্ড দুর্নীতি ঘটিয়েছেন, এটা আমরা দেখেছি এবং তার কীর্তির কথা সর্বজন বিদিত হয়ে গেছে। লোকসভাতে তিনি ধিকৃত হয়েছেন

[5.10 - 5.20 p.m.]

**শ্রী ধীরেন্দ্র নাথ সরকার :** অন এ পয়েন্ট অফ অর্ডার, স্যার, আজকে একটি বিষয়ে মোশান আণ্ডার রুল ১৮৫ এ আলোচনা হচ্ছে, কিন্তু মাননীয় সদস্য জয়ন্ত কুমার বিশ্বাস সম্পূর্ণভাবে একজন কেন্দ্রীয় মন্ত্রীর বিরুদ্ধে বক্তৃতা করে যাচ্ছেন। উনি এই বক্তব্য রাখতে পারেন না কারণ যে বিষয়ে আলোচনা হচ্ছে তার সঙ্গে ওঁর বক্তব্যের কোন সম্পর্ক নেই।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, গণি খান চৌধুরী সাহেব কাজের মধ্যে দিয়ে জনগণের আস্থাভাজন হবার দিকে যাবার চেষ্টা করছেন না। তিনি সেই পথে না গিয়ে সস্তার বাজী-মাত করবার প্রচেষ্টা নিয়েছেন। সেটা মালদহের বিভিন্ন ঘটনার মধ্যে দিয়ে আমরা দেখেছি আমি এখানে আর সেই প্রসঙ্গ উত্থাপন করতে চাই না। কিন্তু আমরা সাধারণভাবে ঐ মালদহ শহরকে কেন্দ্র করে বিস্তীর্ণ অঞ্চল হরিশ্চন্দ্রপুর, চাঁচল, বড়ুয়া, মানিকচক ইত্যাদি যোগাযোগ ব্যবস্থাকে সম্পূর্ণ করার জন্য জন-জীবনের দিকে লক্ষ্য রেখেই এই ওভার ব্রীজের কথা বলেছি, আমি প্রত্যাশা করব বিরোধী পক্ষ এ বিষয়ে আমাদের সমর্থন করবেন। আমরা দুঃখের সঙ্গে লক্ষ্য করছি যে বিরোধী পক্ষ থেকে বলা হচ্ছে যে, এই রেজোলিউশন এখানে আনার কোন প্রয়োজন ছিল না। এটা নাকি বিধানসভার ডিগনিটির বাইরে কাজ হয়েছে। পশ্চিমবঙ্গ বিধানসভা থেকে কখনো নাকি এই রকম প্রস্তাব পাশ করা হয়নি। এসব কথা বলা হচ্ছে। কিন্তু আমরা আমাদের প্রতি কেন্দ্রীয় মনোভাব দেখে কেন্দ্র সহজেই এটা করে দেবেন এমন আশা আমরা করি না। যেহেতু টাকার বরাদ্দ দেখা করতে হবে না, সেহেতু সহজেই হয়ে যাবে, এ দাবী ওঁরা করতে পারেন না। এ বিষয়ে আমাদের অভিজ্ঞতা আছে। আমরা ঐ লালগোলা রেলপথের ছোট ছোট ঘটনার কথা জানি। ঐ সব ব্যাপার নিয়ে জেনারেল ম্যানেজারের সঙ্গে যোগাযোগ করেও কিছু করা যায় না। মুর্শিদাবাদের রেলজংশনের কথা আমরা জানি, সেটি একটি জনবহুল স্টেশন, সেখানকার ওভার ব্রীজের জন্য আমরা বার বার আবেদন জানিয়েছি ওখানকার জন-প্রতিনিধি ত্রিদিব বরণ ভাদুড়ী থেকে শুরু করে আমরা সকলে। কিন্তু কোন কাজ হচ্ছে না। আজকে আমরা কি অবস্থা দেখছি? শিয়ালদহ স্টেশন থেকে আরম্ভ করে ছোট ছোট স্টেশন গুলিতে যাত্রীদের বসার কোন ব্যবস্থা নেই। ছোট ছোট স্টেশন গুলিতে কোন ওয়েটিং রুমের ব্যবস্থা নেই, রাত্রিবেলা সেখানে গাড়ী থেকে নামলে বসবার কোন জায়গা পাওয়া যায় না। এই সব কাজের জন্য বার বার আবেদন জানিয়েও রেলওয়ে মন্ত্রকের কাছ থেকে কোন সাড়া পাওয়া যায় না। এটাই আমাদের অভিজ্ঞতা। ইমাজুদ্দিন সাহেব, ধীরেনবাবুর সঠিক ধারণা না থাকার ফলেই ওঁরা মনে করছেন এটা তো সামান্য কাজ বললেই হয়ে যাবে। কিন্তু আমি ওঁদের বলব যে, এটা রেল কাউন্টারে গিয়ে টিকিট কাটার কাজ নয়। কাজেই মুখ বলে দিলেই হবে না। সুতরাং যে প্রস্তাব আজকে এখানে আনা হয়েছে সেই প্রস্তাবে বলা হচ্ছে যে, মালদহ জেলার মানুষের চলাচলের ক্ষেত্রে সুবিধা হবে। এই

দিক থেকে বিচার করে এই প্রস্তাব সর্বসম্মত ভাবে গৃহীত হবে, এই প্রত্যাশা আমার আছে। এটা কোন রাজনৈতিক প্রস্তাব নয়। কিন্তু আমরা দুঃখের সঙ্গে লক্ষ্য করছি যে, বিরোধী পক্ষ সব কিছুর মধ্যে রাজনীতি দেখতে অভ্যস্ত হয়ে গেছেন। আজকে পশ্চিমবাংলার আইন শৃঙ্খলার পরিস্থিতি গোটা ভারতবর্ষের মধ্যে সব চেয়ে ভাল। ভারতবর্ষের অন্যান্য প্রদেশে আজকে আমরা কি দেখছি? উত্তর-প্রদেশে সাম্প্রদায়িক দাঙ্গা হচ্ছে, মানুষে মানুষে হানাহানি সমস্ত কিছুকে স্তব্ধ করে দিয়েছে। দিল্লীতে মানুষে মানুষে হানাহানি হচ্ছে। গোটা ভারতবর্ষে নৈরাজ্য সৃষ্টি হয়েছে। সে তুলনায় পশ্চিমবাংলা অনেক ভাল আছে। কিন্তু আমরা ঐ সব বিষয়কে প্রচার আন্দোলনের হাতিয়ার করছি না বা ঐ নিয়ে রাজনীতি করছি না। গোটা ভারতবর্ষের - উত্তরপ্রদেশ থেকে দিল্লী পর্যন্ত সব জায়গায় বিস্তীর্ণ জায়গায় আইন শৃঙ্খলার অবনতি ঘটছে, কিন্তু তাকে আমরা রাজনীতির হাতিয়ার করছি না। আমরা মানুষে মানুষে এই হানাহানি দেখে দুঃখিত। কিন্তু ওঁরা পশ্চিমবাংলার ৫ কোটি মানুষের মধ্যে কোথায় একটা মারামারি হয়েছে, কোথায় একটু চুরি ডাকাতি হয়েছে - এটা হতেই পারে - সেটা তুলে ধরে রাজনীতি করবার চেষ্টা করছেন। কোথায় নাকি একটি মেয়ে কিডন্যাপ হয়েছে, হরিপদ ভারতী মহাশয় সেই কথা বিধান সভায় তুলে আইন-শৃঙ্খলার কথা তুললেন। ৫ কোটি মানুষ যেখানে বসবাস করে সেখানে তাদের মধ্যে এখনো কিছু সমাজ বিরোধী মানুষ আছে। এটা বাস্তব ঘটনা। এই রকম দু'একটি ঘটনা ঘটতেই পারে। কিন্তু এর মানে এই নয় যে, আইন-শৃঙ্খলার অবনতি হয়েছে। অথচ ওঁরা সেসব ছোট ছোট ব্যাপার নিয়ে রাজনীতি করেন, বিধান সভার চত্বরে উচ্চ কণ্ঠে কথা বলেন। আর দৈনিক সংবাদপত্র গুলিতে সেসব কথা ছেপে বেরুচ্ছে। কিন্তু সর্বভারতীয় পরিপ্রেক্ষিতে, সর্বভারতীয় প্রেক্ষাপটে পশ্চিমবাংলার জনজীবনে সুশৃঙ্খলা আছে। মানুষ এখনও অবাধে চলাচল করতে পারে, সেই পরিবেশ থেকে গেছে। কাজেই ইমাজুদ্দিন সাহেব এবং বীরেন মৈত্র মহাশয়ের জানা দরকার আমরা ঐ ধরনের রাজনীতি করি না। আমরা মানুষের কল্যাণের জন্য রাজনীতি করছি। সেইজন্য আমাদের দৃষ্টি-ভঙ্গী সাধারন মানুষের সপক্ষে। সেই কারণে আজকে মালদার জনজীবনের পক্ষে ওভারব্রীজ খুবই প্রয়োজন। সেখানকার সাধারন মানুষের স্বার্থে এবং তাদের পারাপারের যে সমস্যা আছে সেইসব সমস্যার দিকে তাকিয়ে এই প্রস্তাব আনা হয়েছে। আজকে সেইজন্য এই প্রস্তাব সর্বত্র গ্রাহ্য হবে আশা করি। আমরা গৌড় এক্সপ্রেস করার জন্য ধন্যবাদ জানাচ্ছি। এবং এর জন্য আমরা বিরোধীতা করিনি। যেখানে কিছুই হয়নি সেখানে কিছু তো হয়েছে। আমরা আরোও অভিনন্দন জানাবো যদি এই প্রস্তাব কার্যকরী হয়। আজকে এই যে প্রস্তাব এসেছে সেটা জনমতের চাপে এসেছে বীরেন মৈত্র মহাশয় ভাল করে জানুন, মালদার মানুষেরা এই নিয়ে লড়াই করবে, এই প্রস্তাবের সমর্থনে মালদার সাধারণ মানুষ আন্দোলন করবে এবং দিল্লীকে বাধ্য করাবে, গণি খান চৌধুরী মহাশয়কে বাধ্য করাবে এই ওভারব্রীজ করাতে। আমরা বিধানসভায় লালগোলা পর্যন্ত ইলেকট্রিফিকেশান সম্প্রসারনের জন্য যে প্রস্তাব করেছি আজও আমরা তা থেকে বিরত হইনি। বহরমপুর শহরে এবং কাঁদি শহরে রেজোলিউশান করে আন্দোলনের কনভেনসন শুরু করেছি। বিধানসভায় যে প্রস্তাব গৃহীত হয়েছে সেই প্রস্তাবের সমর্থনে জনমত সৃষ্টি করে কেন্দ্রীয় সরকারকে বাধ্য করাতে হবে এই প্রস্তাব গ্রহণ করার জন্য। আজকে মানুষের যে ন্যায়-সঙ্গত সংগ্রাম শুরু হয়েছে এই সংগ্রামের দ্বারা বাধ্য করবে এই প্রস্তাবটিকে মেনে নিতে। এই আশা এবং দৃঢ়তা রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অনিল মুখার্জী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আমরা যে প্রস্তাব এখানে এনেছি এই প্রস্তাব অধিকাংশ সদস্যই গ্রহণ করেছেন, কেউ কেউ এই সম্পর্কে বিরোধীতা করেছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, প্রস্তাব গৃহীত হচ্ছে, পশ্চিমবাংলা থেকে প্রস্তাব বা রেজোলিউশান পরের পর যাচ্ছে দিল্লীতে, বহু রেল লাইন বসানোর জন্য প্রস্তাব করা হয়েছে কেন্দ্রের কাছে, ভাষা এবং অন্যান্য বিষয়ে কেন্দ্রের কাছে প্রস্তাব করা হয়েছে কিন্তু আজও পর্যন্ত কেন্দ্রীয় সরকার পশ্চিমবাংলার প্রতি

বিমাতৃসুলভ আচরণ করছেন। আমাদের ইন্দিরা কংগ্রেসী বন্ধুদের আসন দেখছি প্রায় ফাঁকা, অবশ্য তারা কোন ভাল কাজের সময়ে থাকেন না।

[5.20 to 5.30 p.m.]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি এখানে যে কথাটা বলতে চাইছি ইন্দিরা কংগ্রেসের লোকজন তাঁরা শুধু সমর্থনের জন্য সমর্থন নয় তাঁরা এখান থেকে গিয়ে কেন্দ্রের কাছে পশ্চিমবঙ্গের জন্য এইসব উন্নয়ন মূলক কাজের জন্য যেসব প্রস্তাব গৃহীত হচ্ছে তার জন্য টাকা ব্যয় বরাদ্দের প্রস্তাব রাখেন। কোথায় কি খুন হচ্ছে না হচ্ছে এসব কথা বার্তা না বলে পশ্চিমবঙ্গের যাতে উন্নতি হয় এই যে সমস্ত প্রস্তাব গৃহীত হচ্ছে সেইগুলির জন্য দলমত নির্বিশেষে কেন্দ্রের কাছে আমাদের অর্থের দাবী করা উচিত। অন্যান্য বিষয়ের জন্য তাঁরা যেমন নানাভাবে লড়াই করেছেন তেমনি পশ্চিমবঙ্গে প্রচুর পরিমাণে এইসব উন্নয়ণ মূলক কাজের জন্য অর্থের দাবী তাঁরা করুন। শুধু সমর্থন নয় আমি অত্যন্ত জোরের সঙ্গে আপনার মাধ্যমে বলতে চাই কেন্দ্রের পশ্চিমবঙ্গের জন্য যে সমস্ত কাজ করে দেবার কথা ছিল সেখানেই শুধু টাকা দেওয়া হচ্ছে না। পেট্রোকেমিকেল সেখানে আজকে গড়ে তলে তলিয়ে গেছে। ইউনিয়ন পালপের ব্যাপার সেখানে তাদের সম্মতি ছিল সে ব্যাপারে এই হাউসে আবার আমাদের প্রস্তাব গ্রহণ করতে হবে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের পেট্রোকেমিকেল এবং অন্যান্য উন্নয়নমূলক কাজ করার জন্য আগের জনতা সরকার সম্মতি দিয়েছিলেন এবং তাদের আমলে যেসব প্রস্তাব গৃহীত হয়েছিল আজকে সেইসব প্রস্তাব পর্যন্ত ইন্দিরা কংগ্রেস বানচাল করতে চলেছে। পশ্চিমবঙ্গের লোককে ভাতে মারবার চেষ্টা করছে। আমি আপনার মাধ্যমে বলতে চাই যে এগুলি অর্থনৈতিক উন্নয়নের সঙ্গে জড়িত। উত্তরবঙ্গের ঐ এলাকায় অর্থনৈতিক উন্নতি করতে হলে যানবাহন চলাচলের ব্যবস্থা করতে হবে, ওখানে আজকে পরিবহনের উন্নতি করতে হবে, ব্যবসা বাণিজ্যের উন্নতি করতে হবে, সেজন্য ওখানে অবিলম্বে ঐ ব্রীজটি করার প্রয়োজনীয়তা আছে। উপাধ্যক্ষ মহাশয় সেইজন্য আমরা এই হাউসের সমস্ত সদস্য মিলে বলব কেন্দ্রের কাছে বলব পশ্চিমবঙ্গে উন্নয়নের জন্য সমস্ত আর্থিক সাহায্য দেওয়া হোক।

**শ্রী শৈলেন সরকার :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, উন্নয়ণমূলক কাজের জন্য যে প্রস্তাব এখানে রাখা হয়েছে সেখানে মাননীয় বিরোধীপক্ষের কিছু সদস্য রাজনীতির গন্ধ পেয়েছেন, কিসে রাজনীতি হল আমি বুঝতে পারলাম না। দীর্ঘদিন থেকে রেললাইন চালু হয়েছে। সেদিন থেকেই এই দাবী উঠেছে। সেখানে মানুষের একটা সমস্যা এটা বিভিন্ন পর্যায়ে লেখালেখি করে কোন ফল হয়নি ব্যক্তিগতভাবে চেষ্টা করেও ফল হয়নি। এ পর্যন্ত গুরুত্ব দিয়ে উন্নয়নমূলক কাজের জন্য বলা হয়েছে সেটা বরকত সাহেব কেন্দ্রীয় সরকার যদি কে দেন কারো আপত্তির কিছুই নেই। এখানে আমাদের মাননীয় সদস্য বীরেন মৈত্র মহাশয় বললেন বিধানসভায় প্রস্তাব কিছু নয়, বরকত সাহেব এটা করবেন। কার চেষ্টায় এটা হবে? যে কোন মন্ত্রী থাকলে তার দায়িত্বে বা যে কোন সরকার থাকলে তার দায়িত্বে। ১৯৬৯ সালে যখন মালদহে বন্যা হয়েছিল তখন মালদহের মানুষ দাবী করেছিলো, যে বন্যারোধের জন্য একটা মাষ্টার প্ল্যান করতে হবে। কেন্দ্রীয় সরকার মহানন্দা মাষ্টার প্ল্যান সেটা যুক্ত ফ্রন্ট সরকার করেছিলেন সেটা তারা মঞ্জুর করলেন। কিন্তু বরকত সাহেব মন্ত্রী হয়ে বললেন যে এই প্ল্যান আমরা করেছি। যাঁরাই করুন না কেন আমরা চাই যে এটা করা দরকার। আমি এখানে একটি পারসোনাল এক্সপ্লানেশান হিসাবে বলতে চাই যে গৌড় এক্সপ্রেস চালু হয়েছে, ভাল হয়েছে। এটা উঠিয়ে দেবার কথা বলছি না। এতে মালদহ এবং পশ্চিম দিনাজপুরের মানুষের সুবিধা হবে। এতে মালদহ থেকে সাতটা সাড়ে সাতটায় ছাড়ে। এন জি পির চেয়ে গৌড় এক্সপ্রেসে ৭ টাকা ভাড়া বেশী। অতএব সাধারণ মানুষের এতে কোন সুবধা হলো না। কিন্তু তবুও পরবর্তী সময় আরো বিভিন্ন ট্রেন যদি বিভিন্ন রুটে চালু হয় তাহলে ভাল হয়। আমরা দেখেছি যে গৌড় এক্সপ্রেস ফাঁকা চলে আসছে।

আর এন জি পিতে লোক ঝুলে আসবে এটা ঠিক নয়। আমরা এখানে পশ্চিমবাংলার প্রতিনিধিত্ব করতে এসেছি। আমরা বলবো না যে কেবল মালদহ জেলার সমস্যার সমাধান হোক-সেখানের যুবকদের চাকরি হোক। কারণ আমরা জানি যে এটা একটা সামাজিক সমস্যা। সুতরাং আমাদের চিন্তা অন্য ভাবে করতে হবে। আমরা দেখছি যে ৭ মাসের মধ্যে ১৩৩ জন পারমিট পেয়ে গেল। এটা কিন্তু ঠিক নয়। মালদহ জেলার ইরোসান রোধ করার জন্য মহানন্দার উপর বাঁধ করা হয়েছিলো। ১৯৭৮ সালে বন্যার সময় রাজ্য সরকারের সেচ দপ্তর যুদ্ধ কালীন অবস্থায় এই কাজ করেছিলেন। কিন্তু বরকত সাহেব বললেন যে আমরা এটা রক্ষা করবো এবং যা টাকা লাগে তা দেবো। আমাদের এতে কোন আপত্তি নেই। ফারাক্কা ব্যারেজ কর্তৃপক্ষকে এটা দিলেন এবং এরজন্য একটা ঠিকাদারি এ্যাসোশিয়েশন করলেন। সেখানকার যুব কংগ্রেসের সভাপতি এই এ্যাসোসিয়েশনের প্রেসিডেন্ট। এই ভাবে অনভিজ্ঞ ছেলেদের দিয়ে এই কাজ করানো হলো যার ফলে সে বাঁধ ভেঙ্গে গেল। তারপর সেখানের কংগ্রেসী ছেলেরা বলতে লাগলেন যে প্রধান মন্ত্রী ৫ লক্ষ টাকা তার তহবিল থেকে দেবেন। বরকত সাহেব বললেন এরজন্য ১ লক্ষ টাকা ইয়ারমার্ক করা হবে। যাই হোক এটা মালদহের স্থানীয় সমস্যা এবং এর গুরুত্ব বুঝে সকলেই একে সমর্থন করবেন এটা আশা করি।

The motion of Shri Sailen Sarkar that :

"যেহেতু মালদহ জেলার মহকুমা সদর ও একমাত্র শহর ইংলিশবাজারের সাথে সড়কপথে জেলার হরিশচন্দ্রপুর, চাঁচল, রতুয়া ও মানিকচকের একমাত্র যোগাযোগের রাস্তা রাজমহল রোড

যেহেতু এই রাস্তায় দৈনিক প্রচুর যানবাহন চলাচল করে,

যেহেতু এই রাস্তার উপর একটি রেলওয়ে লেবেল ক্রশিং আছে এবং অনেক সময় ঐ ক্রশিং এ দীর্ঘক্ষণ যানবাহন আটক পড়ে থাকে,

যেহেতু লেবেল ক্রশিংটি ইংলিশবাজার শহরের মধ্যে অবস্থিত এবং ফলে রেললাইনের দুইপারে বসবাসকারী শহরবাসীদের লেবেল ক্রশিং এর জন্য অহরহ অসুবিধার মধ্যে পড়তে হয়,

যেহেতু শহরের কৃষ্ণপল্লী ও পার্শ্ববর্তী ঘনবসতিপূর্ণ এলাকার জনসাধারণের রেললাইন পার হবার অন্য কোন বিকল্প ব্যবস্থা নেই,

যেহেতু রেললাইন ও ৩৪ নং জাতীয় সড়ক ইংলিশবাজার শহরের মধ্যে পাশাপাশি এবং কাছাকাছি সমান্তরালভাবে অবস্থিত এবং রেললাইনটি জাতীয় সড়ক থেকে বেশ খানিকটা উঁচু,

যেহেতু রেললাইন ও জাতীয় সড়কের পূর্বে অবস্থিত জেল হাসপাতালের সাথে পশ্চিমের বসতিগুলির কোন বিকল্প রাস্তার ব্যবস্থা নেই;

সেইহেতু এই বিধানসভা রাজ্যসরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারকে অনুরোধ জানাচ্ছে যে, মালদহ জেলার মানুষের দুর্গতির কথা স্মরণ করে এবং তাঁদের অপরিহার্য প্রয়োজনীয়তার দৃষ্টিকোণ থেকে বিচার করে ইংলিশবাজার শহরের রাজমহল রোডের বর্তমান লেবেল ক্রশিং এর স্থানে একটি ওভার ব্রীজের ব্যবস্থা করা হোক যাতে বড় ছোট সব রকম যানবাহন নির্বিঘ্নে চলাচল করতে পারে এবং জেলা সদর হাসপাতালের সামনে রেললাইনের উপর একটি ছোট ব্রীজ স্থাপন করা হোক যাতে ব্রীজের নীচ দিয়ে রিক্সা প্রভৃতি ছোট যানবাহন সহ মানুষ সহজে চলাচল করতে পারে।"

was then put and agreed to.

## ADJOURNMENT

The House was then adjourned at 5-31 P.M. till 1 P.M. on Monday, the 25th August, 1980, at the Assembly House, Calcutta

# Index to the

# West Bengal Legislative Assembly Proceedings

## (Official Report)

Vol : 73, No : I, Seventy third Session

( August-September, 1980)

( The 18th, 19th, 20th, 21st, and the 22nd August, 1980)

**BILL**



**Discussion on a Motion under Rule–185 regarding construction of an Over Bridge near English Bazar Level Crossing in Malda District**



**Discussion on the incident at Eden Garden**

## LAYING OF RULES

**Amendments to the West Bengal Panchayat (Election) Rules, 1974.**

– by Shri Debabrata Bandopadhyay : P-32

**The West Bengal Panchayat (Powers, Functions and Duties of the Executive officers and the Secretary of the Panchayat Samiti) Rules, 1979.**

– by Shri Debabrata Bandopadhyay : P-32

## MENTION CASES

PP-24-29, PP-78-92, PP126-136, PP176-189

## MOTION UNDER RULE 185

Regarding construction of an over bridge near English Bazar Level Crossing in Malda. PP-204-212

## OBITUARY REFERENCES

Obituary of–

1. Shri V. V. Giri – ex President of India.
2. Shri Bhabani Ranjan Panja – ex M.L.A.
3. Shri A.K.M. Isaque – ex MLA & ex Central Minister.
4. Shri Charu Chandra Sanyal – ex MLC
5. Shri Dinen Bhattacharyee – MP
6. Shri Sanjay Gandhi – MP
7. Shri Binoy Ghosh – Writer
8. Shri Ramkinkar Bej – Sculptor
9. Shri Uttam Kumar – Actor
10. Shri Gopal Ghosh – Painter
11. Shri Md. Rafi – Singer
12. Shri Debabrata Biswas – Singer PP-1-8

## PRESENTATION OF REPORT



## QUESTIONS